# ।। “ভক্তি মর্যাদা” ।।

## “জীব হমারী জাতি হে, মানব ধর্ম হামরা।
## হিন্দু মুসলিম শিখ ইসাই, ধর্ম নহী কই ন্যারা।।”

**প্রিয় ভক্তজনেরা,**

আজ থেকে পাঁচহাজার বৎসর পূর্বে কোন ধর্ম বা সম্প্রদায় ছিল না। না ছিল হিন্দু, না ছিল মুসলিম না ছিল শিখ না ছিল খ্রীষ্টান, কেবল মানব ধর্মই ছিল। কিন্তু এখন যেমন ভাবে কলিযুগের প্রভাব বাড়ছে তেমন তেমন আমাদের মধ্যে মতভেদ বাড়ছে। কারণ মাত্র এই যে, ধার্মিক কুল গুরুর দ্বারা শাস্ত্রের সত্যকে চেপে রেখে দিয়েছে। তাতে তাদের স্বার্থ ও থাকতে পারে, বা নিজেদের পান্ডিত্যের বাহাদুরী দেখানোর ইচ্ছা থাকতে পারে, যার কারণে আজ ধর্ম চার ভাগ ও সম্প্রদায় অনেক হয়ে গেছে। এই কারণে মতভেদ স্বাভাবিক হতে পারে। কাহারও প্রভু /ভগবান/রাম/আল্লাহ রব/গড়/খুদা/পরমেশ্বর/পরমাত্মা, এ সব নামই একজনের। এ ভাষা ভিন্ন পর্যায়বাচী শব্দ। সবাই মানে বা জানে যে সবার মালিক সেই একই পুরুষ, তবুও এ আলাদা আলাদা সম্প্রদায় কেন?

একথা তো ঠিক যে সবাই আলাদা আলাদা নামে ডাকে, তবে তার বাস্তবিক নাম কবীর আর তিনি তার নিজে সতলোক/সতধাম/সচ্চখন্ডে মানব সদৃশ্য স্বরূপ আকারে থাকেন। কিন্তু এখন হিন্দু বলে আমার রাম বা কৃষ্ণ বড়, মুসলিম বলে আমার আল্লা বড়, ইসাই বলে আমার ইসামসীহা বড়, শিখ বলে আমার গুরু নানক বড়, এসব অবুঝ লোকেরা বাচ্চার মতই বলে। একমাত্র মানবকেই ভগবান বুদ্ধি দিয়েছে, বুদ্ধি থেকেও মানুষ নির্বুদ্ধি র মত কথা বলে। এই নির্বুদ্ধির জন্যই আমাদের সমাজে লড়াই ঝগড়া লেগেই থাকে। একটা মানুষের আয়ূ মনে করেন। একশো বৎসর পর্যন্ত্য, ভগবান আত্মার উন্নতির জন্য মানব জনম দিয়েছেন। পশু পাখী এইভাবে চুরাশী লক্ষ নানান ধরনের যোনীতে জন্ম নেবার পরে, এই মানব দূর্লভ জনম পায়। তার ভাগ্যে আর কবে এই মানব জনম হবে। এই কথা কাহারও জানা নেই। পশু যোনিতে ভুগে কোন রকমে ভাগ্যের ফলে সেই আত্মা মানব রূপে দেহ পেয়েছে। পশুরা তো সাধনা করতে জানে না কথা বলতেও জানে না, তারা ভগবানের সাধনা করতেও জানে না, এবার সেই যোনি ছেড়েমানব যোনি পেয়েছে। এখন বুদ্ধিমান মানবের কি করা উচিৎ? নিজেরই ভাবতে হবে। তার আত্মার কল্যাণ বা উন্নতি কিভাবে করবে? কোন কুটুম্ব বা আত্মীয় স্বজন করে দেবে না। কারণ ভগবানের দেওয়া মানব দেহেব তার আত্মা পশু যোনি ভুগে ফিরে এসেছে। এখন সে নিজে ভাবুক। ব্রহ্মকালের এই ব্রহ্মান্ডে স্বর্গ মহাস্বর্গও আছে, আর তার উপরে আছে সৎলোক। সেখানে আগে আমাদের ঘর ছিল, সেখানে গেলে কোন দুঃখ নেই পরম শান্তি ও চিরদিনের জন্য সুখ পাওয়া যায়। স্বর্গে গেলেও আবার জনম নিয়ে ভিন্ন ভিন্ন যোনিতে ভ্রমণ করে বেড়াতে হয় কারণ যতদিন পূণ্য, ততদিন স্বর্গে থাকতে পারবে, তবে চিরদিন কেউ স্বর্গ ভোগ করতে পারে না। কারণ এই স্বর্গ মহাস্বর্গ কালের মায়া জাল বিছানো ব্রহ্মান্ডের মধ্যে আছে। আরও অনেক অনেক জ্ঞান আমাদের আদরণীয় গুরু মহারাজের

কাছে শুনতে পাবেন। ব্রহ্মান্ড কিভাবে সৃষ্টি হয়েছে? অর্জুনকে যে বিশ্বরূপ দেখিয়েছেন সে বা কে? ব্রহ্মা বিষ্ণু শিবের মাতা বা পিতা কে? সব শাস্ত্রের ভেতরে যে গুঢ় রহস্যের সত্য লুকিয়ে আছে, তাহা দেব দেবীরাও জানে না, মহর্ষি বা সাধু মহন্তরাও সত্যকে খুঁজে কোনদিন পায়নি। এইবার আমাদের মাঝে এসেছেন আদরের পূজ্য গুরুদেব যাহাকে পরমেশ্বর কবীর সাহেব পাঠিয়েছেন, সত্যকে প্রকাশ করার জন্য। যুগ যুগ ধরে মানুষ সাধনা করে সত্যের সন্ধান খোঁজ করে আজ পর্যন্ত্য পায়নি, তবে আমাদের সৌভাগ্য যে, আজ আমরা সত্যের সন্ধান পেয়েছি বা কেউ পাব। তবে মানব জাতি বুদ্ধিমান, তারা নিজে বিচার করে দেখুক, কাল ব্রহ্মান্ডে থাকার ইচ্ছা না, ঈশ্বর পরমাত্মার সৎলোকে থাকার ইচ্ছা?

"কই কহে হমারা রাম বড়া হে কই কহে খুদাই রে
কই কহে আমার ইসামসীহ বড়া যে বাটা রহে লগাই রে।।"

আমাদের সব ধার্মিক গ্রন্থে ও শাস্ত্রে ঐ এক প্রভু / মালিক / রব / খুদা / আল্লাহ / রাম / সাহেব /গড়্/পরমেশ্বরের প্রত্যক্ষ নাম লিখে, মহিমা গেয়েছে যেকি, সেই এক মালিক প্রভু কবীর সাহেব, যিনি সতলোকে মানব সদৃশ স্বরূপের আকারে আছেন।

বেদ, গীতা, কোরান ও গুরু গ্রন্থ সাহেব, এসব বেশীর ভাগই সব গ্রন্থের সাথে সব গ্রন্থ মিল খায়। যজুর্বেদে অধ্যায় ৫ শ্লোক নং ৩২ তে, সামবেদের সংখ্যা নং ১৪০০, ৮২২ তে, অথর্ববেদে কান্ড নং ৪-তে অনুবাক্ ১ -এর শ্লোক নং ৭-এ ঋগ্‌বেদে মন্ডল ১অধ্যায় ১ এ সুক্ত ১১-র শ্লোক নং ৪-এ কবীর নাম লিখে বলা হয়েছে, যে পূর্ণ ব্রহ্মকবীর যিনি সৎলোকে আকার রূপে থাকেন। গীতা চার বেদের সংক্ষিপ্ত সার। গীতাও ঐ পূর্ণ ব্রহ্মসৎপুরুষ কবীরের দিকে ইশারা করেছে। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬-১৭, গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৪৬, ৬২, গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৮ থেকে ১০ তথা ২২-এ। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১-২-৪-এ বলা হয়েছে। ঐ পূর্ণ পরমাত্মার দিকে ইশারা করে। শ্রী গুরু গ্রন্থ সাহেব পৃষ্ঠা নং ২৪-এর মধ্যে ও পৃষ্ঠা নং ৭২১-এ নাম লিখে কবীর সাহেবের মহিমা করেছে। এছাড়া বাইবেল ও কোরান একই শাস্ত্র বুঝবেন। দুটোতেই এক সংবাদ দিয়েছে যে কি, ওই কবীর আল্লাহের মহিমা বয়ান করো, যার সৃষ্টিতে এই সব চলছে। কোরান শরিফে সুরত ফুর্কানি নং ২৫-এর আয়ত নং ৫২ থেকে ৫৯ পর্যন্ত্য যে কবীরন্ খবীরা, কবীরু আদি শব্দ লিখে, এক কবীর অল্লাহে (শুদ্ধ) পাকি বয়ান করা হয়েছে যে কি, এ পয়গম্বর (মহম্মদ)! ওই কবীর অল্লাহের পাকি বয়ান করো, যে ছয় দিনে নিজের শক্তি দ্বারা সৃষ্টি রচনা করে, সাতদিনের দিন, সিংহাসনে গিয়ে বিরাজমান হয়েছে। অর্থাৎ সতলোকে গিয়ে বিশ্রাম নিয়েছেন। সেই আল্লাহ (প্রভু) কবীর। এর প্রমান বাইবেলের ভিতর উৎপত্তি গ্রন্থে, সৃষ্টি ক্রমে বাইবেলের প্রারম্ভেই সাতদিন রচনায় ১:২০-২:৫-এ আছে।

সবই সন্ত (সাধু) বা গ্রন্থের সার এই যে কি, পূর্ণগুরু যিনি তার কাছে তিন নাম যদি থাকে, আর নাম দেওয়ার অধিকারও থাকে, সেই নাম নিয়ে জীব জন্ম মৃত্যু রূপী রোগ থেকে ছুটকারা বা ছাড়া পাওয়া দরকার। সেই রকম তত্ত্বদর্শী ও তত্ত্বজ্ঞানী গুরুর সন্ধান করে তার কাছ থেকে নাম উপদেশ নেওয়া উচিৎ। এখানে আমাদের সবার আদরের পূজনীয় সৎ গুরু রামপালজী মহারাজ উদ্দেশ্য যে, সবাইকে কালের কারাগার (জেল) থেকে ছুটিয়ে, আমাদের মূল মালিক কর্বিদেব

(কবীরদেব)-এর সত লোক প্রাপ্তি করিয়ে দেওয়া। কর্বিদেব নিজের মুখের বাণীতে বলেছেন, যে যদি একটা জীবকে কাল সাধনা থেকে ছাড়িয়ে পূর্ণ গুরুর কাছে থেকে সৎ উপদেশ দিয়ে নিয়ে, আসলে তার পূণ্য এত হয় যে, কোটি কোটি গায় ও ছাগলকে কসাই খানা থেকে ছাড়ালে, সেই পরিমাণ যতটা হয় (ততটাই) পুণ্য হয়ে থাকে। কেননা এই অবোধ মানব শরীরধারী প্রাণী (জীব) ভুল গুরুর নাম উপদেশ নিয়ে, শাস্ত্র বিরুদ্ধে সাধনা শিখে, কালের জালে ফেঁসে চুরাশী লক্ষ যোনি ভুগে ভুগে এসেছে। যখন এই জীব আত্মা কর্বিদেব (কবীর দেব)-এর শরণে পূর্ণ গুরুর দ্বারা আসে ও নামের সাথে জুড়ে যায়, তখন থেকে তার জন্ম মৃত্যুর কষ্ট চিরদিনের মত সমাপ্ত হতে শুরু করে এবং সৎলোকে তারা বাস্তবিক শান্তি প্রাপ্ত করে। এখন প্রশ্ন এই যে, যেমন আজকাল গুরু অধিক থেকেও বেশী শিষ্য বানিয়ে নিজের যোগ্যতা প্রমাণ দেখায়। এই ধরনের কেউ চার বাক্য শিখে বলে যে, আমিও নাম দিয়ে থাকি। এই রকমের ব্যক্তি সরল সোজা আত্মাকে কালের জালে ফাঁসিয়ে দেয়। কারণ শাস্ত্র বিরুদ্ধে নাম উপদেশ দেওয়া লোক ও জপনেবালা বা নাম নেওয়া ব্যক্তি নিশ্চি তই নরকের অধিকারী হবে এবং নরকে উলটো টাঙিয়ে রাখা হয়। এই কথা শাস্ত্র (গীতা, বেদ ও সর্ব গ্রন্থে) বলেছে। এই কথা প্রমাণ করার জন্য সংক্ষিপ্ত একটা কথা বলছি।

এক সময়ের কথা সবাই জানে যে রাজা পরীক্ষিতকে সাত দিনের দিন সাপে কাটবে এবং তাতেই তার মৃত্যু হবে। এই কথা সবাই জেনে ভাবতে লাগল, তবে কেনো না আমরা পরীক্ষিৎ রাজাকে ভাগবত্ কথা শোনানো হোক, তা কি, এই জগতের মায়া ছেড়ে স্বর্গ প্রাপ্তি হয়। সবাই বলল বেশ অতি উত্তম, কিন্তু ভাগবত কথা শুনাবে কে? ওই সময় সেখানে শ্রীমদ ভাগবত সুধা সাগর রচয়িতা মহর্ষি বেদব্যাস ও অন্যান্য মহর্ষিরাও ছিলেন। বেদব্যাস নিজেকে অসমর্থ ভেবে নিল যে আমি এই কথা পরীক্ষিত রাজাকে শোনানোর যোগ্য নই। কেননা তিনি জানতেন যে, তাহার ভিতরে সমর্থন (শক্তি) যখন নেই, তাহলে কিসের জন্য এক জীবকে নষ্ট করে পাপের ভাগীদার হব। কেননা সাতদিনের দিন মৃত্যুর পরিণাম অনিবার্য। এই সাতদিন ধরে কথা বলার বা শোনানো কাহারও সাহস হয় নাই। কারণ সবাই আসল কারণ জানে। স্বর্গ থেকে শুকদেবকে ভাগবদ্ কথা শোনানোর জন্য ডেকে আনা হয়েছে আর তবেই রাজা পরীক্ষিতের এই জগতের মায়া কেটে স্বর্গপ্রাপ্তি হয়েছিল। স্বর্গে সুখ কাটার পর আবার নরকে এসে পরে আবার চুরাশী লক্ষ চক্কর কাটাতে হবে। কারণ কালের ব্রহ্মাণ্ডে স্বর্গ মহাস্বর্গের সুখ হতে পারে যতদিন পুণ্য থাকে ততদিনের জন্য পুণ্য শেষ হলে, আবার চক্কর শুরু হয়ে যায়। কেউ ঘোড়া, গাধা, শুকর নানান পশু যোনির পরে ভাগ্যে যদি মানব জনম থাকে, তবেই সে এই বুদ্ধি জ্ঞান দ্বারা চুরাশি লক্ষ চক্করের হাত থেকে রক্ষা পেতে পারে। এটাই এখানকার হার্ড এন্ড ফাস্ট রুল বা নিয়ম অটল। এইসব উপলব্ধিও তিন লোকের পূণ্য গুরু বিনা প্রাপ্ত হতে পারবে না।

ঠিক এই প্রকারে যখন কোনো স্থানে প্রধান মন্ত্রী আসবেন জেনে, আগে থেকে দুটো তিনটে ভাল বক্তা, গায়ক তবলা বাদক, এসে তাদের সুরীলী ও আকর্ষণ আওয়াজে দর্শককে প্রভাবিত করে দেয়। কিন্তু গানের মধ্যে যে ভাষা বা বক্তা যে কথা বলে যাচ্ছে ওর মধ্যে একটা কথা মানা বা পালন করা সক্ষম তাদের নেই শুধু বক্তব্য করে, বা গানের সুরে বুঝিয়ে সবাইকে কাল জালে ফাঁসায়, নিজেরা কিন্তু তা পালন করে না। কিন্তু যখন প্রধান মন্ত্রি আসেন কম থেকে কম শব্দে

বলেন যে, আগরায় ইন্টরনেশনল কলেজ বানিয়ে দাও। চন্ডিগড়ে ইন্টর নেশনল ইউনিভার্সিটি বানিয়ে দাও ইত্যাদি ইত্যাদি। শুধু এই টুকু কথা বলে পী.এম. সাহেব চলে যায়। তার বলার পরের দিন কাজ শুরু হয়ে যায় কেননা তার বচনে শক্তি আছে। আর যদি ওই কথা সামান্য ধরনের ব্যক্তি বলে, তাহলে মূর্খতাই হবে, কারণ সামান্য (সাধারণ) ব্যক্তির বচনে শক্তি নেই। কিন্তু প্রধান মন্ত্রীর কাছে এ বাক্য সাধারণ। এই তথ্য প্রমাণ করার জন্য নীচে বাণী কবীর পরমেশ্বরমুখের কথা, গভীর বিচার করে শীঘ্র গুরু মন্ত্র প্রাপ্ত করুন।

**কবীর ঃ-** পন্ডিত ওর মশালচী; দোনো সুঝে নাহি।
ওরনে করে চাঁদনা, আপ অন্ধেরে মাহি।।

**কবীর ঃ-** করনী তজ কথনী কথৈ, অজ্ঞানী দিন রাত
কুকুর জিউ ভৌকত ফেরে, সুনী সুনাই বাত।

**গরীব ঃ-** বীজক কী বাতা কহে কহে, বীজক নাহি হাত
পৃথীবি তোবনে উত্তরে, কহে কহে মিঠি বাত।

**গরীব ঃ-** বীজক কী বাতা কহে কহে, বীজক নাহি পাস
ওরকো প্রমোধ হি, আপন চলে নিরাশ।।

**গরীব ঃ-** কথনী কে শুরে ঘনে, কথৈ অটম্বর জ্ঞান
বাহর জবাব আবে নহী, লীদ করে মৈদান।।

কথা শাস্ত্র করা ও নাম উপদেশ দেওয়া, কোন শিশুর খেলনা নয়, যেকি হাতে শাস্ত্র বই নিয়ে বেরিয়ে বলে যে, চলো শাস্ত্র জ্ঞান দিয়ে দিচ্ছি, রামায়ণ ও পাঠ শুনিয়ে দিচ্ছি, গীতা পাঠ করে দিচ্ছি, সতসঙ্গ করে দিচ্ছি, ও মন্ত্র দিয়ে দিচ্ছি। যিনি পূর্ণ (সন্ত) সাধু শুধু উনারই অধিকার আছে, নাম উপদেশ দেওয়ার এবং কথা সমাপ্ত ও তিনি করতে পারেন। কেননা পূর্ণ সন্তর (সাধুর) বাক্যে শক্তি হয়ে থাকে। যেমন শুকদেবের বাক্যে শক্তি ছিল। যদি, কেউ সৎসঙ্গে আমের গুণের মহিমা আলোচনা করছে যে, আম খুব মিষ্টি, ফলের রাজা আম, আমের রঙ হলুদ হয় পাকলে, এবং কাঁচা থাকতে সবুজ ইত্যাদি ইত্যাদি। আর সেই কথা শুনে কেউ যদি বলে আমায় আম দাও। তখন আমের মহিমা গাওয়া ব্যক্তি বলে যে, আমার কাছে তো আম নেই, আর আম চাওয়া ব্যক্তি পরে জিজ্ঞাসা করে যে, তাহলে আম কোথায় পাওয়া যায়? তার উত্তরে যদি সে ব্যক্তি বলে যে, তা তো জানি না, আম তো নিরাকার আম তো দেখতে পাওয়া যায় না। তখন আম চাওয়া ব্যক্তি বলতেই পারে যে, আরে নাদান (অবুঝ) যখন তোমার কাছে আম-ই নেই আর এটাও জানো না যে আম কোথায় পাওয়া যাবে, আবার আমের রঙ গুণের ব্যাখ্যা দিচ্ছ, আরও জানাচ্ছ, নিরাকার, তাকে কি দেখা সম্ভব, এসব নিরর্থক কথা বলে চেচাচ্ছে বা লোকের ভীড় জমাচ্ছে কেন? এই কথার অভিপ্রায় যে, যিনি আমের সন্ধান জানে, আগে তার সন্ধান করতে হবে। তত্ত্বজ্ঞান রহিত বা বিনা অধিকার ছাড়া কাউকে শুনালে বা যে শোনে দুইজনেই নরকের অধিকারী হয়ে থাকে। যদি কোনো ব্যক্তি নিজে নিজেই গুরু হয়ে শিষ্য তৈরী করে নেয়, তাহলে বুঝবে নিজের মাথায় নিজেই বোঝা চাপিয়ে দিয়েছে। কেননা ঈশ্বরের নিয়ম আছে, যতক্ষণ শিষ্য মোক্ষ লাভ না করে, ততক্ষণ সেই গুরুর বার বার জনম নিতে হয়। অধুরা শিষ্য যাতে সেই গুরুকে ঘৃণা করে, সেইজন্য পূর্ণ গুরু

এই লীলা করে। শিষ্য যদি মোক্ষলাভ না করতে পারে তাহলে নিশ্চয়ই সেই গুরুর প্রতি ঘৃণার প্রতিভাবই জন্ম হয়ে পড়ে। যেমন কবীর সাহেব যখন কাশীতে প্রকট হয়েছিলেন ওই সময় কবীর সাহেবের চৌষট্টি লাখ শিষ্য হয়ে গিয়েছিল। ওদের পরীক্ষা নেওয়ার জন্য কবীর সাহেব, কাশী শহরে এক বিখ্যাত নামের বেশ্যার ঘরে সৎসঙ্গ করা শুরু করে দিয়েছিল। যা দেখে ও শুনে শিষ্যদের গুরুর প্রতি ঘৃণা জন্মেছিল, আর বিশ্বাসও উঠে গিয়েছিল, কেবল দুই শিষ্য ছাড়া সব গুরু হারা (বিহীন) হয়ে গিয়েছিল। সতগুরু গরীব দাস জী মহারাজের বাণীতে প্রমাণ ঃ-

**গরীব ঃ-** চন্ডালী কে চৌক মে, সত গুরু বৈঠ যায়,
চৌষঠ লাখ গারত গই, দোরহে সদ গুরুর পায়।।
ভরবা ভরবা সব কহে, জানত নাহি খোঁজ
দাস গরীব কবীর করম সে, বাঁটত শির কা বোঝ।।"

আমি আপনাদের কাছে এই প্রার্থনা করছি যে কি ভেবে চিন্তে বিচার করে কেনাকাটা করবেন।

সামবেদ শ্লোক নং ৮২২ শে বলেছে যে, জীবের মুক্তি তিন নাম দ্বারা হবে। প্রথম ওঁ, দ্বিতীয় সতনাম্ (তত্) ও তৃতীয় সার নাম (সত্)। গীতায়ও এর প্রমাণ আছে। ওঁ তত্ সত্ আর এই নাম গুরু গ্রন্থ সাহেবেও সতনাম জপার ইশারা করেছে। সতনাম সতনাম কোনো জপের নাম নয়। এতো শুধু ওই নামের দিকে ইশারা করে বলেছে যেটা হল সত্যিকারের আসল নাম। এই নাম সারনামেও বোঝায়। শুধু ওঁ মন্ত্রে কোনো কাজ হয় না। এ তিননাম ও নাম দেওয়ার আজ্ঞা, আমাকে আমার গুরুদেব স্বামী রামদেবানন্দজী মহারাজের দ্বারা উপহার। যাহা কিনা কবীর সাহেবের আমল থেকে ধাপে ধাপে চলে এসেছে। আগে আপনারা সৎসঙ্গ কথা শুনুন সেবা করুন। যাতে আপনারা ভক্তি রূপী জমিতে ফসল ভাল হয়।

কবীর, মানুষ জন্ম পায় কর, নহী রটে হরি নাম
জৈসা কূয়া জল বিনা, খুদবায়া কিস কাম।।
কবীর, এক হরি কে নাম বিনা, এ রাজা ঋষভ হো
মাটি ঢোবে কুমোর কি, ঘাস ন জনে কই।।

এবার সবাই নিজের জমি পরিস্কার করে বীজ বুনতে হবে। শাস্ত্র (কবীর সাহেবের বাণী, বেদ, গীতা, পুরান, কোরান, ধর্মদাস সাহেব, আদি আদি সাধুর বাণী) অধ্যয়ন পড়ে কোনো মুক্তি লাভ হয় না। এই সব শাস্ত্রের যে সার অংশ আছে যা মুক্তির জন্য পূর্ণ পরমাত্মা কবীর সাহেবের প্রতিনিধি সন্ত, (যিনি তার গুরুর আজ্ঞা দ্বারা অধিকার প্রাপ্ত) তার কাছ থেকে নাম উপদেশ নিয়ে আত্ম কল্যান করা দরকার। আর যদি নাম না নেওয়া হয়, তাহলে —

"নাম বিনা সুনা নগর, পড়া সকল মে শোর
লুট ন লুটি বন্দগী। হো গয়া হন্সা ভোর।
অদলী আরতী অদল অজুনী, নাম বিনা হে কায়া সুনী
ঝুঠী কায়া খাল লুহারা, জঙ্গলা পিঙ্গলা সুশোমন দ্বারা।
কৃতঘ্নী ভুলে নর লোই, যা ঘট নিশ্চয় নাম ন হই।
সো নর কীট পতঙ্গ ভুজঙ্গা, চৌরাশী মে ধর হে অঙ্গা।।

যদি বীজ না বোনা হয় তো আত্মা রূপী খেত মূল্যহীন অর্থাৎ তৈরী করাও বৃথা। অভিপ্রায় এই যে জ্ঞান হওয়াও খুব আবশ্যক এইজন্য পূর্ণ গুরুদ্বারা আত্মরূপী জমিতে বীজ বুনতে হয়। নাম ওই জপতে হবে যেকি গুরু নানক জী, গরীব দাসজী, ধর্ম দাসজী আদি সন্ত পুরুষ লোক জপেছিলেন, এছাড়া অন্য নামে কোনদিন মুক্তি হবে না।

এইজন্য আপনারা সবাই নাম উপদেশ নিয়ে নিজের ভক্তি রূপী ধন জমা করতে থাকেন এবং অন্য সবাইকেও জানিয়ে দেন, কারণ এই সময় আর ফিরে কে কবে পাবে, সেইটাই চিন্তা বা বিবেচনার বিষয় হয়ে দাঁড়িয়েছে। যত তাড়াতাড়ি যে এই সময়ের লাভ উঠাতে পারে, তার আত্ম কল্যাণ তত তাড়াতাড়ি হবে। কেননা শ্বাসের কোন ভরসা নেই। সময় কারর জন্য অপেক্ষা করে না।

**গুরু নানকজী বলেন ঃ-**

না জানে এ কাল কী করে ভারৈ, কিস বিধি চল জা পাসাবে
জিন্দাদে সির তে মৌত খুড়গদী, উন্থানুর কেড়া হনসাবে।।

**কবীর সাহেবজী বলেন ঃ-**

"শ্বাস শ্বাস মে নাম জপো, ব্যর্থা শ্বাস মত খোয়ে
না জানে ইস শ্বাস কা, আবন হোকে না হোয়ে।
সতগুরু সোই সারনাম দৃঢ়াবে, ওর গুরু কই কাম না আবে।।
সারনাম বিন পুরুষ (ভগবান) দ্রোহী"।।

**অর্থাৎ ঃ-** যে গুরু সারনাম ও সারশব্দ না দেয় বা তার নিজের গুরু দ্বারা নাম দেওয়ার অধিকার (আজ্ঞা) না হয় অথবা শাস্ত্র অধ্যয়ন পড়ে কোন গুরু নাম দেয়, তাহলে গুরুও শিষ্যকে নরকে পাঠানো হয়ে থাকে। ওই প্রকারের গুরু ভগবানের শত্রু ও বিদ্রোহী। তাকে ভগবানের দরবারে উলটিয়ে ঝুলিয়ে রাখা হয়।

বর্তমান ভক্ত সমাজে নকল গুরুর দ্বারা ভুল ধারণা ছড়িয়ে রেখেছে যেকি, একবার গুরু ধারণ করলে পরে, অন্য কোনো গুরু ধারণ করা যায় না। আপনারা বিচার করে দেখুন। যদি এক ডাক্তার রোগ বা অসুখ বিসুখ হলে, ঠিক না করতে পারলে, কি আপনারা অন্য ভাল ডাক্তারের কাছে যাবেন কিনা? যে ডাক্তার ঠিক ঠিক চিকিৎসা করতে জানে তার কাছে দেখবেন ভিড় লেগেই থাকে। কারণ যদিও কেউ ওই ডাক্তারের ঠিকানা না জানে তবে, অন্য লোকের কাছ থেকে খবর পেয়ে সেখানেই দৌড়ে যায়। ঠিক এইরূপ গুরু জন্ম-মৃত্যু রূপী রোগ, ভাল করার বৈদ্য (ডাক্তার)। যেখানে গেলে আমরা চির সুখী হব ও জন্ম-মরণের রোগ হয় না। যেমন, ধর্মদাস সাহেবের আগের গুরু ছিলেন, শ্রী রূপদাসজী, যখন ধর্মদাসজী জানতে পারলেন যে ও গুরু পূর্ণ মুক্তি দাতা নয় তিনি সেই সময় ত্যাগ করে, পূর্ণ ব্রহ্মপরমেশ্বর সতপুরুষ কবীর সাহেবকে নিজের গুরু বানিয়ে পূর্ণ মোক্ষ সত্যলোক প্রাপ্ত করেছিলেন। ঠিক ওই রকম অসম্পূর্ণ গুরুকে ত্যাগ করা উচিৎ।

"ঝুঠে গুরুকে পক্ষকো, তজৎ না কীজে বারি।।"

## ।। গুরু ও নামের মহিমা বাণী।।

**গরীব,** বিন উপদেশ অচম্ভ হে, কিউ জিবত হে প্রাণ,
বিন ভক্তি কহা ঠৌর হে, নর নাহি পাষান।
**গরীব,** এক হরি কে নাম বিনা, নারি কুতিয়া হো,
গলী গলি ভৌকত ফিরে, টুক না জনৈ কো।
**গরীব,** বীবী পড়দে রহে থী, ডয়োটী লগতী বার,
গাত উঘারে ফিরতি হে, বন কুতিয়া বাজার।
**গরীব,** নকবেসর নক সে বনী, পহরত হার হমেল,
সুন্দরী সে সুনহী (কুতিয়া) বনী, সুনী সাহেবকে খেল।
**কবীর,** হরি কে নাম বিনা, রাজা ঋষভ হোয়ে,
মাটি লদৈ কুমোর কে, ঘাস না জলে কই।
**কবীর,** রাম কৃষ্ণ সে কোন বড়া, উন্হে বি গুরু কীন্হ,
তিন লোককে বে ধনী, গুরু আগে আধীন।
**কবীর,** গর্ভ যোগেশ্বর গুরু বিনা, লাগা হরি কে সেব
কহে কবীর স্বর্গ সে, ফের দিয়া সুখদেব।
**কবীর,** রাজা জনক সে নাম লে, কিন্হী হরি কে সেব (পূজা)
কহে কবীর বৈকুন্ঠ সে, উল্ট মিলে সুকদেব।
**কবীর,** সদ গুরু কে উপদেশ কা, লায়া এক বিচার
যে সদগুরু মিলতে নহী, জাতা নরক দ্বার
**কবীর,** নরক দ্বার সে দূত সব, করতে খেচা তান,
উনতে কবহু না ছুটতা ফির ফিরতা চারো খান।
**কবীর,** চার খানী সে ভ্রমতা, কবহু না লাগতা পাড়
শো ফেরা সব মিট গয়া সতগুরু কে উপকার।
**কবীর,** সাত সমুদ্র মসি করু, লেখনী করু বনরায়
ধরতীকা কাগদ করু, গুরু গুন লিখা না যায়।
**কবীর,** গুরু বড়ে গোবিন্দ সে, মন মে দেখ বিচার,
হরি সুমরে সো রহ গয়ে, গুরু ভজে হয়ে পাড়।
**কবীর,** গুরু গোবিন্দ দোও ঘড়ে, কাকে লাগু পায়,
বলিহারি গুরু আপনে, জিন গোবিন্দ নে দিয়া মিলায়।
**কবীর,** হরি কে রূঠতা, গুরু কে স্মরণ মে যায়
কবীর গুরু যেই রুঠজায়, হরি নহী হোত সহায়।।

## "নাম কোন রামের জপতে হবে?"

### ।। গীতায় অধ্যায় ১৫-তে শ্লোক ১৬-তে।।

"দ্বৌ, ইমৌ, পুরষৌ, লোকে, ক্ষরঃ চ, অক্ষরঃ এব, চ
ক্ষরঃ, সর্বানি, ভূতানি, কুটস্থঃ, অক্ষরঃ, উচ্যতে।। ১৬।।

**অনুবাদ ঃ-** এই সংসারে দুই প্রকারের ভগবান আছে, এক নাশবান অন্য অবিনাশী। এই সকল সম্পূর্ণ ভূত প্রাণীদের শরীর নাশবান (বিনাশ) হয়ে থাকে। আর জীবাত্মাকে অবিনাশী বলা হয়।

**।। গীতা অধ্যায় ১৫-র শ্লোক নং ১৭-তে।।**

"উত্তমঃ, পুরুষঃ, তু, অন্যঃ,পরমাত্মা, ইতি, উদাহৃতঃ,
যঃ, লোকএয়ম্ আবিশ্য, বিভর্তি, অব্যয়ঃ, ঈশ্বরঃ।। ১৭।।

**অনুবাদ ঃ-** উত্তম ভগবান অন্য তিনি তিন লোকে প্রবেশ করে সবার ধারণ পোষন করেন এবং অবিনাশী পরমেশ্বর পরমাত্মা এই প্রকার বলা হয়েছে। উপরের শ্লোক যেমন দুই প্রকারের ক্ষর ও অক্ষর পুরুষ ছাড়া সতন্ত্র যে উত্তম পুরুষ তাকে পরমাত্মা বলা হয়। তাহাকেই গীতায় শ্লোকে বুঝিয়েছে যে ক্ষর অক্ষর ব্রহ্মের উপরে স্বতন্ত্র এক উত্তম পুরুষ আছেন। সবাই তাকে ঈশ্বর বা পরমাত্মা বলে থাকেন।

আগেই বোঝানো হয়েছে বা আগের পৃষ্ঠায় বলা হয়েছে, ক্ষর পুরুষ, অক্ষর পুরুষ ও এই দুই পুরুষের উপরে যিনি তাকে এই শ্লোকে সতন্ত্র উত্তম পুরুষ নামে চিহ্নিত বা সংকেত করা হয়েছে। তাহলে আমরা যে কৃষ্ণ বা রামকেই আসল ঈশ্বর ভেবেছিলাম এখন বোঝা যাচ্ছে উনাদের উপরেও কেউ আছেন। কাল (ক্ষর ব্রহ্ম)-ই কৃষ্ণের মধ্যে এসে বিশ্বরূপ দেখিয়েছেন, আরও এও দেখিয়েছেন যে যারা ঈশ্বরের স্তুতি করচ্ছেন যেমন মহর্ষি, বা অন্যরা, তারাও কালের মুখের মধ্যে ঢুকে যাচ্ছেন। কারণ এই কালকেই আমরা আসল ভগবান ভেবেছিলাম। আমাদের গুরুদেব তত্ত্বজ্ঞানী রামপাল দাসজী মহারাজের কাছ থেকে অনেক কিছু আমরা জানতে পেরেছি। সত্যকে সাধনা করেও মহর্ষিরা পায়নি, আজ সেই কবীর পরমেশ্বরের পাঠানো অবতারের মুখে সত্যের সন্ধান পেয়েছি। কারণ ব্রহ্মাণ্ডে কতগুলো এই দেবতারা যেমন ব্রহ্মা, বিষ্ণু, শিবের কিভাবে সৃষ্টি, কে তার মাতা পিতা, আজ এই দেবতাদের মাধ্যমে নিজেদের স্বার্থের সারসরঞ্জাম প্রার্থনা করতাম ও পেয়েও যেতাম তাই ভাবিতাম এ সব দেবতাই ভগবান। কিন্তু এই জ্ঞান গঙ্গা, বইয়ের মধ্যে দূলর্ভ (অনমোল) জ্ঞানের ভান্ডার রয়েছে। একবার কেউ জেনে গেলে সে ঈশ্বর পরমেশ্বর ভিন্ন কাউকে জানতে চেষ্টা করবেন না। এই সব ব্রহ্মাণ্ডের উপরে সতলোকে যিনি পরমেশ্বর সাকার রূপে আছে, যিনি সব ব্রহ্মাণ্ডে প্রবেশ করে সবার ভরণ ও পোষণ করছে তিনি হলেন আমাদের পরম অক্ষর ব্রহ্মকর্বিদেব (কবীর দেব) ক্ষর ব্রহ্মও অক্ষর ব্রহ্মের পিতা। সৃষ্টি কিভাবে হয়েছে জানবেন। কিন্তু আগের মহাঋষি যে যা বুঝেছেন সেই ভাবে বুঝে চলেও গেছেন, কিন্তু গুঢ় রহস্যের তত্ত্বজ্ঞান তারাও জানতে পারিনি। আজ সেই পরমেশ্বর কবিদের (কবীর সাহেব) আমাদের মাঝে উনারই অবতারকে পাঠিয়েছেন আমাদের অজ্ঞানকে দূরীভূত করে, জ্ঞানের সত্য আলো ভরতে এসেছেন। তিনি হচ্ছেন রামপাল দাস জী মহারাজ আমাদের আদরের পরম পূজ্য গুরুদেব। তার জ্ঞানের তুলনা নেই, ভাবতে আমাদের অবাক লাগে, যে এত সত্য জ্ঞান কোথায় লুকিয়ে ছিল। এই জ্ঞান সম্ভবতঃ মানুষের দেওয়া সম্ভব নয়, মুনি ঋষিরাও এই জ্ঞান জানেন না। এত যুগের পরে আজ সত্য প্রকাশিত হচ্ছে দেখে, নিজেকে খুব ধন্য ও ভাগ্যশালী মনে হচ্ছে। এই জ্ঞান গঙ্গা পুস্তক ও **"ধরতী পর অবতার"** পুস্তক পড়লে জ্ঞানী লোকেরা নিজেকে খুব ধন্য মনে করবেন তবে মূর্খদের কাছে। জড় পদার্থ ছাড়া কিছুই নয়।

**কবীর,** অক্ষর পুরুষ এক পেড় হে, নিরঞ্জন বাকী ডার,
ত্রিদেবা (ব্রহ্মা, বিষ্ণু, শিব) শাখা ভয়ে পাত ভয়া সংসার।।
**কবীর,** তিন দেব কো সব কই ধ্যাবে, চৌথা দেব কা মরম না পাবে,
চৌথা ছান্ডি পঞ্চম ধ্যাবে, কহে কবীর সো হমরে আবে।।
**কবীর,** তিন গুণন কী ভক্তিমে ভুলি পরয়া সংসার,
কহে কবীর নিজ নাম বিন, কৈসৈ উতরে পার।।
**কবীর,** ওঁকার নাম ব্রহ্মা (কাল) কা, যহ কর্ত্তা মতি জানি,
সাঁচা শব্দ কবীর কা, পরদা মাহি পহিচানি।।
**কবীর,** তিন লোক সব রাম জপত হে, যান মুক্তি কো ধাম,
রামচন্দ্র বশিষ্ঠ্য গুরুকিয়া তিন কহি , শুনাও নাম।
**কবীর,** রাম কৃষ্ণ অবতার হে, ইনকা নাহি সংসার
জিন সাহেব সংসার কিয়া, শো কিন্তু ন জন্মা নারি।।
**কবীর,** চার ভূজাকে ভজন মে ভুলি পরে সব সন্ত,
কবীরা সুমিরৈ অসু কে জাকে ভূজা অনন্ত।।
**কবীর,** বশিষ্ঠ মুনিসে তত্ত্বেতা জ্ঞানী, শোধকর লগ্ন ধরে
সীতা হরণ মরণ দশরথ কো, বন বন রাম ফিরে।।
**কবীর,** সমুদ্রপাটি লঙ্কা গয়ে, সীতা কো ভরতার,
তাহি অগস্ত মুনি পীয় গয়ো, ইনমে কো করতার।।
**কবীর,** গোবর্ধন কৃষ্ণাজি উঠায়া, দ্রোনগিরি হনুমন্ত।
শেষ নাগ সব সৃষ্টি উঠায়া দ্রোনগিরি হনুমন্ত,।
শেষ নাগ সব সৃষ্টি উঠায়ী ইনমে তো ভগবন্ত।।
গরীব, দুর্বাসা কোপে তহা, সমঝ ন আই নীচ,
ছপ্পন কোটি যাদব কাটে, মচী রুধীর কি কীচ।।
কবীর, কাটে বন্ধন বিপতি মে, কঠিন কিয়া সংগ্রাম
চিহ্নরে নর প্রাণীও, গরুড় বড়ো কি রাম।।
কবীর, কহো কবীর চিত চেতহু, শব্দ করো নিরুবার,
শ্রী রাম চন্দ্র কো কর্ত্তা কহত হে, ভুলি পড়ে সংসার।।
কবীর, যিন রাম কৃষ্ণ নিরঞ্জন কিয়া, সো তো করনা ন্যার,
অন্ধা জ্ঞান ন বুঝই, কহে কবীর বিচার।।
কবীর, তিন গুণন কী (ব্রহ্মা, বিষ্ণু, শিব) ভক্তিমে, ভুল পড়ে সংসার,
কহে কবীর নিজ নাম বিনা, কৈ সৈ উতরো পাড়।।

## ।।শব্দ।। (সন্ত রাম পাল দাস জী মহারাজ দ্বারা রচিত)।।

**রামপাল,** যুদ্ধ জিৎ কর পান্ডব, খুশী হুয়ী অপার
ইন্দ্র প্রস্ত কি গদ্দীপর, যুধিষ্ঠির কী সরকার।।

একদিন অর্জুন পুছতা, শুন কৃষ্ণ ভগবান
একবার ফির শুনা কৃষ্ণ দিয়ো, বো নির্মল জ্ঞান।।
ঘমাশান যুদ্ধ কে কারণ, ভুল পড়ী এ মোহে
জিউ কা তিউ কহনা ভগবান, তনিক না অন্তর হোয়ে।।
ঋষি মুনি ওর দেবতা, সবকো রহে তুম খায়,
ইনকো ভি নহী ছোড়া আপনে, রহে তুমহারা গুনগায়।।
কৃষ্ণ বলে অর্জুন সে, যহ গলতি কিউ কিনহ
এইসা নির্মল জ্ঞান কো ভুল গয়া বুদ্ধি হীন।।
অব মুঝে ভি কুছ য়াদ নহী ভুল পড়ি নিদান।
জিউ কা তিউ উস গীতা কা, মে ভি নহী কর সকতা গুনগান।
স্বয়ং শ্রীকৃষ্ণ কো য়াদ নহী ওর অর্জুনকে ধমকাবে
বুদ্ধি কাল কে হাত হে, চাহে ত্রিলোকী নাথ কহলারে।।
জ্ঞানহীন প্রচার কা, জ্ঞান কথৈ দিন রাত কি
জো সর্বকো খানো বালা, কহে উসিকে বাত।।
সব কহে ভগবান কৃপানু হে, কৃপা করে দয়াল।
জিসকি সব পূজা করে, বো স্বয়ং কহে মে কাল।।
মারে খাবে সবকো, বহ কৈসে কৃপাল
কুত্তে গধে, শুয়োর বনাবে হে, ফির ভি দীন দয়াল।।
বাইবেল বেদ কুরান হে, জৈ সৈ চাঁদ প্রকাশ
সুরজ জ্ঞান কবীর কা, করে তিমর কা নাশ।।
রামপাল সাচী কহে, করো বিবেক বিচার
সতনাম ব সারনাম, বহী মন্ত্র হে সার।।
কবীর হমারা রাম হে, বো হে দীনদয়াল
সঙ্কট মোচন কষ্ঠ হরণ, গুণ গাবে রাম পাল।।
ব্রহ্মা বিষ্ণু শিব হে তিন লোক প্রধান
অষ্টঙ্গী ইনকী মাতা হে, ওর পিতা কাল ভগবান।।
এক লাখ কো কাল, নিত খাবে সীনা তান
ব্রহ্মা বনাবে বিষ্ণু পালে, শিব করদে কল্যাণ।।
অর্জুন ডরকে পুছতা হে, এ কোন রূপ ভগবান
কহে নিরঞ্জন সে কাল হুঁ, সবকো আয়া খান।।
ব্রহ্মনাম ইসিকা হে বেদ করে গুনগান,
জনম মরণ চৌরাশী এহে ঈসকা সংবিধান।।
চার রাম কি ভক্তি সে, লগ রহা সংসার
পাঁচবে রাম কা জ্ঞান নহী জো পাড় উতরান হার।।

ব্রহ্মা বিষ্ণু শিব তিন গুন হে, দুসরা প্রকৃতিকা জাল
লাখ জীব নিত ভক্ষন করে, রাম তিসরা কাল।।
অক্ষর পুরুষ হে রাম চৌথা জৈসে চন্দ্রমা জান
পাঁচবা রাম কবীর হে, জৈসে উদয় হুয়া ভান।।
রাম দেবানন্দ গুরুজি কর গয়ে নজর নিহাল
সতনাম কা দিয়া খজানা, বরতে রামপাল।।

## ।।নাম (দীক্ষা) নেওয়া ব্যক্তিদের জন্য কিছু আবশ্যক বিষয়।।

**(১) পূর্ণ গুরুর পরিচয় ঃ-** আজ কলিযুগে ভক্ত সমাজের সামনে পূর্ণ গুরুকে চেনা এক জটিল প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে। কিন্তু এর সরল ও সাধারণ উত্তর আছে, যে গুরু শাস্ত্র অনুসারে ভক্তি করান, নিজের শিষ্যদেরও করান নিজেও করেন, সেই হল পূর্ণ সাধু বা সন্ত। ভক্তি মার্গের ধার্মিক সংবিধান শাস্ত্র যেমন—কবীর সাহেবের বাণী, নানক সাহেবের বাণী, সন্ত গরীব দাসজী মহারাজের বাণী, সন্ত ধর্ম দাসজী মহারাজের বাণী, বেদ, গীতা, পুরাণ, কোরাণ, বাইবেল, ইত্যাদি ইত্যাদি। যে সন্ত শাস্ত্র অনুসারে ভক্তি সাধনা করায়, ভক্ত সমাজকে মার্গ দর্শন দেখায় উনিই পূর্ণ গুরু। সন্ত শাস্ত্র বিরুদ্ধে সাধনা করালে তাকে ভক্ত সমাজের দুষ্মন বা শত্রু বলে জানবে। মানুষের এই দূর্লভ মানব আত্মার সঙ্গে খেলা করছে এই ধরনের গুরু বা সাধু (সন্ত) ভগবানের বিচার দরবারে ঘোর নরকে পাঠিয়ে উলটো ঝুলিয়ে রাখে। উদাহরণ -যদি কোন অধ্যাপক সিলেবাস (পাঠক্রম) থেকে বাইরের শিক্ষাদেন তাহলে তিনি বিদ্যার্থীদের শত্রু জানবে।

### ।। গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৫।।

ন, মাং, দুষকৃতিনঃ মুঢ়া প্রপদ্যন্তে, নরাধমাঃ
মায়য়া, অপহৃত জ্ঞানা, আসুরং, ভাবম্ আশ্রিতাঃ।।

**অনুবাদ ঃ-** মায়ার দ্বারা যার জ্ঞান হরণ করা হয়ে গিয়েছে, এইরকম অসুর স্বভাব ধারণ করা মনুষ্য নীচ দূষিত কর্ম করা ব্যক্তি মূর্খ আমাকে ভজে না অর্থাৎ সে তিন গুণ (রজো গুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু, তমোগুণ শিব্য)-এর সাধনাই করে থাকে।

ভ্জযজুর্বেদ 40 নং অধ্যায় শ্লোক নং 10 (রামপাল দাস দ্বারা ভাষা ভাষ্য)ৰ

অন্যদেবাহু ঃ সম্ভবাদন্য দাহুর সম্ভবাৎ, ইতি শুশ্রুম ধীরানাং য়ে নস্তদ্বি চচক্ষিরে।।

**বাংলা অনুবাদ ঃ-**

পরমাত্মার বিষয়ে সাধারণত নিরাকার অর্থাৎ কোনদিন জন্ম নেয়নি বলা হয়ে থাকে অর্থাৎ দ্বিতীয় আকারে জন্ম নিয়ে অবতার রূপে আসেন। পূর্ণ জ্ঞানী সঠিক প্রকারে শুনান, তাকে ঠিকভাবে সমরূপ যথার্থ রূপে প্রত্যক্ষ জ্ঞান ভিন্ন ভিন্ন রূপে করানো হয়।

### ।। গীতা অধ্যায় 4 নং শ্লোক নং 34।।

তত্ বিদ্ধি প্রনিপাতেন, পরিপ্রশ্নেন, সেবয়া
উপদেক্ষন্তি, তে, জ্ঞানম্ জ্ঞানিনঃ তত্ত্বদর্শিনঃ।।

**অনুবাদ ঃ-** পরমেশ্বরের জ্ঞান ও সমাধান জানা সন্ত তত্ত্বজ্ঞানীকে দন্তবাদ করে প্রণাম করলে

বা সেবা ও জিজ্ঞাসা কিংবা সরল হয়ে মনের ছলকপট ছেড়ে নম্র হয়ে প্রশ্ন করলে, সেই তত্ত্বজ্ঞানী পরমেশ্বরর জ্ঞান ও সমাধান জানাবেন।

**(২) নেশা বস্তু সেবন করা নিষেধ ঃ-**হুঁক্কা, মদ, বীয়ার, তামাক, বিড়ি, সিগ্রেট, নস্যি সুকা, গুটকা, মাংস, ডিম, আফিম, গাঁজা, যত নেশা জাতিয় পদার্থ বস্তু, খাওয়া থেকে দূরে থাকবে। এবং কাউকে এনেও দেওয়া যাবে না। বন্দী ছোড় গরীব দাস মহারাজ জী এই সব নেশা জাতীয় জিনিষকে খুব খারাপ বলেছেন তাহার মুখের বাণীতে বলে গেছেন ঃ-

"সুরাপান, মদ্য মাংসাহারী, গমন করে ভোগে পর নারী
সত্তর জনম কটত হে শীস, সাক্ষী সাহেব হে জগদ্বীশ
পরদ্বারা স্ত্রী কা খোলে, সত্তর জনম অন্ধা হোবে জেলে
মদিরা পীবে কড়বা পাণী, সত্তর জনম শ্বান কে জানি
হুক্কাঁ হরদম পিবতে, লাল মিলাবে ধুর
ইসমে সংশয় হে নহী, জন্ম পিছলে সুর।।
সো নারী জারী করে, সুরা পান শৌবার
এক চিলম্ হুক্কা ভরে, ডুবে কালী ধার।।
সু গউ কু খাত হে, ভক্তি বিহুনে রাড
ভাং তমাকু খা গয়ে, সৌ চাবত হে হাড়।।
ভাঙ তামাকু পীব হি, সুরা পান সে হেত
গৌস্ত মাট্টি খায় কর, জঙ্গলী বনে প্রেত।।
পান তামাকু চাবহি, নাস নাক মে দেত
সো তো ইরানে গয়ে, জিউ ভরভুজে কা রেত।।
ভাঙ তামাকু পীব হী, গোস্ত গলা কবাব
মোর মৃগ কুম্ভখত হে, দেঙ্গে কহা জবাব।।

**(৩) তীর্থ স্থানের উপর যাওয়া নিষেধ ঃ-**

কোনো প্রকারের কোনো ব্রত করা মানা। কোনো তীর্থ যাত্রা করা মানা, গঙ্গা স্নান অন্যান্য স্থানে স্নান করা মানা কোনো মন্দিরে বা কোনো ইষ্ট ধামে পূজা বা ভক্তি ভাবে যাওয়া মানা, ভগবান কোনো পশু নয় যে পূজারী তাকে বেঁধে রাখবে বা রাখতে পারে। ভগবান কোণে কোণে সুক্ষ্ম রূপে বিস্তার করে আছেন। এই সকল সাধনা কোনো শাস্ত্রে নেই, শাস্ত্রের বিরুদ্ধে।

একটু বিচার করলে বুঝবে যে এসব তীর্থ (জগন্নাথের মন্দির, বদ্রীনাথ, হরিদ্বার, মক্কা-মদিনা, অমর নাথ, বৈষ্ণবদেবী, বৃন্দাবন, মথুরা, বরসানা, অযোধ্যা রামমন্দির, কাশী ধাম, ছুড়ানিধাম ইত্যাদি ইত্যাদি স্থানে মন্দির মসজিদ, গুরুদ্বারা, গীর্জা, ইষ্টধামে কোনো সন্ত লোক থাকতেন, সে সেখানে নিজে ভক্তি সাধনা করে ভক্তি রূপী ধন সঞ্চয় করে, শরীর ছেড়ে ইষ্ট দেব লোকে চলে গিয়েছেন। তারপরে তার স্মৃতি চিহ্ন প্রমাণিত রাখার জন্য, ওখানে মন্দির, মসজিদ, গুরুদ্বার, কেউ বা ধর্মশালা বানিয়ে রাখেন। যাতে তার স্মৃতি তাজা থাকে, আর আমাদের মত তুচ্ছ প্রাণীর প্রমাণ মিলতে থাকে। আমাদের এইরকম কর্ম করা উচিৎ যেরকম এই মহান সন্তর আত্মা করে গেছেন।

এই সব ধার্মিক স্থল সবই এই সংবাদ দেয়, যেমন এই সন্তের মতো তোমরাও করো। এই জন্য সবাই এইভাবে সাধনা করা ব্যক্তি বালা সন্তকে খোঁজো পরে তিনি যেমন বলেন তেমন করো। কিন্তু পরে তো এই স্থানেই পূজা আরম্ভ করা শুরু হয়ে যায়, সে একবারে ব্যর্থ এবং শাস্ত্রের বিরুদ্ধে।

এই সবই স্থান ঠিক এইরকম, যেমন এক মিষ্টি বানানোয়ালা উনোন, (উনান) বানিয়ে, জিলিপি, রসগোল্লা, লাড্ডু নানা ধরনের মিষ্টি বানিয়ে নিজে খেতেন ও সাথীদেরও খাওয়াতেন, এই ভাবে একদিন চলেও গেলেন এই লোক থেকে। তারপরে সেখানে না আছে মিঠাইয়ালা, না আছে মিঠাই, কেবল চুলা (উনুন) পড়ে রয়েছে। ওই উনুন ম্নতো মিষ্টি বানিয়ে খাওয়াতে পারবে, না আমাদের মিষ্টি বানানো শিখাতে পারবে। মিষ্টি থাকলে মিষ্টি খেয়ে পেট ভরা যেত, আর মিষ্টি যদি বানানো শেখা হতো তাহলে একটা সংসারে জীবিকার জন্য নির্বাহের রাস্তা খুলতো এই মিঠাই বানানো চুলা (উনুন) দেখে আমাদের কোন লাভ নেই, কারণ উনুন না মিষ্টি বানানো জ্ঞান দিতে পারবে, না পেট ভরাতে পারবে। এখন কেউ যদি এসে বলেন ভাই আসুন, আপনাকে ওই মিষ্টিয়ালার উনুন দেখাচ্ছি, আপনি চারিদিকে চক্কর কাটেন, ঐ মিষ্টিয়ালা এই উনুনে মিষ্টি তৈরী করতেন, আর আপনাদের মিষ্টি খাওয়াতেন। এই কথা শুনে কি আপনি মিষ্টি খেতে পারবেন? না আপনি মিষ্টি বানানোর পদ্ধতি শিখতে পারবেন, না মিষ্টি য়ালাকে দেখতে পাবেন? এই জন্য আপনাদেরও ঐ প্রকারের মিষ্টিয়ালাকে খুঁজতে হবে, যে সবার আগে আপনাকে মিঠাই খাওয়াবেন আর বানানোর পদ্ধতি শেখাবেন। তারপর তিনি যেমন শেখাবেন, সেই রকমই করবেন।

ঠিক এই প্রকারে তীর্থ স্থানে পূজা না করে ওই ধরনের সন্ত সাধুর খোঁজ করেন, যিনি শাস্ত্র অনুসারে পূর্ণ পরমাত্মা কবীর পরমেশ্বরের ভক্তি করা শিখাতে পারবেন। তিনি যেমন বলবেন তেমনই করবেন নিজের ইচ্ছামত করবেন না।

## ।। সামবেদ সংখ্যা নং ১৪০০ উর্ত্তাচিক অধ্যায় নং ১২ খন্ডে ৩ নং শ্লোক নং ৫ (সন্ত রামপাল দাস দ্বারা ভাষা-ভাষ্য)

ভদ্রা বস্ত্রা সমন্যাব্রূবসানো মহান্ কবি নির্বচনানি শংসন
আ বচ্যস্ব চম্বোঃ পূযমান্য বিচক্ষণো জাগৃবির্দেববীতৌ।।

**অনুবাদ**ঃ- চতুর ব্যক্তিরা নিজের বচনের দ্বারা, পূর্ণ পরমাত্মার (পূর্ণ ব্রহ্মের) পূজা সত্যমার্গের দর্শন না করে, অমৃতের স্থানে, বৃথা উপাসনা করে এবং অন্যদের করিয়ে যেমন — ভূত পূজা, শাদ্ধ করে পিতরদের পূজা, কালের (ব্রহ্মের, জ্যোতি নিরঞ্জনের) পূজা, তিনগুণের (ব্রহ্মা, রজোগুণ, বিষ্ণু-সতগুণ তথা শিব শঙ্কর-তমোগুণের) পূজা করান। অতএব মন্দির মসজিদ, গুরুদ্বার ও গীর্জাতে অর্থাৎ এইরকম তীর্থের উপাসনা রূপী ফোঁড়া প্যাচরা, ঘায়ের পূঁচকে, আদরের সাথে আচমন (সেবন) করান। আমাদের পরম সুখদায়ক পূর্ণ ব্রহ্ম(কবীর পরমেশ্বর) সতলোকের শরীরের মতনই তেজপুঞ্জ কিন্তু তার থেকে একটু কম তেজপুঞ্জের শরীর ধারন করে, সাধারণ ব্যক্তির রূপ ধারণ করে, সশরীরে এসে, তাহার নিজের সুখের অমৃতবাণীর মাধ্যমে সত্যজ্ঞান দিয়ে গিয়েছিলেন অর্থাৎ সকল শাস্ত্রের মধ্যে লুকিয়ে থাকা সত্যজ্ঞান দ্বারা আমাদের মত অজ্ঞানীদের বা ঘুমন্ত জীবকে জাগ্রত করার মার্গ বলে গিয়েছেন।

**।। গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩।।**

যঃ শাস্ত্রবিধিম্ উৎসৃজ্য, বর্ততে, কামকারতঃ ন সঃ
সিদ্ধিম, অবাপ্নোতি, ন, সুখম্, পরাম, গতিম্।। ২৩।।

**অনুবাদ ঃ-** যে ব্যক্তি শাস্ত্রবিধি ত্যাগ করে কামের অনুগত হয়ে কর্মে প্রবৃত্ত হয়, সে ব্যক্তি সিদ্ধি সুখ ও পরম গতি (মোক্ষ) লাভ করতে পারে না।

**।। গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১৬ ।।**

ন, অতি, অশ্রনতঃ, তু যোগঃ, অস্তি, ন, চ, একান্তম্
অনশ্রনতঃ, ন, চ, অতি, স্বপ্নশীলস্য জাগ্রত ন, এব, চ, অর্জুন।। ১৬।।

**অনুবাদ ঃ-** হে অর্জুন! এ যোগ অর্থাৎ ভক্তি না তো অধিক ভোজনকারী, না তো কম ভোজনকারী, না তো একান্ত স্থানে আসন লাগিয়ে সাধনাকারী, না খুব জাগরনকারী, না তো অতি নিদ্রাকারী ব্যক্তির সিদ্ধ (সমাধী) হয়ে থাকে।

**পূজে** দেই ধাম কো, শীশ হলাবে জো।
গরীব দাস সচী কহে হদ কাফির হে সো।।

**কবীর,** গঙ্গা কাঠে ঘর করে পীবে নির্মল নীর
মুক্তি নহী হরি নাম বিন সতগুরু কহে কবীর ।।

**কবীর,** তীর্থ কর-কর জগ সুবা উড়ে পানী ন্যায়
রাম হি নাম না জপা কাল ঘসিটে যায়।।

**গরীব,** পিতল হী কা থাল হে, পিতল কা লোট।
জড় মুরত কো পূজতে, আবেগা টোটা ।।

**গরীব** পিতল চমচ্চা পুজিয়ে জো থাল পরসে
জড় মুরত কিস কাম কি মতি রহো ভরসে।।

**কবীর,** পর্বত পর্বত সে ফিরয়া, কারণ আপনে রাম
রাম সরিখে জন মিলে জিন সারে সব কাশ

**(৪) পিতর পূজা নিষেধ ঃ-** কোন প্রকারের পিতর পূজা, শ্রাদ্ধ আদি কিছু করবেন না। ভাগবান শ্রী কৃষ্ণও এই পিতর ও ভূত পূজা করতে পরিস্কার মানা করেছে।

**।। গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২৫।।**

যান্তি, দেবব্রতা, দেবান, পিতৃঋণ, যান্তি পিতৃব্রতাঃ
ভূতানি, যান্তি, ভূতেজ্যাঃ মদ্যাজিন, অপি, মাম্।। ২৫।।

**অনুবাদ** ঃ- দেবতাদের পূজা করার ব্যক্তি সকল দেবতাদেরই প্রাপ্ত হয়। পিতৃব্রতকারী পিতৃলোক প্রাপ্ত হয়, ভূতগণকারী ভূতগণকেই প্রাপ্ত হয়। পিতৃব্রতকারী পিতৃলোক প্রাপ্ত হয়, ভূতগণক্রী ভূতগণকেই প্রাপ্ত হয়। আর মতানুসারে পূজনকারী ভক্ত আমার দ্বারাই লাভান্বিত হয়।

**অনুবাদ ঃ-** হে ভরতবংশোদ্ভব অর্জুন! তুমি সর্বতোভাবে সেই ঈশ্বরের শরণে যাও। তার কৃপায় পরমশান্তি তথা অবিনাশী পরমপদ প্রাপ্ত হবে।

**।। বন্দীছোর গরীব দাসজী ও কবীর সাহিব জী মহারাজও বলেন ঃ-**

**গরীব,** ভূত রমে সো ভূত হে, দেব রমে সো দেব
রাম রমে সো রাম হে, সুনো সকল সুর ভেব।।

এইজন্য ওই (পূর্ণ পরমাত্মা) পরমেশ্বরের ভক্তি করো, যাতে পূর্ণ মুক্তি মেলে, ওই পরমেশ্বর পরমাত্মা পূর্ণ সৎপুরুষ (সত কবীর) এরই প্রমাণ।।

**।। গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৪৬-এ আছে ।।**

"যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্বমিদং ততম্
স্বকর্মনা তমভ্যর্চ্য সিদ্ধি ং বিন্দতি মানবঃ।।৪৬।।

**অনুবাদ ঃ-** যে পরমেশ্বর দ্বারা সমস্ত প্রাণীর উৎপত্তি হয়েছে আর সমস্ত জগৎ ব্যাপিয়া রয়েছেন, ওই পরমেশ্বরকে নিজের স্বভক্তি কর্ম দ্বারা পূজা অর্চ্চনা করে, মানুষগণ পরম সিদ্ধি লাভ করে।

**।। গীতা ১৮ অধ্যায় শ্লোক নং ৬২।।**

"তমেব শরনং গচ্ছ সর্বভাবেন ভারত
তৎপ্রসাদাৎ পরাং শান্তিং স্থানং প্রাপ্স্যসী শাশ্বতম্।। ৬২।।

**অনুবাদ ঃ-** হে ভরতবংশোদ্ভব অর্জুন। তুমি সর্বতোভাবে সেই ঈশ্বরের শরণে যাও। তার কৃপায় পরমশান্তি তথা অবিনাশী পরম পদ প্রাপ্ত হবে। সর্বভাবের বা সর্বান্তকরনের অর্থাৎ তাৎপর্য হচ্ছে অন্য কোনো পূজা না করে, মন-কর্ম-ও বচন দ্বারা এক পরমেশ্বরের প্রতি ভক্তি বিশ্বাস (আস্থা) রাখো।

**।। গীতা অধ্যায় নং ৮ শ্লোক নং ২২।।**

পুরুষঃ স পরঃ পার্থ ভক্ত্যা লভ্য স্তুনন্যয়া
যস্যান্তঃ স্থানি ভুতানি, যেন সর্বমিদং ততম্।।২২।।

**অনুবাদ ঃ-** হে পার্থঃ সর্ব প্রাণী যার অন্তর্গত আছে বা অবস্থিত, এবং যিনি সর্বগ্র বিশ্বকেই ব্যাপিয়া অবস্থান করছেন। সেই পরম পুরুষকে অনন্য ভক্তি দ্বারাই লাভ করা যায়। "অনন্য ভক্তির তাৎপর্য হল এক পরমেশ্বরে (পূর্ণব্রহ্ম)-র ভক্তি করা, অন্য দেব দেবীর অর্থাৎ তিন গুণে (রাজোগুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু, তমোগুণ-শিব)-এর পূজা না করা।"

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক ১ থেকে ৪ পর্যন্ত ।।**

**।। গীতা অধ্যায় নং ১৫ শ্লোক ১।।**

"উর্দ্ধ মূলম অর্ধশাখম্ অশ্বত্থম্ প্রাহুঃ অব্যয়ম্
ছন্দাংসি যস্য পর্ণানি, যঃ তং বেদ স বেদবিৎ।। ১।।

**অনুবাদ ঃ-** উর্দ্ধে যার মূল বালা নীচে যে শাখা বালা অবিনাশী বিস্তৃত বৃক্ষ আছে, ঘোড়ার মত মজবুত যার ছোট ছোট পাতা বলে ছন্দ সমন্বিত বেদ সকল এর পাতা সরূপ, এই প্রকার অশ্বত্থকে যে জানতে পারবে বা অবগত আছে, তিনিই পূর্ণ জ্ঞানী বা বেদবিৎ।।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ২।।**

"অধঃ, চ, উর্দ্ধ ম, প্রসৃতাঃ তস্য, শাখা, গুণপ্রবৃদ্ধাঃ বিষয় প্রবালা।।"
অধঃ চ, মূলানি, অনুসন্ততানি, কর্ম্মানুবন্ধিনী মনুষ্য লোকে।। ২।।

**অনুবাদ ঃ-** ঐ জগৎ বৃক্ষের নীচে ও উপরে তিনগুণ (রজো-গুণ ব্রহ্মা, সত-গুণ বিষ্ণু, তমোগুণ-শিব) বিকার ছড়িয়ে আছে যেমন কাম, ক্রোধ, মোহ, লোভ, অহঙ্কার রূপী ডাল ব্রহ্মা বিষ্ণু শিব, জীবকে এই তিনগুণ রূপী কর্মতে বেঁধে রাখে তার মূল কারণ হচ্ছে মনুষ্যলোক, স্বর্গলোক, নরকলোক পৃথিবীতে নীচে থেকে উপর পর্যন্ত্য অবস্থিত হয়ে রয়েছে।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৩।।**

"ন, রূপম, অস্য, ইহ, তথা, উপলভ্যতে, ন, অন্তঃ, ন, চ,
আদিঃ, ন, চ, সম্প্রতিষ্ঠী, অশ্বত্থম্, এনং,
সুবিরূঢ়মুলম্, অসঙ্গশস্ত্রেণ, দৃঢ়েন ছিত্ত্বা।"

**অনুবাদ ঃ-** এই সংসার রূপী বৃক্ষের রচনার না প্রথম না শেষ অর্থাৎ না শুরু না শেষ এরকম সরূপ পাওয়া বা বোঝা যাচ্ছে। অতএব আমার দ্বারা দেওয়া গীতা জ্ঞানের পূর্ণ জ্ঞান (সম্পূর্ণ সঠিক খবর) আমারও জানা নেই। কেননা সর্ব ব্রহ্মান্ড রচনার সঠিক স্থিতির জ্ঞান আমারও জানা নেই। এই দৃঢ়বদ্ধ মূল সংসার রূপ অশ্বত্থকে মজবুত সরূপবালা নির্লেপ তত্ত্বজ্ঞান রূপী দৃঢ় অস্ত্র অর্থাৎ নির্মল তত্ত্বজ্ঞানের দ্বারা কেটে, যে পদ পেলে আর পুনর্জনম হয় না, অতএব নিরঞ্জনের (কাল ব্রহ্মের) ভক্তি সাধনাকে সামান্য ভাবা।। ৩।।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪।।**

"ততঃ পদং তৎ, পরিমার্গিতব্যং, যস্মিন্ গতা, ন নিবর্তন্তি ভূয়ঃ
তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে যতঃ প্রবৃত্তিঃ প্রসৃতা পুরানী।।

**অনুবাদ ঃ** - তারপরে ওই পরম পদ পরমাত্মার খোঁজ করার দরকার। যা প্রাপ্ত হলে মানুষের আর সংসারে ফিরে না আসতে হয়। আর যারজন্য অনাদি কাল থেকে চলে আসা, এই সৃষ্টি বিস্তার আদি প্রাপ্ত করেছে, ওই আদি পুরুষ পরমাত্মারই আমি শরণে আছি

এই প্রকার স্বয়ং ভগবান শ্রীকৃষ্ণ, দেব-দেবীর রাজা যে ইন্দ্র, তারাও পূজা ছেড়ে ওই পরমাত্মার ভক্তি করতে প্রেরণা দিয়েছেন। যার কারণ শ্রী কৃষ্ণ ইন্দ্রের ক্রোধের কারণে ব্রজবাসীকে রক্ষার্থে গোধর্বন পর্বত উঠিয়েছিলেন।

গরীব, ইন্দ্র চড়া ব্রিজ ডুবোবন, ভীগা ভীত ন লেব
ইন্দ্র কঢাই হোত জগৎ মে, পূজা ঘা গয়ে দেব
কবীর, ইস সংসার কো, সমঝাউ কই বার
পুঁছ জো পকড়ে ভেঢ কী উতরা চাহৈ পার।।

**(৫) গুরুর আজ্ঞার পালন ঃ-** গুরুর আজ্ঞা ছাড়া ঘরে কোনো প্রকারের ধার্মিক অনুষ্ঠান করবে না। যেমন বন্দী ছোড় নিজের বাণীতে বলেন যে —

"গুরু বিন যজ্ঞ হবন জো করহী, মিথ্যা যাবে কভু নহী ফলহী কবীর, গুরু বিন মালা ফেরতে, গুরু বিন দেতে দান গুরু বিন দোনো নিষ্ফল হে, পুছো বেদ পুরান।।

**(৬) যে কোনো দেবী মাতার পূজা নিষেধ ঃ-** মানুষ মারা যাওয়ার পর কেউ কেউ বাড়ীতে সংস্কার করে, স্মৃতি উপলক্ষে মন্ডপের মত বানিয়ে একটা তুলসী গাছ লাগিয়ে পূজা করে ওটাও করা যাবে না। কোন দেবতা বা দেবীর পূজা করা যাবে না। এক পরমেশ্বর কবীর সাহেব ছাড়া কাররই উপাসনা করা যাবে না। এমন কি তিন গুণধারী (রজগুণ, সতগুণ ও তমোগুণি ব্রহ্মা বিষ্ণু শিবের পূজাও করা যাবে না। তবে গুরু যা বলবেন সে ভাবে মেনে চলতে হবে।

**।। গীতা অধ্যায় নং ৭ শ্লোক নং ১৫ ।।**

"ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ প্রপদ্যন্তে নরধমাঃ,
মায়য়া অপহৃতজ্ঞানা আসুরং ভাবম্ আশ্রিতাঃ।।

**অনুবাদ ঃ-** মায়ার দ্বারা জ্ঞান যাদের হরণ করে নেওয়া হয়েছে, সেই পাপপরায়ণ, বিবেকহীন নরাধম অসুর স্বভাব প্রকৃতি মানুষ আমাকে না না ভজে তিন গুণের (রজোগুণি-ব্রহ্মা সতগুণি বিষ্ণু ও তমোগুণী শিবকেই) সাধনা করে থাকে।

**কবীর**, মাই মসানী শেঢ় শিতলা, ভৈরব ভূত হনুমন্ত
পরমাত্মা উনসে দূর হে, জো ইনকো পূজতে
**কবীর,** সো বর্ষ তো গুরু কী সেবা, একদিন আন উপাসী
বো অপরাধী আত্মা পরৈ কাল কী ফাঁসি
গুরুকো তজে ভজে জো আনা,
তা পসুবা কো ফোকট জ্ঞানা।।

**(৭) সঙ্কট মোচন কবীর সাহেব আছেন ঃ-** কর্ম কষ্ট (সঙ্কট) হলে পরে কোনো দেবী, দেবতার পূজা কখনও করবে না। না কোন প্রকারের টোটকা বিধি ও করা নিষেধ। শুধু বন্দী ছোড় কবির্দেব (কবীর সাহেবের) পূজা করবে। উনিই সকল দুঃখ হরণ করার সঙ্কট মোচনকারী।

**"(সামবেদ সংখ্যা নং ৮২২ উতার্চিক অধ্যায় ৩ খন্ড নং ৫ শ্লোক নং ৮ )"**

**।। সন্ত রামপাল দাসজি মহারাজের দ্বারা ভাষাভাষ্য।।**

"মনীষিভিঃ পবতে পূর্ব্যঃ কবির্নুভির্যতঃ পরি কোশাং অসিষ্যদৎ
ত্রিতস্য নাম জনয়ন্মধু ক্ষরন্নিন্দ্রস্য বায়ূং সংখ্যায় বর্ধয়ন্।।

**অনুবাদ ঃ-** সনাতন অর্থাৎ অবিনাশী কবীর পরমেশ্বরকে হৃদয় দিয়ে শ্রদ্ধা ভক্তি দিয়ে চাওয়া, ভক্তাত্মাকে, তিন মন্ত্র উপদেশ দিয়ে পবিত্র করে জীবন ও মৃত্যু রহিত করে, তথা তার প্রাণ অর্থাৎ জীবন সংস্কার বশ আপন মিত্র, ভক্তের মধ্যে গোনা হয় তাকে নিজের ভান্ডার থেকে পূর্ণ রূপে গোনা শ্বাসের আয়ূ বাড়িয়ে দেন। যার কারণ পরমেশ্বরের আনন্দ নিজের আশির্বাদপ্রসাদ দিয়ে প্রাপ্ত করিয়ে থাকে।

**কবীর**, দেবী দেব ঠাঢে ভয়ে, হমকো ঠোর বতাও,
জো মুঝকো (কবীরকে) পূজে নহী, উনকো লুটো খাও।
**কবীর,** কাল জো পিসে পিসনা জোরা হে পনিহার
এ দো অসল মজুর হে, সদগুরু কে দরবার।।

**(৮) বিনা কারণে দান দেওয়া নিষেধ ঃ-** কোনো জায়গায় কাউকে দান রূপে কিছু দেবেন না। না পয়সা, না বিনা সিলাই করা কাপড়, ইত্যাদি। যদি কেউ দান রূপে কিছু চায়, তাকে খেতে দিও, চা, দুধ, লস্সী, জল ইত্যাদি, তবে কিছু দেবেন না। না জানে ওই ভিখারী ওই পয়সা কোন কর্মে দুরূপ যোগ করেন। যেমন উদাহরণ, এক ভিখারী এক ব্যক্তিকে মিথ্যা মিথ্যা কাহিনী শুনিয়ে বলছে, আমার বাচ্চা বিনা চিকিৎসায় মৃত্যুর সাথে লড়ছে, কিছু পয়সা দিয়ে সাহায্য করবেন? ভিখারীর কথা শুনে ভাবনাবশে ১০০ টাকা দিয়েছিলেন। ওই ভিখারী আগে ২৫০গ্রাম মদ খেত, ওই দিন আধা বোতল খেয়ে নিয়ে, নিজের পত্নীকে গিয়ে পিটিয়েছে। সেই দুঃখে বাচ্চাদের নিয়ে মা আত্মহত্যা করে। একটু ভাবার বিষয়, যে দান ওই পরিবারের নাশ হওয়ার কারণ, সেইজন্য দান দিতে ইচ্ছা থাকলে দুঃখী ব্যক্তিকে সাহায্য কর বা তার বাচ্চার অসুখ হলে, ডাক্তার দেখিয়ে ঔষধ কিনে দাও, কিন্তু পয়সা দেবে না।

**কবীর,** গুরু বিন মালা ফেরতে, গুরু বিন দেতে দান
গুরু বিন দোনো নিষ্ফল হে, পুছো বেদ পুরান।।

**(৯) এঁঠো খাওয়া নিষেধ ঃ-**

যে ব্যক্তি, মদ, তামাক, বিড়ি, সিগরেট, ডিম, অফীম, বিয়র ও গাঁজা মাংস সেবন করে, তাদের এঁঠো কখনও খাবে না।

**(১০) মারা গেলে ক্রিয়া কর্ম করা নিষেধ ঃ-**

যদি পরিবারের কেউ মারা যায়, চিতাতে আগুন যে কোনো ব্যক্তি দিতে পারবে। ঘরের সদস্য বা অন্য কেউ অগ্নি প্রজ্বলিত করার সময় মঙ্গলাচরণ বললে হবে। আর যেখানে দহন করা হবে সেখানেই সব কিছু ছেড়ে আসবে। আর যদি ওই স্থান একান্তই পরিস্কার করতে ইচ্ছা হয়, তাহলে ওই অস্থি কোন স্থানের জলে ফেলে দেবে। সেই সময় মঙ্গলাচরণ উচ্চা করে ভাসিয়ে দেবে। এর নামে পিন্ড, এয়োদশী, শ্রাদ্ধ কিছুই করবেন না। কোনো ব্যক্তি দ্বারা, শ্রাদ্ধ , শান্তি, যজ্ঞ কিছুই করাবেন না। যদি কোনো আত্মীয় স্বজন শোক দুঃখ ব্যক্ত করতে আসে সবাইকে এক দিন নির্ণয় করে, প্রদ্বীপ জ্বালিয়ে সবাইকে খাইয়ে দেবেন। যদি আপনি ওই মরণে বালার নামে কোনো ধর্ম করতে চান তাহলে, আপনার গুরুদেবের আজ্ঞা নিয়ে, বন্দী ছোড় গরীব দাস জী মহারাজের অমৃত বাণী প্রদ্বীপ যতক্ষণ পাঠ করবে ততক্ষণ জ্বালিয়ে রাখবেন। যদি গুরুদেবের আজ্ঞা না হয়, তবে নাম উপদেশ নেওয়া ভক্ত ৪দিন বা ৭ দিন ঘরে সব সময় প্রদীপ জ্বালিয়ে রেখে, দেশী ঘিয়ের যে নাম গুরুদেবের কাছ থেকে নেওয়া হয়েছে। সেই ব্রহ্মগায়ত্রী মন্ত্র প্রতিদিন চার বা তিন ও এক বার মন্ত্রের দান সঙ্কল্প সতলোকবাসীকে করবে। যেমন উচিৎ বুঝবে এক দুই তিন পর্যন্ত্য মন্ত্রের জপের ফল তাকে দান করবে। প্রতিদিনের ন্যায় প্রদীপ জ্বালিয়ে আরতি ও নাম স্মরণ করতে থাকবেন। এ মনে রাখবেন ঃ-

**কবীর,** সাথী হমারে চলে গয়ে, হম ভি চালন হার
কোয়ে কাগজ মে বাকী রহ রহী তাতে লগ রহী বার।

**কবীর,** দেহ পড়ী তো ক্যা হুয়া, ঝুঠা সভী পটীট
পক্ষী উড়া আকাশ কু, চলতা কর গয়া বীট।।

# ।। কর্ম কান্ডের বিষয়ে সত্য কথা।।

আমার (সন্ত রামপাল দাসের) পূজ্য গুরুদেব স্বামী রাম দেবানন্দ জী মহারাজের ১৫ বৎসর বয়সে, কোন এক মহাত্মার সৎসঙ্গ শোনার পর বৈরাগ্য ভাব হয়েছিল। একদিন তিনি জমিতে গিয়েছিলেন পাশে এক জঙ্গল ছিল, সেখানের এক জায়গায় মৃত পশুর হাড়ের উপর নিজের কাপড় ছিড়ে ফেলে রেখেছিলেন তারপর মহাত্মার পিছনে চলে গিয়েছিলেন।

যখন তার খোঁজ হল, দেখল কাপড় কোন এক জঙ্গলে, তখন তারা বুঝে নিল্ যে নিশ্চয়ই কোন পশু খেয়েছে এবং হাড়ও পড়ে রয়েছে। ওই কাপড় ও হাড় ঘরে নিয়ে এসে অন্তিম সৎকাজ ও করে দিয়েছেন। এরপর তেরোদিন শ্রাদ্ধ ও বাৎসরিকও শ্রাদ্ধ শুরু করে দিয়েছেন।

যখন আমার পূজ্য গুরুদেব খুব বৃদ্ধ হয়ে গিয়েছিলেন, তখন একদিন ঘরে আসেন। তখন তার ঘরের সদস্য জানলেন যে তিনি জীবিত, ঘর ছেড়ে চলে গিয়েছিলেন। তাকে তার পরিবারের সবাই জানিয়েছেন, আপনার খোঁজ করার পর আমরা হাড় ও আপনার কাপড় ওই জঙ্গলে পেয়ে নিয়ে এসেছিলাম ও শ্রাদ্ধ শান্তিও করেছিলাম।

পরে আমি (সন্ত রাম পাল দাস) আমার পূজ্য গুরুদেবের ছোট ভাইয়ের স্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম, যে, যখন আমার পূজ্যগুরুদেব ঘর ছেড়ে চলে গিয়েছিলেন, তার পরে কি করেছিলেন? তিনি বললেন যখন আমি বউ হয়ে এসেছিলাম, এসে তার শ্রাদ্ধ হতে দেখেছিলাম। আমি আমার হাতেই ৭০ বার শ্রাদ্ধ করেছি। তিনি একথাও বলেছেন যে যখন আমাদের ঘরে কোনো ক্ষতি বা লোকসান হতো, যেমন মহিষ দুধ দিত না, দুধের পালান খারাপ হয়ে যেত, যে কোনো ক্ষতি হত, তখন ওঝা বৈদ্যর কাছে যেতাম, ও তাহারা তখন বলতেন, তোমাদের ঘরে কোনো অবিবাহিত (অনমেরিড) মারা গিয়েছেন, তোমাদের ওই আত্মা দুঃখী করছে। তাই শুনে আমরা তাকে কাপড় ইত্যাদি দান করতাম।

তখন আমি রামপাল বললাম উনিতো দুনিয়ার উদ্ধার করছেন, ইনি কাকে দুঃখ দিচ্ছেন, ইনি তো এখন সুখ দাতা। ফির আমি (রামপাল জী মহারাজ) এই বৃদ্ধাকে বললাম, এখন তো তিনি আপনাদের চোখের সামনে এখনও বৃথা সাধনার মতো শ্রাদ্ধ কেন? এটা বন্ধ করেন। তখন তিনি বললেন এ তো পুরানো নিয়ম এ কি করে ছাড়ব? অর্থাৎ আমরা আমাদের পুরানো নিয়মে এত লীন হয়ে গেছি, যে প্রত্যক্ষ প্রমাণ হওয়ার পরেও ভুল কে ছাড়তে পারছি না। এতে প্রমানিত হয় যে শ্রাদ্ধ করা পিতৃপূজা করা ইত্যাদি ইত্যাদি সব বৃথা।

**(১১) বাচ্চার জন্মের সময় শাস্ত্র বিরুদ্ধ পূজা নিষেধ ঃ-**

বাচ্চা জন্ম হলে সবাই ছয় ষষ্টি পূজা করে এসব করা উচিৎ নয়। শাস্ত্র অনুযায়ী রোজ যেমন ঘরে প্রদ্বীপ জ্বালানো, এক ঈশ্বরের উদ্দেশ্যে করা উচিৎ (যাহাতে ঈশ্বরের প্রতি ভক্তি বিশ্বাস থাকতে পারে তাই আরতি প্রদ্বীপ জ্বালানো বন্ধ করবে না।

এই প্রসঙ্গে সংক্ষেপে একটা কথা বলছি, এক ব্যক্তির বিয়ের দশ বৎসর পরে ছেলে হয়েছে। পুত্রর খুশীতে অনেক আনন্দ করেছেন। বিশ পঁচিশ গ্রামের লোককে আমন্ত্রণ করেছেন, গান বাজনা হয়েছে এবং এতে অনেক টাকা পয়সা খরচ হয়েছে। একবৎসর পরে ছেলেটা মারা যায়। ওই পরিবারের দুঃখের সীমা নেই বা কেমন দুর্ভাগ্য নিজের মনকে সান্তনা দিতে পারছে না। এইজন্য কবীর সাহেব আমাকে বলেন যে ঃ-

**কবীর,** বেটা জায়া খুশী হুই, বহুত বজায় থাল।।
আনাজনা লগ রহা জিউ কিড়ীকা নাল
**কবীর,** পতঝড় আবত দেখ কর, বন রোবে মন মাহি।
উঁচি ডালি পাত থে, অব পীলে হো হো জাহি।।
**কবীর,** পাত ঝড়তা য়ু কহে, সুনভাই তরুবর রায়।
অব কে বিছুরে নহী মিলা নজানে কহা গিরেঙ্গে যায়।।
**কবীর,** তরুবর কহতা পাতসে, সুনো পাত এক বাত।
যহাঁ কী যাহে রিতী হে, এক আবত একজাত।।

**(১২) দেবদেবী ধামে চুল দেওয়া নিষেধ ঃ-**

বাচ্চাদের কোনো ধামে চুল দিয়ে আসা মানা। যখন চুল বড় হয়ে যায় দেখবে, কেঁটে ফেলে দেবে। এক মন্দিরে দেখেছি যেকি শ্রদ্ধালু ভক্ত নিজের ছেলে ও মেয়েদের চুল ফেলতে গিয়েছে। ওখানের নাপিত ভাই, বাজারে দাম থেকে তিনগুণ পয়সা নেয় তারপর একটু চুল কেটে মাতা পিতার হাতে দেয়। ওরা শ্রদ্ধার সাথে ওই চুল মন্দিরে চড়ায়। পূজারী সেই চুল এক থলিতে রেখে দেয়। রাত্রে উঠে দূরে একান্ত জায়গায় ফেলে দিয়ে আসে। এসব কেবল নাটক বাজি। কেন না আগের স্বাভাবিক নিয়মে চুল কেটে বাইরে ফেলে দেয় না? পরমাত্মা নাম থেকে প্রসন্ন হয় পাখন্ডদের থেকে নয়।

**(১৩) নাম জপেতেই সুখ ঃ-** নাম (উপদেশ) কেবল দুঃখ নিবারণ হয় সেটা ভেবো না আত্ম কল্যানের জন্যও নেওয়া হয়ে থাকে। সুমিরনে সুখ আপনা আপনিই এসে থাকে।

**কবীর,** 'সুমিরন সে সুখ হোত হে, সুমিরন সে দুঃখ যায়।
কহে কবীর সুমিরন কিয়ে, সাই মাহি সমায়।।"

**(১৪) ব্যাভিচার নিষেধ ঃ-** পরস্ত্রীদের মা বোনের দৃষ্টিতে দেখা উচিৎ। ব্যাভীচার মহাপাপ। যেমন, —

"গরীব, পরদ্বারা স্ত্রী খোলে, সত্তর জনম অন্ধা হো ডোলে।
সুরাপান মদ্য মাংসাহারী। গবন করে ভোগে পরনারী।
সত্তর জনম কটত হে শীশং।
সাক্ষী সাহিব হে জগদীশং।
পর নারী না পরসিয়ো, মানো বচন হমার।
ভবন চতুর্দ্দশ তাস সির, ত্রিলোকীকী ভার।
পর নারী না পরসিয়ো, সুনো শব্দ শনতন্ত।
ধর্মরায়কে খম্ভ সে, অর্ধমুখী লটকন্ত।।"

**(১৫) নিন্দা সুনা ও নিন্দা করা নিষেধ ঃ-**নিজের গুরুর নিন্দা ভুল করেও করবে না, ও শুনবেও না। শুনলে অভিপ্রায় যে যদি কেউ আপনার গুরুজীর বিষয়ে মিথ্যা কথা বলে। তো আপনি লড়াই করবেন না, অতএব ভেবে নেবেন যে বিনা বিচারে বলছে অর্থাৎ এটা মিথ্যা কথা।

গুরু নিন্দা শুনে তো কানা। তাকে নিশ্চয় নরক নিদানা
আপনে মুখ নিন্দা জো করছি। শুকড় শ্বান গর্ভ মে পরহী।।

নিন্দা কাররও করা উচিৎ নয় বা শোনাও উচিৎ নয়। চাহে যেমন তেমন ব্যক্তিরই কেননা হোক। কবীর সাহেব বলেন ঃ-

"তিনকা কবহু ন নিন্দীয়ে জোপাব তলে হো।
কবহু উট আখিন পড়ে পীড় ঘনেরি হে।।"

**(১৬) গুরু দর্শন কী মহিমা ঃ-** সৎসঙ্গ সময় পেলেই আসার চেষ্টা করবে। সৎসঙ্গে এসে কোনো মান বা বড়াই করবেন না, নিজেকে অসুস্থ ব্যক্তি মনে করেই আসবে না যেমন অসুস্থ ব্যক্তি যতই কড়োর পতি হোক না কেন;চাহে উচ্চপদ বালা ব্যক্তি হোকনা কেন ? যখন হাসপাতালে আসেন, তখন তার তার উদ্দেশ্য কেবল রোগ হইতে মুক্তি পাওয়ার। সেখানে ডাক্তার শুতে বললে শুয়ে পড়েন, বসতে বললে বসে পড়েন বাইরে যাওয়ার নির্দেশ করলে বাইরে চলে যেতে হয় ঠিক তদরূপ সৎসঙ্গে আসার উদ্দেশ্য মনে করতে হবে। এখানে সে লাভ হয়, সেই লাভ শান্তি ও মুক্তির জন্য নিজের আত্মার কল্যান যেভাবে হয় সেই বিষয়ে আসা, নয়তো বৃথা। সৎসঙ্গে যেখানে বসার জায়গা পাওয়া যায়, সেখানেই বসে পড়তে হয়, খাওয়ার যা কিছু মেলে তাহা পরমেশ্বর কবীর সাহেবের কৃপাতে প্রসাদ মনে করে খেয়ে প্রসন্ন চিত্তে থাকবেন। কবীর, সন্ত মিলন কু চালিয়ে, তজ মায়া অভিমান। জো জো কদম আগে রাখে, বো হি যজ্ঞ সমান। কবীর, সন্ত মিলন কু জাইয়ে দিন মে কই কই বার। অসোজ কে মেহ জিউ , ঘনা করে উপকার।। কবীর দর্শন সাধুকা মুখ পর বসে সুহাগ। দর্শ উনহিকো হোতহে, জিনকে পূর্ণ ভাগ।।

**(১৭) গুরু মহিমা ঃ** যদি কোন স্থানে পাঠ বা সতসঙ্গ শুরু হয়েছে বা গুরুজিকে দর্শনে যাচ্ছেন, তবে সর্বপ্রথম গুরুজিকে দন্তবৎ (লম্বা করে শুয়ে) প্রণাম করা উচি ? ? তারপর সন্ত গ্রন্থ সাহেবের মূর্তি ও কবীর সাহেবের,। গরীব দাসজী ও স্বামী রাম দেবানন্দ জী ও গুরুগির মূর্তিকে প্রণাম করবে। যাতে শুধু ভাবনা হয়ে থাকে। মূর্তি পূজা করতে হবে না। প্রণাম করলে পূজা করার মধ্যে বোঝায় না। এশুধু ভক্তকে শ্রদ্ধা বিশ্বাসে সহযোগ দেয়। পূজা তো গুরু ও নাম মন্ত্রর করা দরকার যাতে এই নামে পাড় হওয়া যায়।

**কবীর,** গুরু গোবিন্দ দো খড়ে, কাকে লাগু পায়,
বলিহারী গুরু আপনে, জিন গোবিন্দ দিয়ো মিলায়।।

**কবীর,** গুরু বড়ে এ গোবিন্দ সে, মন মে দেখ বিচার
হরি সুমরে সো রহ গয়ে। গুরু ভজে হোয় পাড়।।

**কবীর,** হরি কে রুঠতা, গুরু কে স্মরণ মে যায়,
কবীর গুরু যে রুঠ যায়, হরি নহী হোত সহায়

**কবীর,** সাত সমুদ্র কো মসি করু লেখনি করু বনি রায়
ধরতী কা কাগজ করু তো গুরু গুন লিখা ন জায়।।

**(১৮) মাছ মাংস, ডিম, নিষেধ ঃ-** ডিম, মাছ, মাংস খেয়ে জীব হিংসা করতে নেই। এতে মহা পাপ হয়, যেমন কবীর সাহেব জী ও গরীব মহারাজ জী বলে গেছেন ঃ-

"**কবীর,** জীব হলে হিংসা করে, প্রকট পাপ সির হোয়া
নিগম পুনি এই সে পাপ হে, ভিরত গয়া নহী কোয়।

**কবীর,** তিলভর মছলি খায়কে, কোটি গোউ দে দান।

কাশী করত লে মরে, তো ভি নরক নিদান
**কবীর,** বকরী পাতি খাত হে, তাকি কাঢ়ী খাল।
জো বকরীকো খাত হে, তিনকা কোন হবাল
**কবীর,** গলা কাটি কলমা ভরে, কীয়া কহে হলাল।
সাহেব লেখা মাংগসী, তব কোন হোসী হবাল
**কবীর,** দিনকো রোজা রহত হে, রাত হনত হে গায়।
এ খুব বো বন্দগী, কহু কিউ খুশী খুদাই
**কবীর,** কবীরাতেই পীর হে, জো জানৈ পর পীর।
জো পর পীর ন জানি হে, সো কাফির বেপীর
**কবীর,** খুব খানা হে খীচরী, মাহী পড়ি টুক লৌন।
মাংস পরায়া খায়কে গলা কটাবে কৌন
**কবীর,** মুসলমান মারে করদসো, হিন্দু মারে তলবার,
কহে কবীর দোনো মিলি, যে হই জসকে দ্বার
**কবীর,** মাংস অহারী মানব, প্রতক্ষ রাক্ষস জানি
তাকি সঙ্গতি ক্ষতি করৈ, হই ভক্তি মে হানি
**কবীর,** মাংস খায় তে ঢেড় সব। মদ পিবে সব নীচ।
কুলকী দূরমতি পর হরৈ রাম কহে সো উচ্চ
**কবীর,** মাংস মছলিয়া খাত হে, সুরাপান সে হেত।
তে নর নরকে জাহেঙ্গে মাতা পিতা সমেত।
**গরীব,** জীব হিংসা জো করতে হে, যা আগে ক্যা পাপ।
কন্টক জুনি জিহান মে, সিংহ ভেড়িয়ো ওর সাপ
ঝোটে বকরে সুরগে তাই। লেখা সব হি লেত গোসাই।
মৃগ মোর মারে মহমন্তা।
অচরা চর হে জীব অনন্তা, জিহ্বা স্বাদ হিতে প্রাণা।
নীমা নাশ গয়া হম জানা তীতর লবা বুটেরী চিড়িয়া,
খুনী মারে বড়ে অগড়িয়া। অদলে বদলে লেখে লেখা।
সমঝ দেখ সুন জ্ঞান বিবেকা।
**গরীব,** শব্দ হমারা মানিয়ো, এর সুনতে হো নর নারী,
জীব দয়া বিন কুফর হে, চলে জমানা হারী।”

অজানা হওয়া হিংসার পাপ হয় না। বন্দী ছোড় কবীর সাহিব বলেন ঃ—

ইচ্ছা কর মারে নহী, বিন ইচ্ছা মর জায়।
কহে কবীর তাস কা, পাপ নহী লগায়।”

**(১৯) গুরু নিন্দাকারীর সম্পর্ক নিষেধ ঃ—** যদি কোনো ভক্ত গুরু দ্রোহ (গুরু থেকে বিমুখ হয়ে যায়) করে, সে মহাপাপের ভাগী হয়। যদি কাহারও এই
পথ ভাল না লাগে তো নিজের গুরু বদলাতে পারে। যদি সে পূর্ব গুরুর নিন্দা, করে তাকেই

দ্রোহী বলা হয়। এসব ব্যক্তির সঙ্গে ভক্তি চর্চা করলে যে নাম উপদেশ নিয়েছেন। তার দোষ হয়। তার ভক্তিও সমাপ্ত হয়ে যায়।

গরীব, গুরু দ্রোহী কী পেড় পর, যে পগ আবে বীর।
চৌরাশী নিশ্চয় পড়ে, সতগুরু কহে কবীর।
কবীর, জান বুঝ সাচী তজৈ, করে ঝুঠে সে নেহা জাকী।
সঙ্গত হে প্রভু, স্বপন সে ভিন দেহ।

অর্থাৎ গুরু দ্রোহীর কাছে যাওয়া ব্যক্তি ভক্তি ছাড়া হয়ে নরকে লক্ষ্য চুরীশী যোনীতে ভুগতে চলে যায়।

**(২০) জুয়া খেলা নিষেধ ঃ-** জুয়া ও তাস কখনও খেলবেন না।

কবীর, মাংস খায় ও মদ পিয়ে ধন বেশ্যা সোং খায়,
জুয়া খেলি চোরী করে, অন্ত সমুলা যায়।

**(২১) অশ্লীল নাচ গান নিষেধ ঃ-** কোনো প্রকার খুশীতে অশ্লীল নাচ গান করা নিষেধ। এসব ভক্তির বিরুদ্ধে কাজ। যেমন এক সময় এক বিধবা বোন, কোনো কে খুশীতে তার রিস্তেদার (কুটুম্বদের) ঘরে গিয়েছিল। সবাই নাচ গান করছিল কিন্তু ওই বিধবা এক কোনায় বসে প্রভুর চিন্তায় মগ্ন ছিল। ফির তার কুটুম্ব এক সদস্য জিজ্ঞাসা করছেন, আপনি এমন নিরাশ হয়ে কেন রয়েছেন ? আপনিও আমাদের মত নাচ গান করেন এবং খুশী আনন্দ করেন। এর পর বিধবাবোন বলছেন, কিসের খুশী আনন্দ করব ? আমার মত বিধবার একই পুত্র ছিল, সেও ভগবানের কাছে চলে গেছে। এখন আমার আর কি খুশী আছে? ঠিক এই প্রকার এই কালের লোকে, প্রত্যেক ব্যক্তির স্থিতি এই রূপ। **গুরু নানক দেব জীর বাণী ঃ-**

“না জানি কাল কী কর ডারৈ, কিস বিধি চল পাসা বে
জিনহাদে সির তে মৌত খুড়গদি, উনহানু কেড়া হাসাবে
সাদ মিলে সাড়ি শাদী (খুশী) হোনদী, বিছুড়দা দিল গিরি (দুঃখ) বে।
অখদে নানক গুনো জিহানা মুশকিল হাল ফকিরী হে।।

**কবীর সাহেব মহারাজ বলেন ঃ-**

কবীর, ঝুঠে সুখ কো সুখ কহে, মান রহা মন মোদ
সকল চবিনা কাল কা, কুছ মুখ যে কুছ গোদ
কবীর, বেটা আয়া খুশী হুই, বহুত বজায়ে থাল
কবীর, আবন জানা লগ রহা, জিউ কিড়ীকা না।।

**বিশেষ ঃ-** স্ত্রী এবং পুরুষ দুইজনই পরমাত্মা প্রাপ্তির অধিকারী। স্ত্রীদের মাসিক ধর্মের দিনও, দৈনিক নিজের পূজা প্রদ্বীপ জ্বালানো বন্ধ করা উচিৎ নয়। না কেউ মারা গেলে বা জন্ম নিলে পূজা বন্ধ করা উচিৎ ।

**নোট ঃ-** যে ভক্তগণ এই একুশ সুত্রের আদেশ পালন না করবে তার নাম উপদেশ সমাপ্ত হয়ে যাবে। যদি অনজানে কোন ভুল হয়ে যায় তবে সেটা মাফ হবে। আর যদি জেনে শুনে ইচ্ছাকৃত করে থাকে তাহলে তাকে যে নাম উপদেশ দেওয়া হয়েছিল সেটার পাবওয়ার (তেজ) শেষ হয়ে সে নাম রহিত হয়ে যাবে। তবে এর সমাধান এই যে, গুরুদেবের কাছে ক্ষমা প্রার্থনা করে দ্বিতীয়বার আবার নাম নিতে হবে।

# পরমেশ্বর কবীর পরমেশ্বরের অসংখ্য ব্রহ্মান্ডের লঘু চিত্র

অনামী লোক ঃ- এই লোকে আত্মা ও পরমাত্মা এক রূপে কবীর সাহেবই অনামী রূপে আছেন। যেমন মাটির টুকরো টুকরো হয়ে থাকে, পরে বৃষ্টি হলে এক সাথে মিলে যায়, কোন অস্তিত্ব যেমন থাকে না।

অগম লোক ঃ- এই লোকেও কবীর সাহেব অগম পুরুষ রূপে থাকেন।

অলখ লোক ঃ- এই লোকেও কবীর সাহেব অলখ পুরুষ রূপে থাকেন।



# ।। সৃষ্টি রচনা।।

## ।। (সুক্ষ বেদ থেকে নিষ্কর্ষ রূপ সৃষ্টির রচনা)।।

প্রভু প্রেমী আত্মারা প্রথমবার নিম্ন সৃষ্টির কথা পড়লে, এমন ভাববে যে এসব দন্ত কথা। কিন্তু সর্ব পবিত্র গ্রন্থগুলির প্রমাণ পড়ে,দাঁতের ভিতরে আঙুল দিয়ে ভাববে যে, বাস্তবিক অমৃত জ্ঞান কোথায় এতদিন লুকিয়ে ছিল? কৃপা করে ধৈর্যের সাথে পড়বেন এবং এই অমৃত জ্ঞানকে সুরক্ষিত রাখবেন। আপনাদের ১০১ পুরুষ পর্যন্ত্য এই জ্ঞান অমৃত, কাজে লাগবে। পবিত্র আত্মারা কৃপা করে সত্য নারায়ণ (অবিনাশী প্রভু/সতপুরুষ) দ্বারা রচিত সৃষ্টি রচনার বাস্তবিক জ্ঞান পড়েন।

**পূর্ণ ব্রহ্মঃ-** এই সৃষ্টি রচনাতে সতপুরুষ সতলোকের স্বামী (প্রভু), অলখপুরুষ অলোক লোকের স্বামী (প্রভু), আর অগমপুরুষ অগম লোকের স্বামী (প্রভু) ও অনামী পুরুষ অনামী অকহ লোকের স্বামী (প্রভু) তো একই পূর্ণ ব্রহ্মআছেন। যে কিনা বাস্তবে অবিনাশী প্রভু, ভিন্ন ভিন্ন রূপ ধারণ করে, নিজে চার লোকেই থাকেন। যার অন্তরগত অসংখ্য ব্রহ্মান্ড থাকে বা আছে।

**পরব্রহ্মঃ-** এইপ্রভু কেবল সাত সংখ্য ব্রহ্মান্ডের স্বামী (প্রভু)। ইনাকে অক্ষর পুরুষও বলা হয়। এই পরব্রহ্ম(অক্ষর পুরুষ) ও তার ব্রহ্মান্ডও বাস্তবে অবিনাশী নয়।।

**ব্রহ্মঃ-** এইপ্রভু কেবল কেবল একুশ ব্রহ্মান্ডের স্বামী (প্রভু)। ইনাকে ক্ষর পুরুষ, জ্যোতি নিরঞ্জন ও কাল ইত্যাদি নামের উপমাতে জানা যায়। ইনি এবং ইনার একুশ ব্রহ্মান্ড নাশবান।

(উপরোক্ত তিন পুরুষ (প্রভুর)-এর প্রমান পবিত্র শ্রীমদভাগবদ গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬-১৭ তে ও আছে।

**ব্রহ্মা ঃ-** ব্রহ্মের জৈষ্ঠ পুত্র ব্রহ্মা, বিষ্ণু দ্বিতীয় মধ্যম পুত্র, এবং শিব অন্তিম তৃতীয় পুত্র। ব্রহ্মের এই তিন পুত্র এক ব্রহ্মান্ডতে এক এক বিভাগ (গুণ)-এর স্বামী (প্রভু)। ইনারাও নাশবান। বিস্তৃত বিবরণ জানার জন্য কৃপা করে পড়েন নীম্নে লিখিত সৃষ্টি রচনা ঃ-

**কর্বিদেব (কবীর পরমেশ্বর) সুক্ষ বেদ অর্থাৎ কবির্বাণীতে নিজের দ্বারা রচিত সৃষ্টির জ্ঞান স্বয়ংই (নিজেই) বলেছিলেন, যা নিম্নলিখিত আছে।**

সর্ব প্রথম এক স্থান অনামী (অনাময়) লোক ছিল। যাকে অকহ লোকও বলা হত। পূর্ণ পরমাত্মা ওই অনামী লোকে একলাই থাকতেন। ওই পরমাত্মার বাস্তবিক নাম কবির্দেব অর্থাৎ কবীর পরমেশ্বর। সকল আত্মাই ওই পূর্ণ পরমাত্মার শরীরে মিলিত হয়েছিল বা থাকত। এই কবির্দেবের উপমাত্মক (পদবী)-র নাম অনামী পুরুষ (পুরুষের অর্থ হয় প্রভু)। এই প্রভু মানুষকে নিজের স্বরূপেই বানিয়েছেন, এইজন্য মানবের নামও পুরুষই হয়েছে। এই অনামী পুরুষের একটি মাত্র রোম কুপের যে প্রকাশ তা অসংখ্য সূর্যের রশ্মি থেকেও বেশী।

**বিশেষ ঃ-** যেমন, কোন এক দেশের আদরনীয় প্রধান মন্ত্রির শরীরের নাম অন্য হয়, তথা পদ বা উপমাত্মকের (পদবীর) নাম হল প্রধানমন্ত্রী। কোনবার প্রধানমন্ত্রী নিজের কাছে কিছু বিভাগ রাখেন তখন যে বিভাগের যে সাইন (সহি)-র উপর নিজের হস্তাক্ষর করেন ওর উপর পদের নামও লেখা থাকে। যেমন গৃহমন্ত্রালয়ের সই করবেন নিজে যে গৃহমন্ত্রী সেটাও লিখতে হয়। কিন্তু তার হস্তাক্ষরের (গৃহমন্ত্রীর) তখন কমে যায়। এই প্রকার কবির পরমেশ্বরের রোশনীতে

ব্যবধান ভিন্ন ভিন্ন ব্রহ্মাণ্ডে লোকে হতে থাকে।

ঠিক এই প্রকার পূর্ণ পরমাত্মা কবির্দেব (কবীর পরমেশ্বর) নীচের তিন অন্যান্য ব্রহ্মাণ্ডের (অগমলোক, অলখ লোক, সতলোকের) রচনা শব্দ (বচন) দ্বারা করেছেন। ওই পূর্ণব্রহ্মপরমাত্মা কবির্দেব (কবীর পরমেশ্বর)-ই অগমলোকে প্রকট হয়েছেন, তিনি অগম লোকেরও স্বামী। ওখানে তার পদবীর নাম অগম পুরুষ বা অগম প্রভু। এই অগম প্রভুর মানব শরীর অনেক তেজোময় যার এক রোম কুপের রশ্মি খরব (খর্ব) সূর্যের রশ্মি থেকেও অনেক।

এই পূর্ণ পরমাত্মা কবির্দেব (কবীর দেব -কবীর পরমেশ্বর) অলখ লোকেও প্রকট হয়েছেন, তথা স্বয়ং নিজেই অলখ লোকের স্বামী (প্রভু) তথা পদবীর নাম অলখ পুরুষ। এই পূর্ণ প্রভুর মানব শরীর সদৃশ তেজোময় (স্বজ্যোতি) স্বয়ং প্রকাশিত। এক রোম কূপের রোশনী অরব সূযের থেকেও বেশী।

এই পূর্ণ প্রভু সতলোকে প্রকট হয়েছেন, তথা সতলোকেরও অধিপতি ইনিই। এই সত লোকে ইনার উপমাত্মক (পদবীর)-র নাম সতপুরুষ (অবিনাশী প্রভু) ইনারই নাম অকালমূর্ত্তি শব্দ, সরূপী রাম-পূর্ণ ব্রহ্ম-পরম অক্ষর ব্রহ্মইত্যাদি। এই সতপুরুষ কবির্দেব (কবীর প্রভু)-র মানব সদৃশ শরীরের তেজোময়, যার এক রোম কূপের প্রকাশ কড়োর সূর্য ও চন্দ্রেরও প্রকাশের থেকে অনেক অনেক গুণ বেশী।

এই কর্বিদেব (কবীর প্রভু) সতপুরুষরূপে প্রকট হয়ে সতলোকে বিরাজমান হয়ে, প্রথম সতলোকে অন্য রচনা করেছেন।

এক শব্দ (বচন) থেকে যোলটা দ্বীপ রচনা করেছেন এবং যোল শব্দ (বচন) থেকে যোল পুত্রের উৎপত্তি করেছেন। এক অমৃত ভরা মান সরোবরও রচনা করেছেন। এখন তার যোল পুত্রের নাম শোনেন ঃ- **(১) কুর্ম (২) জ্ঞানী (৩) বিবেক (৪) তেজ (৫) সহজ (৬) সন্তোষ (৭) সুরতি (৮) আনন্দ (৯) ক্ষমা (১০) নিষ্কাম (১১) জলরঙ্গী (১২) অচিন্ত্য (১৩) প্রেম (১৪) দয়াল (১৫) ধৈর্য্য (১৬) যোগ সন্তায়ন অর্থাৎ যোগজিৎ।**

সতপুরুষ কবির্দেব নিজের এক পুত্র অচিন্ত্যকে সতলোকের অন্য রচনার ভার দিয়েছিলেন এবং শক্তিও প্রদান করেছিলেন। অচিন্ত্য অক্ষর পুরুষ (পরব্রহ্ম) কে শব্দ দ্বারা উৎপত্তি করেছেন এবং বলেছিলেন আমাকে সাহায্য করো। অক্ষর পুরুষ স্নান করতে মানসরোবরে গিয়েছিলেন, ওখানে আনন্দ পেয়ে ঘুমিয়ে গিয়েছিলেন অনেক সময় ধরে সরোবর থেকে বাহিরে আসেনি, তখন অচিন্ত্য কবীর পরমেশ্বরের কাছে প্রার্থনা জানিয়েছিলেন, যে সে তো মানসরোবরে গিয়ে ঘুমিয়ে পড়েছেন। কবীর পরমেশ্বর তখন মানসরোবরের জল নিয়ে একটা ডিম্বকার বানিয়ে, তার মধ্যে এক আত্মা প্রবেশ করে দিয়েছিলেন। তারপর সেই ডিম্বাকারকে মানসরোবরের জলের মধ্যেই ছেড়ে দিয়েছিলেন ডিম্বাকারের গড়গড়াট আওয়াজে অক্ষর পুরুষের নিদ্রা ভেঙে যায়। ডিম্বাকারের দিকে ক্রোধে তাকানোর কারনে ডিমটা দুই ভাগ হয়ে যায়। ওর ভিতর থেকে জ্যোতি নিরঞ্জন (ক্ষর পুরুষ) বেরিয়েছিলেন, যাকে পরে “কাল” বলা হয়েছে। এর বাস্তবিক নাম কৈল। তখন সতপুরুষ (কবির্দেব)-এর আকাশ বাণী হয় যে, দুজনেই বেরিয়ে এসো ও অচিন্তর দ্বীপে থাকো। আজ্ঞা পেয়ে অক্ষর ব্রহ্ম ও ক্ষর ব্রহ্ম (ক্ষর পুরুষ) দুজনেই অচিন্তের দ্বীপে থাকতে

লাগল। কবির্দেব পরমেশ্বর এই বাচ্চাদের বেয়াদপি দেখে ভাবলেন, হয়তো পরে এরা আবার প্রভুত্বের আকাঙ্খা করে না ফেলে? কেননা সমর্থ ছাড়া কার্য্য সফল হয় না। তারপরে কবির্দেব পরমেশ্বর নিজে স্বয়ংই সব কিছু রচনা করেছেন। নিজের শব্দ শক্তিতে এক রাজেশ্বরী (রাষ্ট্রীয়) শক্তি উৎপন্ন করেছিলেন, যার দ্বারা ব্রহ্মান্ড স্থাপিত করা হয়েছে। ইনাকেই পরাশক্তি, পরানন্দনীও বলা হয়। পূর্ণ ব্রহ্ম নিজের ভিতর থেকে বচন শক্তি দ্বারা, নিজের মতই মানব সদৃশ উৎপন্ন করেছেন। প্রত্যেক হাঁস আত্মাকে পরমেশ্বরের মতই শরীর রচনা করেছেন। যার তেজ ১৬ সূর্য যেরূপ মানব সদৃশ আছেন। সরূপ আছেন পরন্তু পরমেশ্বরের শরীরের এক রোম কুপের প্রকাশ যেমন কোটি কোটি সূর্যের থেকেও বেশী। এদিকে অনেক সময় ধরে ক্ষর পুরুষ, অক্ষর পুরুষ ও অচিন্ত একই দ্বীপেই থাকতেন! ক্ষর পুরুষ (জ্যোতি নিরঞ্জন)-এর মনে ভাবতে লাগল যে, আমরা তিনজন একই দ্বীপে অনেক দিন ধরে রয়েছি, আর অন্যদের এক এক দ্বীপে থাকার ব্যবস্থা হয়েছে, আমারও একটা দ্বীপের দরকার। তার জন্য ক্ষর ব্রহ্ম এক পায়ে খাঁড়া হয়ে ৭০ যুগ তপস্যা করেছিলেন।

## ।। আত্মারা কেমন করে কালের জালে ফেঁসেছে?।।

**বিশেষ ঃ-** যখন ব্রহ্ম (কাল, জ্যোতি নিরঞ্জন) তপস্যা করছিলেন আমাদের এইসব আত্মারা অর্থাৎ আজ আমরা যে, জ্যোতি নিরঞ্জনের একুশ ব্রহ্মাণ্ডে ফেঁসে রয়েছি। তার সাধনায় আসক্ত হয়ে, আমাদের অন্তরাত্মা তাকে পেতে চেষ্টা করেছি। আগে আমাদের এই আত্মা সতপুরুষ পরমেশ্বরের কাছেই ছিল। সত পুরুষ পরমেশ্বরকে ভুলে, কাল (জ্যোতি নিরঞ্জনের)-র সাধনা ও মায়াতে আসক্ত হয়েছি। পরমেশ্বরকে ভুলে পতিব্রতা পদ থেকে নীচে নেমে গিয়েছি। পূর্ণ প্রভুর বার বার নিষেধ করার পরেও আমাদের আসক্তি ক্ষর পুরুষ (কাল, জ্যোতি নিরঞ্জন)-এর কাছ থেকে হাটে নি, বা চলে যায় নি। এই প্রভাব আজও কাল সৃষ্টিতে বিদ্যমান আছে। যেমন নৌজবান বাচ্চারা, অভিনেতা, অভিনেত্রীদের নকল করা ভাব তথা রোজগারের উদ্দ্যেশে করছে, যে সব ভুমিকা বা নাটক , তাহাতে আসক্তি হয়ে গিয়েছে। এ সব করতে মানা করলেও মানা শোনে না। যদি কোন অভিনেতা বা অভিনেত্রী নিকটবর্তী কোন শহরে এসে থাকে, তো দেখবেন, ছোট, বড় জোয়ান বাচ্চাদের ভীড় হয় কেবল দর্শন করার জন্য, বহু সংখ্যায় একত্রিত হয়। রোজি রোটি তো অভিনেতারা কামাই করছে। এদিকে বাচ্চারা পয়সা খরচ করে অভিনেতা অভিনেত্রী দর্শনে নিজেরা লুট হয়ে বাড়ি ফিরছে। মাতা পিতা যতই বোঝাক না কেন, বাচ্চারা মানে না যেমন ভাবে হোক লুকিয়ে ঠিক যাবেই অভিনেতাদের দেখতে।

পূর্ণ ব্রহ্ম কবির্দেব (কবীর প্রভু) ক্ষর পুরষকে বললেন, বলো কি দরকার? তিনি (ক্ষর, ব্রহ্ম, কাল) বললেন পিতাজি, এ জায়গা আমার জন্য কম পড়ছে। আমাকে আলাদা দ্বীপ দান করুন কৃপা করে। হক্কা কবীর (সত্ কবীর) ক্ষর পুরুষকে ২১ (একুশ) ব্রহ্মাণ্ড প্রদান করে দিয়েছেন। কিছু সময় উপরান্ত জ্যোতি নিরঞ্জনে ভাবছেব্রহ্মাণ্ডে কিছু রচনা করার দরকার, শূন্য ব্রহ্মাণ্ডে কি লাভ? এসব বিচার করে ৭০ যুগ তপস্যা করেন। পরমাত্মা কবির্দেব (কবীর প্রভু)-র কাছে প্রার্থনা করে যেকি রচনার জন্য কিছু সামগ্রী যেন দেন। সতপুরুষ, তাকে তিনগুণ ও পাঁচ তত্ত্ব প্রদান করলেন,

যার জন্য, জ্যোতি নিরঞ্জন (ব্রহ্ম) ব্রহ্মান্ডে কিছু রচনা করেছিল। পরে ভাবল এখানে কিছু জীবও হওয়ার দরকার, একলা মন লাগছে না। এ বিচার করে ৬৪ (চৌষট্টি) যুগ তপস্যা করেন। তারপর পরমাত্মার কাছে প্রার্থনা করলেন, আমার এখানে কিছু আত্মা দেন কৃপা করে। এখানে একলা মন লাগছে না। তখন সতপুরুষ কবিরগ্নি (কবীর পরমেশ্বর) বললেন ব্রহ্ম, তোর তপস্যার প্রতিফলে আমি আরও ব্রহ্মান্ড দিতে পারি কিন্তু আমার আত্মা গুলো কোনো প্রকারের জপ তপ সাধনার ফল রূপে দিতে পারি না। হাঁ যদি সেচ্ছায় তোমার সাথে কেউ যেতে চায় সে যেতে পারে। যুবা কবীর (সমর্থ কবীর)-এর কথা শুনে জ্যোতি নিরঞ্জন আমাদের কাছে এসেছিলেন আমরা সব হাঁস আত্মারা ওর প্রতি আসক্ত হয়েছিলাম, আমরা সব হাঁস আত্মরা তাহার প্রতি আসক্ত হয়েছিলাম, আমরা সবাই তাকে ঘিরে দাঁড়িয়ে গিয়েছিলাম। জ্যোতি নিরঞ্জন বলল, আমি পিতাজির কাছ থেকে আলাদা ২১ (একুশ) ব্রহ্মান্ড প্রাপ্ত করেছি, ওখানে রমনীয় আকষর্ণীয় স্থল বানানো আছে তবে কি তোমরা কি আমার সঙ্গে ওখানে যাবে?

এই আজ আমরা সব হাঁস ২১ (একুশ) ব্রহ্মান্ডতে অসন্তুষ্ট ও দুঃখ জন্ম মৃত্যু ভোগ করছি। আমরা বলেছি পিতাজি আজ্ঞা দিলে আমরা যাওয়ার জন্য প্রস্তুত। তখন ক্ষর ব্রহ্ম, পূর্ণ ব্রহ্ম মহান কবীর (সমর্থ প্রভু কবীর)-এর কাছে গিয়ে সব কথা বলেছেন। কবিরাগ্নি (কবীর পরমেশ্বর) বলেছেন, যে আমার সামনে যারা স্বীকৃতি দেবে তাদের পাঠাব। এরপর অক্ষর ব্রহ্ম ও ক্ষর ব্রহ্ম দুজনে মিলে আমাদের এই হাঁস আত্মার কাছে এসেছিলেন। সত কবির্দেব বললেন, যে যে হাঁস আত্মা ব্রহ্মের সাথে যেতে চাও, হাত উপর করে স্বীকৃতি দাও। নিজের পিতার সামনে হাত উঠাতে সাহস হচ্ছিল না। কিছু সময় নিঃশ্চুপ ছেয়ে রইল, তৎক্ষনাৎ এক হাঁস আত্মা সাহস করে বলল পিতাজি! আমি যেতে চাই। পরে তার দেখাদেখি সব আত্মাই স্বীকৃতি দিল/পরমেশ্বর কবিরজি জ্যোতি নিরঞ্জনকে বললেন আপনি আপনার স্থানে যান, যারা যারা স্বীকৃতি দিয়েছে ওই সব হাঁস আত্মাকে আপনার কাছে পাঠিয়ে দেব। জ্যোতি নিরঞ্জন ২১ ব্রহ্মান্ডে চলে যায়। তার আগে এই ২১ ব্রহ্মান্ড সতলোকেই ছিল।

তার পরে পূর্ণ ব্রহ্ম সর্বপ্রথম স্বীকৃতি দেওয়া হাঁসকে এক মেয়ে স্বরূপ দিলেন, কিন্তু স্ত্রী ইন্দ্রি রচিত করেননি। যে যে হাঁস জ্যোতি নিরঞ্জনের সাথে যেতে চেয়েছিলাম তাদের কে ওই মেয়ের শরীরে প্রবেশ করে দিলেন তারই নাম অষ্ট্রাঙ্গী (আদি মায়া/প্রকৃতি দেবী/দূর্গা) হয়েছে। তারপর সত পুরুষ বললেন পুত্রী, আমি তোকে শব্দ শক্তি প্রদান করে দিয়েছি, তোকে যত জীব সৃষ্টি করতে ব্রহ্ম বলবে, তুই উৎপন্ন করে দিস। পূর্ণ ব্রহ্ম কবির্দেবের ১৬ পুত্রের এক পুত্রের নাম সহজ দাস, আপন পুত্র সহজ দাসের সাথে ওই প্রকৃতি দেবীকে পাঠিয়ে দিলেন। সহজ দাস জ্যোতি নিরঞ্জনকে বলল যে, পিতাজি এই বোনের শরীরের মধ্যে সমস্ত আত্মাকে প্রবেশ করে দিয়েছে, যারা আপনার সঙ্গে যেতে সহমতি ব্যক্ত করেছিল। তথা একে বচন শক্তি প্রদান করে দিয়েছেন, আপনি যত জীব চাইবেন, প্রকৃতি নিজের শব্দ দ্বারা উৎপন্ন করে দেবেন। এই কথা বলে সহজ দাস নিজের দ্বীপে ফিরে গেলেন।

# এক ব্রহ্মাণ্ডের লঘু চিত্র



যুবতী হওয়ার কারণে মেয়ের রূপ রং ফুটে উঠেছিল। ব্রহ্মের ভিতরে তখন বাসনা উৎপন্ন হয় এবং প্রকৃতি দেবীর সাথে অভদ্র গতিবিধি প্রারম্ভ করেছেন। তখন তাই দেখে প্রকৃতি দেবী (দূর্গা) বললেন, জ্যোতিনিরঞ্জন, আমার কাছে পিতাজীর প্রদান করা শব্দ শক্তি আছে। আপনি যত জীব চাইবেন শব্দ দ্বারা আমি উৎপত্তি করে দেব। আপনি মৈথুন পরম্পরা শুরু করবেন না। আপনিও ওই পিতার শব্দ থেকে ডিম আকারেই উৎপন্ন হয়েছেন তথা আমিও পরমপিতার শব্দ থেকে পরে উৎপন্ন হয়েছি। আপনি আমার বড় ভাই, এই ব্যবহার ভাই বোনের সঙ্গে করলে মহাপাপের কারণ হবে। পরন্তু জ্যোতি নিরঞ্জন প্রকৃতি দেবীর কোনো প্রার্থনা শোনেননি। তথা নিজের শব্দ শক্তি দ্বারা নখ দিয়ে স্ত্রী ইন্দ্রি (ভগ) চিরে দিয়েছিল এবং বলাৎকার করার ইচ্ছা করেছিল। ওই সময় দূর্গা নিজের ইজ্জৎ রক্ষা করার জন্য কোন উপায় না দেখে সুক্ষ্ম রূপ ধারণ করেন এবং জ্যোতি নিরঞ্জনের খোলা মুখ দিয়ে প্রবেশ করে পেটে ঢুকে পূর্ণ ব্রহ্ম কবীর দেবের কাছে রক্ষার জন্য প্রার্থনা করেছিলেন। ওই সময় কবীরদেব নিজের আরও এক পুত্র যোগ সন্তায়নকে অর্থাৎ জোগজীৎ রূপ বানিয়ে ওখানে প্রকট হয়ে কন্যাকে ব্রহ্মের উদর (পেট) থেকে বাইরে বের করে বললেন জ্যোতি নিরঞ্জন আজ থেকে তোর নাম 'কাল' হবে। তোর জন্ম মৃত্যু হতে থাকবে, এই জন্য তোর নাম ক্ষর পুরুষ হবে তথা এক লাখ মানব শরীর ধারী প্রানীদের তুই প্রতিদিন খাবি ও এক লাখ পঁচিশ হাজার লোক উৎপন্ন করবি। তোদের দুইজনকে (কাল ও দূর্গা) এই একুশ ব্রহ্মান্ড দিয়ে নিষ্কাসিত করা হয়েছে। এই কথা বলতেই একুশ ব্রহ্মান্ড বিমানের গতিতে চলতে থাকে পরে। সহজ দাসের দ্বীপের কাছ দিয়ে বেরিয়ে সতলোক থেকে ষোলসংখ্য কোস (এক কোস অনুমান ৩ কিমি ) দূরে গিয়ে দাঁড়িয়ে পড়ে।

বিশেষ বিবরণ — এতক্ষণ তিন শক্তির বিবরণ দেওয়া হল।

**১। পূর্ণব্রহ্ম** যাকে অন্য উপমাত্মক (পদবী) নাম দ্বারাও জানা যায়, যেমন সতপুরুষ, অকাল পুরুষ, শব্দ স্বরূপী রাম, পরম অক্ষর ব্রহ্ম/পুরুষ ইত্যাদি। এই পূর্ণ ব্রহ্ম অসংখ্য ব্রহ্মান্ডের স্বামী তথা বাস্তবে অবিনাশী।

**২। পরব্রহ্ম** যাকে অক্ষর পুরুষও বলা যায়। এ বাস্তবে অবিনাশী নয়। এ হল সাত শঙ্খ ব্রহ্মান্ডের স্বামী।

**৩। ব্রহ্ম** যাকে জ্যোতি নিরঞ্জন, কাল, কৈল, ক্ষর পুরুষ ও ধর্মরায় ইত্যাদি নামে জানা যায়। যে কেবল একুশ ব্রহ্মান্ডের স্বামী। এখন প্রথমে এই ব্রহ্মের (কাল)-র সৃষ্টির এক ব্রহ্মান্ডের পরিচয় দেওয়া হবে। যাহাতে তিনটে আরও নাম পড়বেন ব্রহ্মা, বিষ্ণু, শিব।

**ব্রহ্ম ও ব্রহ্মাতে ভেদ ঃ-** এক ব্রহ্মান্ডে বানানো সর্বোপরি স্থানের উপর ব্রহ্ম(ক্ষর পুরুষ) সয়ং তিন গুপ্ত স্থানের রচনা করে, এবং ব্রহ্মা, বিষ্ণু ও শিব রূপে থাকে, তথা নিজের পত্নী প্রকৃতি দেবী (দূর্গা)-র সহযোগে তিন পুত্রের উৎপত্তি করে। তাদের নামও ব্রহ্মা, বিষ্ণু ও শিব রাখেন। ব্রহ্মের পুত্র যিনি ব্রহ্মা, সে কেবল তিন লোকে (পৃথিবী লোক, স্বর্গলোক ও পাতাল লোক)-এ এক রজোগুণ বিভাগের স্বামী (অধিকারী) মন্ত্রী। ইহাকে ত্রিলোকের ব্রহ্মা বলা হয়। ব্রহ্ম যে ব্রহ্মলোকে ব্রহ্মা রূপে থাকে তাকে মহাব্রহ্মাও ব্রহ্মলোকীয় ব্রহ্মা বলা হয়। এই ব্রহ্ম(কাল)-কে সদাশিব মহাশিব ও মহাবিষ্ণুও বলা হয়।

**শ্রী বিষ্ণুপুরানে ঃ-** চতুর্থ অংশ অধ্যায় ১ পৃষ্ঠা ২৩০-২৩১ উপর (ভিতরে) শ্রী ব্রহ্মা বলেছেন, যে অজন্মা, সর্বময় বিধাতা পরমেশ্বরের আদি মধ্য ও অন্ত, স্বরূপ, স্বভাব ও সার আমি তা জানতে পারি নি। (শ্লোক-৮৩) যিনি আমার রূপ ধারন করে সংসারের রচনা করেন, স্থিথির সময় যিনি পুরুষ রূপে তথা রুদ্র রূপেতে বিশ্বকে গ্রাস করে যায়, অনন্ত রূপে সম্পূর্ণ জগৎকে ধারণ করে। (শ্লোক নং - ৮৬)

## ।। শ্রী ব্রহ্মা শ্রী বিষ্ণু ও শ্রী শিবের উৎপত্তি।।

কাল (ব্রহ্ম) প্রকৃতি (দূর্গা)-কে বলছে এখন কে আমাকে কি করতে পারবে? আমি ইচ্ছামত করব কেউ আমায় কোন ক্ষতি করতে পারবে না। প্রকৃতি প্রার্থনা করে বলল, আপনার তো কিছু লজ্জা রাখা বা থাকা উচিৎ। প্রথমে তো আপনি আমার বড় ভাই, কেননা ওই পূর্ণ পরমাত্মা (কবির্দেব)-এর বচন শক্তিতে আপনি ডিম থেকে উৎপত্তি হয়েছেন, তথা পরে আমার উৎপত্তি, ওই পরমেশ্বরের বচন শক্তিতে হয়েছি। দ্বিতীয় কথা আপনার পেট থেকে আমি বেরিয়েছি, তার কারণ আমি আপনার মেয়ে হয়েছি, আর আপনি আমার পিতা। এই পবিত্র রিস্তায় (সম্বন্ধ) নষ্ট করা মহাপাপ হবে। আমার কাছে পিতার প্রদান করা শব্দ শক্তি আছে। যতগুলো প্রাণী আপনি বলবেন, আমি বচন শক্তির দ্বারা উৎপন্ন করে দেবো। জ্যোতি নিরঞ্জন, দূর্গার একটাও কথা শোনেনি তথা বললেন আমার যা সাজা পাওয়ার পেয়ে গিয়েছি, আমাকে সতলোক থেকে বের করে দিয়েছেন, এখন যা খুশি তাই করব। এই বলে দূর্গার সাথে জবর দস্তী বিয়ে করে তিন পুত্র রজো গুণযুক্ত ব্রহ্মা, সতো গুণযুক্ত বিষ্ণু ও তমোগুণ যুক্ত শিব শঙ্করকে উৎপত্তি করে। যুবকনা হওয়া পর্যন্ত্য তিন পুত্রকে দূর্গার দ্বারা অচেতন করে রাখা হত। পরে যুবা হওয়ার পর শ্রীব্রহ্মাকে পদ্মফুলের উপর, শ্রীবিষ্ণুকে শেষ নাগের বিছানায় তথা শ্রীশিবকে কৈলাস পর্বতে সচেতন করে দিত। তৎপশ্চাৎ প্রকৃতি (দূর্গা) দ্বারা এ-তিনজনকেই বিবাহ দেন। এক ব্রহ্মান্ডে তিন লোকে (স্বর্গলোক, পৃথিবী লোক ও পাতাল লোক) এক এক বিভাগের মন্ত্রী (প্রভু) নিযুক্ত করে দেয়। যেমন শ্রী ব্রহ্মাকে রজোগুণ বিভাগ মন্ত্রী (প্রভু), বিষ্ণুকে সতোগুণ বিভাগ মন্ত্রী (প্রভু), এবং শিবকে তমোগুণ বিভাগ মন্ত্রী (প্রভু)। আর কাল ব্রহ্ম স্বয়ং গুপ্ত (মহা ব্রহ্মা-মহাবিষ্ণু-মহাশিব) রূপে মূখ্য মন্ত্রী পদকে সামলান। এক ব্রহ্মান্ডে এক ব্রহ্মলোকের রচনা করেছেন। ওখানে তিন গুপ্ত স্থান বানিয়েছেন। এক রজোগুণ প্রধান স্থান, যেখানে ব্রহ্ম(কাল) স্বয়ং মহা ব্রহ্মা(মূখ্যমন্ত্রী) রূপে থাকে ও নিজের পত্নী দূর্গাকে মহাসাবিত্রী রূপে রেখেছেন। এই দুইজনের সংযোগে যে সন্তান এই স্থানে উৎপন্ন হয়, সে রজোগুণী হয়ে যায়। দ্বিতীয় স্থান সতোপ্রধান বানিয়েছে, এখানে ব্রহ্ম(কাল, ক্ষর পুরুষ) স্বয়ং মহাবিষ্ণু রূপে থাকেন, তথা নিজের পত্নী দূর্গাকে মহালক্ষ্মী রূপে রেখেছেন। এখানে যে সন্তান হয়েছে তার নাম বিষ্ণু রেখেছেন, এ বালক সতগুনযুক্ত হয়। আর তৃতীয় এই কাল এখানে তমোগুণ প্রধান ক্ষেত্র বানিয়েছেন। এখানে সে সদাশিব রূপ হয়ে থাকেন তথা নিজের পত্মী দূর্গাকে মহা পার্বতী রূপে রেখেছেন। এই দুইজনের সংযোগে যে বালক উৎপন্ন হয়েছে তার নাম শিব রেখেছেন, একে তমোগুন যুক্ত করে রেখেছেন প্রমানের জন্য দেখবেন পবিত্র শ্রী শিব মহাপুরান, বিদ্যেশ্বর সংহিতা পৃষ্ঠা ২৪-২৬ যেখানে ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র (মহেশ্বর) থেকে অন্য সদাশিব আছে। তথা রুদ্র সংহিতা অধ্যায় ৬ তথা ৭, ৯, পৃষ্ঠা নং ১০০ থেকে ১০৫ ও

১১০-এ অনুবাদ কর্ত্তা শ্রী হনুমান প্রসাদ পোদ্দার, গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত, তথা পবিত্র শ্রী মদ দেবী পুরান তৃতীয় স্কন্দে পৃষ্ঠা নং ১১৪ থেকে ১২৩ পর্যন্ত্য, গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত, যিনি অনুবাদ কর্ত্তা তিনি হচ্ছেন শ্রী হনুমান প্রসাদ পোদ্দার চিমন লাল গোস্বামী পরে এদেরকে ঠকিয়ে রেখেছে নিজে খাবেন বলে, জীবের উৎপত্তি শ্রী ব্রহ্মার দ্বারা এবং পালন (একজন আরেক জনের সঙ্গে মায়া মমতা দিয়ে কালের ব্রহ্মান্ডে রেখে দেওয়া) কর্ত্তা বিষ্ণুর কাজ এবং সংহার শিবের দ্বারা করান। কেননা কাল ব্রহ্ম কে অভিশাপের কারণে এক লক্ষ মানব শরীরধারী প্রাণীর সূক্ষ্ম শরীর দিয়ে যে ময়লা বের করে তাহা খেতে হয়, তার জন্য একুশ ব্রহ্মান্ডে এক তপ্তশীলা যাহা সব সময় গরম থাকে। পরে উপর গরম করে ময়লা গলে সেই ময়লা খেতে হয়। জীব মরে না কিন্তু কষ্ট অসহনীয় হয়, ফির প্রাণীকে তার কর্ম অনুযায়ী শরীর প্রদান করে। এ কাজ শ্রীশিবের দ্বারা করানো হয়। যেমন কোন বিল্ডিং-এ তিন রুম আছে। এক রুমে অশ্লীল চিত্র লাগানো আছে, ওই রুমে যেতেই মন ওই প্রকারে মলিন বিচার উৎপন্ন হয়ে যায়। দ্বিতীয় রুমে সাধু মহাপুরুষদের ভক্তচিত্র আছে, ওখানে গেলে ভাল বিচার প্রভুর চিন্তন হয়ে থাকে। তৃতীয় রুমে দেশ ভক্তের বা শহীদদের চিত্র লাগানো আছে সেই রুমে গেলে জোশীলে বা বিদ্রোহী বিচার উৎপন্ন হয়ে থাকে। ঠিক এই প্রকার ব্রহ্ম(কাল/ক্ষরপুরুষ) ভেবে চিন্তে তিন গুণ প্রধান স্থান রচনা করেছেন।

## ।। তিন গুণ কি কি ? প্রমান সহিত ।।

এই তিন গুণ হল, রজোগুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব। ব্রহ্ম (কাল/ক্ষর পুরুষ) এবং প্রকৃতি (দূর্গা) থেকে উৎপন্ন এবং তিনজনই নাশবান।

**প্রথম প্রমাণ ঃ-** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত শ্রী শিব মহাপুরানের যিনি সম্পাদক, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার পৃষ্ঠা সংখ্যা ২৪ থেকে ২৬ বিদ্যবেশ্বর সংহিতা তথা পৃষ্ঠা ১১০ অধ্যায় ৯ রুদ্র সংহিতা" এই প্রকার ব্রহ্মা-বিষ্ণু ও শিব তিন দেবতাদের গুণ পরন্তু শিব (ব্রহ্মা-কাল) গুনাতীত বলা হয়েছে।

**দ্বিতীয় প্রমাণ ঃ-** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত, শ্রীমদদেবীভাগবত পুরান যার সম্পাদক, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার চিমনলাল গোস্বামী, তৃতীয় স্কন্দ, অধ্যায় ৫ পৃষ্ঠা ১২৩ ঃ- ভগবান বিষ্ণু দূর্গার স্তুতি করেছিলেন এবং মা দূর্গা কে বলেছিলেন আমি (বিষ্ণু), ব্রহ্মা ও শঙ্কর তোমার কৃপাতে বিদ্যমান। আমাদের আবির্ভাব (জন্ম) ও তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে। আমরা নিত্য (অবিনাশী) নই। তুমিই নিত্য (অবিনাশী) জগৎ জননী আছ। প্রকৃতি ও সনাতনী দেবী আছো। ভগবান শঙ্কর বললেন - যদি ভগবান ব্রহ্মা ও ভগবান বিষ্ণু তোমা হইতে উৎপত্তি হয়েছে তবে উনাদের পরে উৎপন্ন হওয়া তমোগুণী লীলা করা বলা এই শঙ্কর কি তোমার সন্তান নই ? অর্থাৎ আমায় উৎপন্ন করেছ তুমিই । এই সংসারে সৃষ্টি স্থিতি সংহারে তোমার গুণ সদা সর্বদা আছে। এই তিনগুণ দ্বারা উৎপন্ন আমরা (ব্রহ্মা, বিষ্ণু ও শঙ্কর) নিয়মানুসারে কাজে রত বা তৎপর থাকি।

উপরোক্ত এ বিবরণ কেবল হিন্দিতে অনুবাদিত শ্রী দেবীমহাপুরানেই আছে তাতে কিছু তথ্য লুকানো হয়েছে। এইজন্য এখানে প্রমান দেখুন যে শ্রী মদ-দেবীভগবদমহা পুরান সভাষটিকম্

সমহাত্যম্ খেমরাজ শ্রীকৃষ্ণ দাস প্রকাশন মুম্বই, এতে সংস্কৃত সহিত হিন্দি অনুবাদ করেছেন। তৃতীয় স্কন্দ অধ্যায় ৪ পৃষ্ঠা ১০ শ্লোক নং ৪২ ঃ-

**ব্রহ্মা** - অহম্ ঈশ্বর ফিলতে প্রভাবাৎসর্বো বয়ং জনি যুতা ন যদা তু নিত্যাঃ কে অন্যে সুরাঃ শতমখ প্রমুখাঃ চ নিত্যা নিত্যা তমেব জননী প্রকৃতিঃ পুরানা। (৪২)

**হিন্দি অনুবাদ ঃ-** হে মাত! ব্রহ্মা, আমি ও শিব তোমারই প্রভাবে জন্ম বান, নিত্য নই অতএব আমরা অবিনাশী নই, তাহলে অন্য ইন্দ্রাদি ও অন্য দেবতারা কি করে নিত্য (অবিনাশী) হতে পারে? তুমিই অবিনাশী প্রকৃতি ও সনাতনী দেবী। (৪২)

**পৃষ্ঠা নং ১১-১২ (অধ্যায় ৫, শ্লোক ৪) ঃ-** যদি দয়াদ্রমনা ন সদাংভবিকে কথ মহং বিহীতঃ চ তমোগুণঃ কমল জশ্চ রজোগুণসম্ভবঃ সুবিহিতঃ কিমু সত্বগুণোং হরিং। (৪)

**অনুবাদ ঃ-** ভগবান শঙ্কর বলছেন হে মাত! যদি আমার উপর আপনি দয়াযুক্ত থাকেন, তবে আমায় তমোগুণ কেন বানিয়েছেন? পদ্মফুল থেকে উৎপন্ন ব্রহ্মাকে রজোগুণ কিসের জন্য বানিয়েছেন? আর বিষ্ণুকে সতোগুণ কেন বানিয়েছেন? অর্থাৎ জীবদের জন্ম মৃত্যু রূপী দুষ্কর্মতে কেন লাগিয়েছেন?

**শ্লোক ১২ ঃ-** রময়সে স্বপতিং পুরুষং সদা তব গতিং ন হি বিহ বিদম্ শিবে। (১২)

বাংলা ঃ- আপনি আপনার পতি পুরুষ অর্থাৎ কাল ভগবানের সাথে সদা ভোগ বিলাস করতে থাকেন। আপনার গতি কেউ জানে না।

**নিষ্কর্ষ ঃ-** উপরোক্ত প্রমাণ থেকে প্রমাণিত যে রজোগুণ ব্রহ্মা সতোগুন বিষ্ণু তথা তমোগুণ শিব এরা তিনজনই নাশবান। দূর্গার পতি ব্রহ্ম (কাল) আছেন তাহার সঙ্গে ভোগ বিলাস করেন।

## ।। ব্রহ্ম(কাল)-এর অব্যক্ত থাকার প্রতিজ্ঞা।।

### (সুক্ষ্ম বেদ দ্বারা শেষ সৃষ্টি রচনা)

তিন পুত্রের উৎপত্তি হওয়ার পরে ব্রহ্ম নিজের পত্নী দূর্গাকে (পত্নীকে) বলেছিলেন, আমি প্রতিজ্ঞা করছি, ভবিষ্যতে আমি কাউকে আমার বাস্তবিক রূপে দর্শন দেব না। যার জন্য আমাকে অব্যক্ত মানা হবে। দূর্গাকে বলেছিলেন তুমি আমার ভেদ কাউকে বলবে না। আমি গুপ্ত থাকব। দূর্গা জিজ্ঞাসা করেছিলেন যে, আপনি আপনার পুত্রকেও দর্শন দেবেন না? ব্রহ্ম বলেছিলেন আমি আমার পুত্র এবং অন্য কাউকে কোন সাধনাতেও দর্শন দেব না। এ আমার অটল নিয়ম থাকবে। দূর্গা বলেছিলেন এ তো আপনার উত্তম নিয়ম নয় যে কি, আপনি নিজের পুত্র সন্তানদের ও কাছে লুকিয়ে থাকবেন? তখন কাল বললেন দূর্গা, এ আমার বিবশতা। আমায় এক লাখ মানবধারী প্রাণীর আহার করার অভিশাপ লেগেছে। যদি আমার পুত্র (ব্রহ্মা, বিষ্ণু ও শিব (মহেশ)) এ কথা জেনে যায়, তাহলে এ উৎপত্তি স্থিতি (পালন) ও সংহারের কার্য্য করবে না। এই জন্য এ আমার অনুত্তম (খারাপ) নিয়ম সর্বদা থাকবে। যতক্ষন না এই তিনজন যুবক হবে, তার পূর্ব পর্যন্ত্য এই তিনজনকে অচেতন করেই রাখবে। আমার বিষয়ে বলবে না। নয়তো তোকেও আমি দণ্ড দেব। দূর্গা এই ভয়ে বাস্তবিক কিছু বলতো না। এই জন্য গীতা অধ্যায় ৭ শ্লোক ২৪ শে বলেছে এ বুদ্ধিহীন জন সমুদয় আমার অনুত্তম নিয়ম থেকে অপরিচিত যেকি আমি কোনো দিনও কাহারও

সামনে প্রকট হই না। আমি নিজের যোগ মায়ার দ্বারা লুকিয়ে থাকি। এই জন্য আমি অব্যক্তকে মনুষ্যরূপে এসেছি তাই আমাকে কৃষ্ণ মানে। (**অবুদ্ধ য়ঃ**) বুদ্ধি হীন (**মম্**) আমার (**অনুত্তমম্**) অনুত্তম অর্থাৎ নিম্ন (**অব্যয়ম্**) অবিনাশী (**পরম ভাবম্**) বিশেষ ভাবকে (**অজানন্তঃ**) না জানতে পেরে (**মাম্ অব্যক্তম্**) আমি অব্যক্তকে (**ব্যাক্তিতম্**) মনুষ্য রূপে (**আপন্নম**) এসেছি (মন্যন্তে) মানে অর্থাৎ আমি কৃষ্ণ নই। (**গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২৪**)

**গীতা অধ্যায় ১১ শ্লোক নং ৪৭ তথা ৪৮ তে** বলেছে আমার বাস্তবিক কাল রূপ আছে। এর দর্শন অর্থাৎ ব্রহ্ম প্রাপ্তি না বেদে বর্নিত বিধি থেকে (দ্বারা), না জপ তপস্যা দ্বারা না কোন কর্মক্রিয়া করে দর্শন হতে পারবে।

যখন তিনপুত্র যুবক হল তখন দুর্গামাতা (প্রকৃতি, অষ্টাঙ্গী, ভবানী) তাদেরকে (ব্রহ্মা, বিষ্ণু, শিবকে) বললেন সাগর মন্থন কর, তাই প্রথমবার মন্থন করে (জ্যোতি নিরঞ্জন শ্বাসের দ্বারা চার বেদ উৎপন্ন করে। তাদের গুপ্তবাণী দ্বারা আজ্ঞা দিলেন যে, সাগরে নিবাস (বাস) কর)। এই চারবেদ ব্রহ্মা নিলেন এবং পরে মাতার কাছে আসলেন, মাতা বললেন তুমি পড় ও তোমার কাছে রাখ।

**নোট ঃ-** বাস্তবে পূর্ণ ব্রহ্ম অর্থাৎ কাল পাঁচ বেদ প্রদান করেছিলেন, কিন্তু ব্রহ্ম কাল কেবল চার বেদই প্রকট করেছিলেন পাঁচ নং বেদ লুকিয়ে রেখেছিলেন যে কিনা পূর্ণ পরমাত্মা স্বয়ং প্রকট হয়ে, কবির্গির্ভীঃ অর্থাৎ কবির্বাণী (কবীর বাণী)-র দ্বারা লোকউক্তি ও দোহার মাধ্যমে প্রকট করেছিলেন।

**দ্বিতীয় বার সাগর মন্থন করলে,** তিন কন্যা বের হয়। মাতা তিন কন্যাকে ভাগ করে দিয়েছিলেন, প্রকৃতি (দূর্গা) নিজের অন্য তিন রূপ (সাবিত্রী লক্ষ্মী ও পার্বতী) ধারণ করে সমুদ্রে লুকিয়ে দিয়েছিলেন, সাগর মন্থনের সময় বাইরে এসেছিলেন। এটাই হল প্রকৃতির তিন রূপ এবং ব্রহ্মাকে সাবিত্রী, বিষ্ণুকে লক্ষ্মী ভগবান শঙ্করকে পার্বতী পত্নী রূপে দিয়েছিলেন তিন জনই ভোগ বিলাস করেছেন, তাই সুর ও অসুর ও দুই প্রকারই জন্ম হয়েছে।

**যখন তৃতীয় বার সাগর মন্থন করেছিল ঃ** চৌদ্দ রত্ন ব্রহ্মাকে তথা বিষ্ণু ও দেবতাদের অমৃত, মদ্য (শরাব) অসুরদের, আর বিষ পরমার্থ শিব নিজের কণ্ঠে ধারণ করেছিলেন। যখন ব্রহ্মা বেদ পড়লেন, তখন জানতে পেরেছেন যে, এই সর্ব ব্রহ্মান্ডের রচয়িতা করার কুল মালিক অন্য পুরুষ (প্রভু) আছেন। তখন ব্রহ্মা, বিষ্ণু ও শঙ্কর কে বলেছেন যে বেদে লেখা বা বর্ণন করা রয়েছে সেতো অন্য কোনো প্রভু কিন্তু বেদ বলে যে এর ভেদ আমিও জানি না। তার জন্য সংকেত আছে যেকি কোন তত্ত্বদর্শীর কাছে জিজ্ঞাসা কর। তখন ব্রহ্মা মাতার কাছে এসে সারা বৃত্তান্ত্য শোনালেন তবে এর পূর্বে মাতা বলতেন আমি ছাড়া অন্য কেউ নেই। আমিই কর্তা, আমিই সর্বশক্তিমান। কিন্তু ব্রহ্মা বললেন, বেদ বাণী ঈশ্বর কৃত এ মিথ্যা হতে পারে না।

ব্রহ্মার এই কথা শুনে দুর্গা ভাবলেন, এদের পূর্বে জানিয়েছিলাম যে, আমিই সর্বশক্তিমান তবে আজ ব্রহ্মা জেনে গেল যে, আমার উপরে আমার স্বামী (জ্যোতি নিরঞ্জন কালপ্রভু) আছে, (তিনি আমাকে প্রতিজ্ঞা করেছিলেন যে আমার বিষয়ে কাউকে কিছু বলবে না; আরও বলেছিল আমাকে বেদে বর্নিত বিধি দ্বারা জপ তপস্যা ধ্যান দ্বারা, কোনো কারণে কেউ দর্শন পাবে না)

দূর্গা বললেন তোর পিতা তোদের দর্শন দেবে না, তিনি প্রতিজ্ঞা করে রেখেছেন। তখন ব্রহ্মা মাতাকে বললেন আপনার কথার উপর আমার অবিশ্বাস হয়ে গিয়েছে। আমি ওই পুরুষ (প্রভু) -র খোঁজ নিয়েই ছাড়ব। দূর্গা বললেন যদি তিনি তোমায় দর্শন না দেয় তাহলে তুমি কি করবে? ব্রহ্মা বললেন তাহলে আমি আপনাকে আমার চেহারা দর্শন দেব না। আরেক দিকে জ্যোতি নিরঞ্জন (কাল) প্রতিজ্ঞা করেছিলেন আমি অব্যক্ত (মায়ার দ্বারা লুকিয়ে থাকা) থাকব, কোনদিন কাউকে দর্শন দেব না। অর্থাৎ ২১ ব্রহ্মান্ডে কোনোদিন নিজের বাস্তবিক কাল রূপ দেখাবো না।

**।। গীতা অধ্যায় নং ৭ শ্লোক নং ২৪।।**

"অব্যক্তম, ব্যক্তিম্, আপন্নম্ মন্যন্তে, মাম, অবুদ্ধয়ঃ।
পরম, ভাবম, অজানন্ত, মম, অব্যয়ম্, অনুত্তম্ম" ।।২৪।।

**অনুবাদ ঃ-** (অবুদ্ধয়ঃ) বুদ্ধিহীন মানুষ (মম) আমার (অনুত্তমম) অশ্রেষ্ঠ (অব্যয়ম্) অটল (পরম) পরম (ভাবম্) ভাবকে (অজানন্তঃ) না জেনে (অব্যক্তম্) অদৃশ্যমান (কালকে) (মাম্) আমাকে (কালকে) (ব্যাক্তিম্) আকারে কৃষ্ণ অবতার (আপন্নম্) প্রাপ্ত হয়েছে (মন্যন্তে) মেনে থাকে।

**।। গীতা অধ্যায় ৭ নং শ্লোক ২৫।।**

'ন, অহম, প্রকাশঃ সর্বস্য যোগমায়া সমাবৃতঃ।
মূঢ়ঃ, অয়ম্, ন, অভিজানাতি, লোকঃ, মাম্, অজম্, অব্যয়ম্" ।।২৫।।

**অনুবাদ ঃ-** (অহম) আমি (যোগমায়া সমাবৃতঃ) যোগমায়াতে লুকিয়ে থাকা (সর্বস্ব) সবকিছু (প্রকাশঃ) প্রত্যক্ষ (ন) না হয় অর্থাৎ অব্যক্ত থাকি এইজন্য (অজম্) জন্ম না হওয়া (অব্যয়ম্) অবিনাশী (নিত্য) অটল ভাবে (অয়ম) এই (মূঢ়ঃ) অজ্ঞানী (লোক) জনসমুদয় সংসার (মাম্) আমায় (ন) না (অভিজানাতি) জেনে অর্থাৎ আমাকে অবতার রূপে আসা ভেবে নেওয়া। কেননা ব্রহ্ম নিজের শব্দ শক্তিতে অনেক রূপ ধরতে পারত, ইনি দূর্গার স্বামী (পতি) এইজন্য এই মন্ত্রে বলা হয়েছে যে, আমি শ্রী কৃষ্ণ ইত্যাদির মত দূর্গা থেকে জন্ম গ্রহণ করি না।

## ।। ব্রহ্মা তার নিজের পিতা ব্রহ্মাকে প্রাপ্তির প্রয়ন্ত (চেষ্টা)।।

তখন দূর্গা ব্রহ্মাকে বলেলেন, তোমার পিতা অলখ নিরঞ্জন কিন্তু সে তোমাকে দেখা দেবে না। ব্রহ্মা বলেছিলেন আমি দর্শন করেই ফিরব। মাতা জিজ্ঞাসা করেন, তুই দর্শন যদি না করতে পারিস, তাহলে কি হবে? ব্রহ্মা বললেন আমি প্রতিজ্ঞা করছি, যদি পিতার দর্শন না করতে পারি তাহলে আপনার সন্মুখে আসিব না। এই বলে ব্রহ্মা উত্তর দিশায় ব্যাকুল হয়ে চলে গেলেন সেখানে শুধু অন্ধকার আর অন্ধকার। ওখানে ব্রহ্মা চার যুগ ধরে ধ্যান করেন কিন্তু কিছুই প্রাপ্তি হয় নাই। কাল (ব্রহ্ম) আকাশবাণী করেছেন যে, দূর্গা সৃষ্টি রচনা কেন করোনি? ভবানী বললেন আপনার জৈষ্ঠ পুত্র ব্রহ্মা জিদ করে আপনার খোঁজে বেরিয়েছে। ব্রহ্ম (কাল) বলল, ওকে ফিরিয়ে নাও। আমি ওকে দর্শন দেব না। ব্রহ্মা ছাড়া জীব সৃষ্টি করা সম্ভব নয়। তখন দূর্গা (প্রকৃতি) নিজের শব্দ শক্তি দ্বারা গায়ত্রী নামের একটি মেয়েকে উৎপন্ন করেন, তাকে দিয়ে খবর পাঠায় যে ব্রহ্মাকে ফিরিয়ে আনো। গায়ত্রী ব্রহ্মার কাছে গিয়ে দেখে ব্রহ্মা সমাধী লাগিয়ে বসে আছেন। ব্রহ্মা কোন

আভাষই পায়নি যে কি, কেউ তার কাছে এসেছে। তখন আদি প্রকৃতি (দূর্গা) গায়ত্রীকে ধ্যান দ্বারা বলেলেন ওর চরণ স্পর্শ কর। গায়ত্রী ঠিক সেই রকমই করেছে। ব্রহ্মার ধ্যান ভাঙার কারণে বললেন, তুই কোন পাপিন যে আমার ধ্যান ভঙ্গ করেছিস। আমি তোকে অভিশাপ দেব। গায়ত্রী বলতে লাগল আমার কোন দোষ নয়, আগে আমার কথা শুনো, তারপর অভিশাপ দিও। আমাকে মাতা দূর্গা, তোমাকে ফিরিয়ে নিয়ে যাওয়ার জন্য পাঠিয়েছে। কেননা আপনাকে ছাড়া জীব সৃষ্টি সম্ভব হবে না। ব্রহ্মা বললেন আমি কিভাবে যাব? পিতার দর্শন তো হয়নি, এই সময় গেলে আমার উপহাস হবে। যদি আপনি মাতার সামনে বলেন যে, পিতার দর্শন হয়েছে, আমি নিজের চোখে দেখেছি, তাহলে আপনার সাথে আসতে বাধা নেই। তখন গায়ত্রী বলল আপনি যদি আমার সাথে সম্ভোগ করেন, তাহলে আমি মিথ্যা সাক্ষী দেব। তখন ব্রহ্মা ভাবল, পিতার (জ্যোতি নিরঞ্জনের) দর্শন হয়নি, মাতার সামনে যেতে লজ্জা লাগবে, অন্য কোন উপায় না দেখে, গায়ত্রীর সঙ্গে রতি ক্রিয়া করলেন।

তখন গায়ত্রী বললেন কেন না, এক সাক্ষী আরও তৈরী করা হোক। ব্রহ্মা বললেন ভাল কথা, তখন গায়ত্রী শব্দ শক্তি দ্বারা একটি কন্যা (পুহপর্বতী) উৎপন্ন করেন, তাকে দুইজনই বললেন, তুমি সাক্ষী দেবে যে, ব্রহ্মা পিতার দর্শন করেছেন। তখন পুহপবতী কন্যা বললেন, আমি কেন মিথ্যা সাক্ষী দেব? হ্যাঁ ব্রহ্মা যদি আমার সঙ্গে রতি ক্রিয়া (সম্ভোগ) করে তাহলে সাক্ষী দিতে পারি। গায়ত্রী ব্রহ্মাকে বলে বোঝালেন, আর কোন পথ নেই। তখন ব্রহ্মা পুহপবতীর সঙ্গেও সম্ভোগ (রতি ক্রিয়া) করেন। তারপর তিনজন মিলে আদি মায়া (প্রকৃতি/দূর্গা)-র কাছে যায়। দুই দেবী (গায়ত্রী ও পুহপবতী) উপরোক্ত শর্ত এইজন্য রেখেছি যদি ব্রহ্মা মাতার সামনে আমাদের মিথ্যা সাক্ষীর কথা বলে দেন তারপর মাতা যদি অভিশাপ দেন। তাই ব্রহ্মাকেও দোষী বানিয়ে নিয়েছেন।

(এখানে মহারাজ গরীব দাস জী বলেন কি— দাস গরীব এ চুক ধুরন্দর ধুর)

## ।। মাতা (দূর্গা)-র দ্বারা ব্রহ্মাকে শাপ দেওয়া।।

তখন মাতা দূর্গা ব্রহ্মাকে জিজ্ঞাসা করেন, কিরে তোর পিতার সঙ্গে দর্শন হয়েছে? হ্যাঁ আমার পিতার সঙ্গে দর্শন হয়েছে। দূর্গা বললেন, সাক্ষী দেখা। তখন ব্রহ্মা বললেন এরা দুইজনই সাক্ষী আছে, এদের সামনে সাক্ষাৎ হয়েছে। দূর্গা মাতা ওই দুই কন্যাকে জিজ্ঞাসা করেন যে, তোমাদের সামনে ব্রহ্মের সাক্ষাৎ হয়েছে? তখন দুজনেই বলেন, আমাদের চোখেই দেখেছি। তখন দূর্গার (প্রকৃতির) সংশয় হল, ব্রহ্ম বলেছিলেন যে কি, আমি কাউকে দর্শন দেব না, পরন্তু এরা বলে দর্শন হয়েছে। ত খন অষ্টাঙ্গী (দূর্গা) ধ্যান লাগিয়ে কাল জ্যোতি নিরঞ্জনকে জিজ্ঞাসা করেন এ কাহিনী কি? জ্যোতি নিরঞ্জন (কাল) বলে এরা তিনজনই মিথ্যা বলছে। তখন দূর্গা বললেন, তোমরা মিথ্যা বলছো, তখন আকাশবাণী হল যে, এরা কোন দর্শন করেনি। এ কথা শুনে ব্রহ্মা বলে মাতাজি, আমি প্রতিজ্ঞা করে বলছি পিতার খোঁজ করতে গিয়েছিলাম, কিন্তু পিতার দর্শন হয়নি, আপনার সামনে আসতে লজ্জা পেয়ে, মিথ্যাকথা বলেছি। তখন মাতা (দূর্গা) বলে, এখন তোমায় অভিশাপ দেব।

**ব্রহ্মাকে শাপ ঃ-** তোর পূজা জগতে হবে না। আগে গিয়ে তোর বংশ অনেক ভন্ডামি করবে। মিথ্যা কথা বলে জগৎকে ঠকাবে। উপর থেকে কর্ম কান্ড করা দেখাবে ভেতরে ভেতরে

বিকার করবে। কথা বা পুরান পড়ে শোনাবে, নিজের (স্বয়ং-এর) জ্ঞান হবে না যে কি, বাস্তবিক কি? তবুও মান বশ, ধন প্রাপ্তির জন্য গুরু হয়ে অনুযায়ী শিষ্যদের লোকবেদ (শাস্ত্র বিরুদ্ধে দন্ত কথা) শুনাবে। দেব-দেবীরা পূজা করাবে ও নিজেও করবে, অন্যের নিন্দা করে কষ্টের পর কষ্ট উঠাবে। যে যে তার অনুযায়ী হবে তাদের পরমার্থ (পরমেশ্বরের মার্গ প্রাপ্তুর কথা) বলতে পারবে না। দক্ষিণার জন্য জগৎকে গুমরাহ (পথ ভুলিয়ে দেওয়া) করাবে। নিজে নিজেকে সব থেকে ভাল মনে করবে এবং অন্যকে নীচু দেখাবে। যখন মাতার কাছ থেকে এসব কথা শুনেলেন। ব্রহ্মা তখন মূর্ছিত হয়ে পড়ে গেলেন। অনেকক্ষণ পরে জ্ঞান এসেছিল।

**গায়ত্রী কে শাপ ঃ-** তোর অনেক ষাঁড় পতি হবে। তুই মৃত্যুলোকে গায় হবি।

**পুহপবতি কে শাপ ঃ-** তোর জায়গা নোংরাতে হবে। তোর ফুলকে কেউ পূজায় লাগাবে না। এই মিথ্যা সাক্ষীর কারণ তোর এই নরক ভোগ করতে হবে। তোর নাম কেবড়া কেতকী হবে। (হরিয়ানায় কুসন্ধি) বলা হয়। এই গাছ গন্ধ বা নোংরা ফেলানো জায়গায় ও হয়ে থাকে।

এই ভাবে তিন জনকেঅভিশাপ দিয়ে অনেক অনুতাপও করেছিলেন। এই প্রকারেই তো জীব না জেনে (কাল নিরঞ্জন)-এর প্রভাবে ভুল কাজ করে ফেলে। পরে আত্মা (সতপুরুষ অংশ) -র প্রভাবে জ্ঞান হলে পরে পশ্চাতাপ হয় বা অনুতপ্ত হয়ে থাকে। যেরকম মা-বাবা নিজের বাচ্চাকে ছোট্ট ভুলের কারণে ধমকি বা তাড়া দেয় এবং মারও দেয়, কিন্তু পরে অনুতাপ করে। এই প্রক্রিয়া মন (কাল-নিরঞ্জন)-এর প্রভাবে সর্ব জীবের মধ্যে ক্রিয়া বান হতে থাকে। হ্যাঁ তবে এখানে বিশেষ কথা যে কি, কাল নিরঞ্জন (কাল ব্রহ্ম)-ও নিজের একটা কানুন বানিয়ে রেখেছেন। যদি কোনো জীব কোনো দুর্বল জীবকে সতায় বা অত্যাচার করে, তবে ওকে ওর বদলা পেতে হয়। যখন আদি ভবানী (প্রকৃতি, অষ্টঙ্গী) ব্রহ্মা গায়ত্রী ও পুহপবতীকে অভিশাপ দিয়েছিলেন, তখন অলখ নিরঞ্জন (ব্রহ্মকাল) বলেছিলেন হে ভবানী, (প্রকৃতি, অষ্টঙ্গী) এটা তুমি ঠিক করোনি এখন আমি তোমাকে অভিশাপ দিচ্ছি, যে কি দ্বাপর যুগে তোমার পাঁচটাপতি হবে। (দ্রোপদী-ই আদি মায়ার অবতার) যখন এই আকাশবাণী শুনেছেন, তখন আদি মায়া বলে যে, হে জ্যোতি নিরঞ্জন (কাল) আমি তোর বশে আছি যা তোর করতে ইচ্ছা করে নে।

## ।। বিষ্ণু নিজের পিতা ব্রহ্মকে প্রাপ্তির জন্য প্রস্থান এবং মাতার আশির্বাদ লাভ ।।

এর পরে বিষ্ণুকে প্রকৃতি বলে, পুত্র তুইও তোর পিতার খোঁজ নিয়ে আয়। তখন বিষ্ণু পিতা কাল (ব্রহ্ম )-র খোঁজ করতে করতে পাতাল লোকে চলে যান, সেখানে শেষ নাগ ছিল। শেষনাগ বিষ্ণুকে তার সীমানায় প্রবিষ্ট হতে দেখে, ক্রোধে বিষের ফুয়ারা মেরেছিল। তার বিষের প্রভাবে বিষ্ণুর রং শ্যামলা হয়ে যায়, যেমন-স্প্রে করে পেন্ট করা হয়ে থাকে। তখন বিষ্ণু ভাবল একে এখন মজা দেখাতে হবে। তখন জ্যোতি নিরঞ্জন (কাল) দেখল, বিষ্ণুকে এখন শান্ত করার দরকার। তখনই আকাশবাণী হল বিষ্ণু তুই এখন মাতার কাছে যা, আর সত্য সত্য সব ঘটনা (বিবরণ) বলে দে, তোকে যে কষ্ট শেষ নাগ দিয়েছে, এর প্রতিশোধ দ্বাপর যুগে নিয়ে নিবি। দ্বাপর যুগে তুই কৃষ্ণ অবতার ধারণ করবি আর কালিদহেতে কালিন্দ্রী নামক নাগ, শেষ নাগের অবতার হবে।

উঁচ হোই কে নীচ সতাবে, তাকর ওএল (বদলা) মোহী সোপাবে।
জো জীব দেই পীর পুনী কাহু, হম পুনী ও এল দিবাবেং তাহু।।

তখন বিষ্ণু মাতার কাছে এসে সব সত্য কথা বলে দিলেন যে, আমার সাথে পিতার দেখা হয় নি। মাতা এই কথা শুনে বললেন, পুত্র তুই সত্যবাদী, তোর কথায় আমি প্রসন্ন হয়েছি। এখন আমি আমার শক্তির দ্বারা তোকে তোর পিতার সঙ্গে মিলাব, তোর মনের সংশয় দূর করব।

**কবীর,** দেখ পুত্র তোহি পিতা ভীটাউ, তোরে মন কা ধোখা মিটাউ
মন সরূপ কর্ত্তা কহ জানোং, মন তে দুজা ওর না মানো।।
স্বর্গ পাতাল দৌড় মন কেরা, মন অস্থির মন অহে অনেরা,
নিরকার মন হি কো কহিয়ে, মন কী আশ নিশদিন রহিয়ে।।
দেখ হুঁ পলটি সুন্য মোহ জ্যোতি, জহা পর ঝিলমিল ঝালর হোতী।।

এই প্রকারে মাতা (প্রকৃতি, অষ্টঙ্গী, দূর্গা) বিষ্ণুকে বললেন, মন হল জগতের কর্ত্তা, এই হল জ্যোতি নিরঞ্জন। ধ্যানে যে একহাজার জ্যোতি নজরের সামনে আসে ওই তার রূপ। যে শঙ্খ, ঘন্টা ইত্যাদির বাজনা শুনছো ওই মহাস্বর্গ নিরঞ্জনেরই বাজনা হচ্ছে। তখন মাতা (প্রকৃতি, অষ্টাঙ্গী) বললেন পুত্র তুই সবদেবতার সরতাজ (মুকুট), তোর সব কামনা ও কাজ আমিই পূর্ণ করব। তোর পূজা সারা জগতে হবে। তুই আমাকে সত্য সত্য বলেছিস। কালের একুশ ব্রহ্মাণ্ডের প্রাণীদের বিশেষ অভ্যাস যে কি নিজে ব্যর্থ মহিমা বানায়। যেমন কি দূর্গা বিষ্ণুকে বলছেন তোর পূজা জগতময় হবে। আমি তোকে তোর পিতার দর্শন করিয়ে দিয়েছি। দূর্গা কেবল প্রকাশ দেখিয়ে বিষ্ণুকে ভুলিয়ে দিলেন। বিষ্ণুও তাই তার অনুযায়ী ভক্তদের বুঝাতে লাগলেন পরমাত্মার কেবল প্রকাশ দেখা যায়, পরমাত্মা নিরাকার। এরপরে আদি ভবানী রূদ্র (মহেশের)-এর কাছে গিয়ে বলে তুই তোর বাবার খোঁজ কর। তোর দুই ভাই তো তোর পিতার দর্শন পাইনি, তাদের যা দেওয়ার তা আমি প্রদান করে দিয়েছি। এখন তুই যা চাওয়ার চেয়ে নে। তখন মহেশ বলে হে মাতা, জননী, আমার দুই ভাইয়েরই পিতার দর্শন হয় নি অতএব আমার প্রয়ন্ত করা বৃথা। কৃপা করে আমায় এমন বর দাও যে আমি অমর (মৃত্যুঞ্জয়) হয়ে যাই। তখন মাতা বলল, এটা আমি করতে পারব না। হাঁ তবে যুক্তি বলতে পারি, যাতে তোর আয়ূ অনেক লম্বা হয়ে যায়। বিধি যোগ সমাধি (এই জন্য মহাদেব বেশী সময় সমাধিতে থাকে) এই প্রকারে মাতা (প্রকৃতি, অষ্টাঙ্গী) তার তিন পুত্রকে বিভাগ ভাগ করে দিলেন।

ব্রহ্মাকে কাল লোকে লক্ষ চুরাশী চোলে (শরীর) রচ-নাতে (বানানো) অর্থাৎ রজোগুণ প্রভাবিত করে সন্তান উৎপত্তির জন্য বিবশ করিয়ে, জীব উৎপত্তি করানোর বিভাগ প্রদান করেন।

বিষ্ণুকে এই সব জীবের পালন পোষণ (কর্মানুসার) করার, ও মোহ মমতা দ্বারা উৎপন্ন স্থিতি বানিয়ে রাখার বিভাগ দিয়েছেন।

শঙ্কর (মহাদেব)-কে সংহার করার বিভাগ প্রদান করেছেন। কেননা এদের (ব্রহ্মা, বিষ্ণু ও শিবের) পিতা নিরঞ্জনকে এক লক্ষ মানব শরীর ধারী জীবকে প্রতিদিন আহার করতে হয়।

এখানে মনের মধ্যে একটা প্রশ্ন উৎপন্ন হয় যে কি ব্রহ্মা, বিষ্ণু ও শঙ্কর থেকে উৎপত্তি, স্থিতি ও সংহার কিভাবে হয়? এ তিন জন নিজের নিজের লোকে (ধামে) থাকে । আজকাল

যেমন, সঞ্চার প্রণালীকে চালানোর জন্য উপগ্রহসব উপর আকাশে ছোড়া হয় আর সে নীচে পৃথিবীর উপর সঞ্চার প্রণালীকে চালায়। ঠিক ঐ প্রকারে এই তিন দেব যেখানেই থাকুক না কেন, তাদের শরীরের যে সুক্ষ গুণের তরঙ্গ তিন লোকেই সব প্রাণীর উপর নিজেনিজেই প্রভাব বানতে থাকে।

**উপরোক্ত বিবরণ এক ব্রহ্মান্ডের ব্রহ্ম (কাল)-এর রচনা আছে, এইরকম ক্ষরপুরুষের একুশ ব্রহ্মান্ড আছে।**

তবে ক্ষর পুরুষ (কাল) স্বয়ং ব্যক্ত অর্থাৎ বাস্তবিক শরীর রূপে সবার সামনে আসে না। ওই ব্রহ্ম(কাল) কে দর্শন ও পাওয়ার জন্য তিন দেবই (ব্রহ্মা, বিষ্ণু ও শিব) বেদে বর্ণিত বিধি অনুসারে কঠিন সাধনা করার পরও দর্শন হয়নি, পরে ঋষিরা বেদকে পড়েছিলেন তাতে লেখা আছে, যে, ‘অগ্নেঃ তনুর, অসি। (পবিত্র যজুর্বেদ অধ্যায় ১ মন্ত্র ১৫) পরমেশ্বর সশরীর আছেন তথা পবিত্র যজুর্বেদে অধ্যায় ৫ মন্ত্র ১-এ লেখা আছে যেকি, “অগ্নেঃ তনুর্ অসি বিষ্ণবে ত্বা সোমস্য তনুর্ অসি’। এই মন্ত্রে দুই বার বেদ প্রমাণ (সাক্ষী) দিয়েছে যে কি, সর্ব ব্যাপী সর্বপালন কর্ত্তা সতপুরুষ সশরীরে আছেন। পবিত্র যজুর্বেদ অধ্যায় ৪০ মন্ত্র ৮-এ বলেছে (কবীর মনিষী) যে পরমেশ্বরকে সর্ব প্রাণী চায়, তিনি কবীর্ অর্থাৎ কবীর। তার শরীর বিনা নাড়ী (অস্নাবিরম্)-র (শুক্রম্) বীর্য থেকে বানানো পাঁচ তত্ত্ব থেকে বানানো ভৌতিক (অকায়ম্) কায়া রহিত। তিনি সর্বের মালিক সর্বোপরি সতলোকে বিরাজমান। ওই পরমেশ্বরের তেজপুঞ্জের (স্বর্জ্যোতি) স্বয়ং প্রকাশিত শরীর যিনি কিনা, শব্দরূপ অর্থাৎ অবিনাশী। ওই কবির্দেব (কবীর পরমেশ্বর)-ই আছেন, যিনি সর্ব ব্রহ্মান্ডের রচনা করার মালিক (ব্যদধাতা) সর্ব ব্রহ্মান্ডের রচয়িতা (সয়ম্ভুঃ) সয়ংপ্রকট হয়ে থাকেন। (যথা তথ্য অর্থান্) বাস্তবে (শাশ্বত) অবিনাশী (গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৭ তেও প্রমান আছে।) ভাবার্থ হয় যে কি, পূর্ণ ব্রহ্মার শরীরের নাম কবীর (কবীর দেব)। ওই পরমেশ্বরের শরীর নুর (তেজ, জ্যোতি, প্রকাশ) তত্ত্ব দিয়ে তৈরী। পরমাত্মার শরীর অতি সুক্ষ্ম, যে কি সেই সাধকরা দেখতে পাবেন, যাদের দিব্য দৃষ্টি খোলা আছে। এই প্রকার জীবেরও সুক্ষ্ম শরীর আছে। যার উপরে পাঁচ তত্ত্বের খোল (কবার) অর্থাৎ পাঁচ তত্ত্বের কায়া চড়ানো হয়েছে। যেকিনা মাতা-পিতার সংযোগ (বীর্য, শুক্রম)-থেকে বানানো রয়েছে। শরীর ত্যাগ হওয়ার পরেও জীবের সুক্ষ্ম শরীর সাথে থাকে। ওই শরীর ওই সাধককে দেখতে পায়, যার দিব্য দৃষ্টি খুলে গিয়েছেন।

এই প্রকার পরমাত্মা ও জীবের স্থিতিকে বুঝবেন। বেদে ওঁম্ নামের স্মরণের প্রমাণ আছে, যে কেবল ব্রহ্ম সাধনা। এই উদ্দেশ্যে ওঁ নামের জপকে পূর্ণ ব্রহ্মের জপ মেনে নিয়ে ঋষিরা হাজার বছর ধরে হঠযোগ (সমাধী লাগিয়ে) করে প্রভু প্রাপ্তির চেষ্টা করেছেন, কিন্তু প্রভু দর্শন হয় নি। শুধু সিদ্ধি প্রাপ্ত হয়েছে। ওই ধরনের সিদ্ধি প্রাপ্তি খেলনা দিয়ে খেলা করে ঋষিরা জন্ম মৃত্যুর চক্রতেই রয়ে গিয়েছেন। নিজের অনুভবে শাস্ত্রে পরমাত্মাকে নিরাকার লিখে দিয়েছেন। ব্রহ্ম (কাল) কসম (প্রতিজ্ঞা) খেয়েছিলেন, যে নিজের বাস্তবিক রূপ কাউকে দর্শন দেবেন না। সবাই আমাকে অব্যক্ত ভাববে (কোন আকারে আছে) কিন্তু ব্যক্তিগত রূপ থেকে স্থূল রূপে দর্শন দেয় না। যেমন আকাশে মেঘ ছেয়ে থাকলে দিনে সূর্য অদৃশ্য থাকে বা হয়ে যায়। তিনি দৃশ্যমান নেই কিন্তু বাস্তবে বাদলের ওপাড়ে যেমন সূর্য থাকে, ঠিক তেমনই আছেন, এই অবস্থাকে অব্যক্ত বলা হয়।

**(প্রমাণের জন্য গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২৪-২৫ অধ্যায় ১১ শ্লোক নং ৩২ -৪৮)**

পবিত্র গীতা বলা যে ব্রহ্ম(কাল) শ্রী কৃষ্ণের শরীরে প্রেতবত হয়ে প্রবেশ করে বলছিলেন হে অর্জুন, আমি বাড়ন্ত কাল বা সমগ্র লোক ক্ষয়কারী প্রবৃদ্ধ কাল এবং এখন সবাইকে সংহার (গ্রাস) করতে এসেছি। (গীতা অধ্যায় ১১ শ্লোক নং ৩২) এটাই আমার বাস্তবিক রূপ, এই রূপ তুমি ছাড়া আগে কেউ দেখেনি না দেখতে পারবে। অর্থাৎ বেদে বর্নিত যজ্ঞ-জপ-তপ তথা ওঁ ইত্যাদি বিধি দ্বারাও আমার এই বাস্তবিক স্বরূপের দর্শন হয় না। (গীতা অধ্যায় ১১ শ্লোক নং ৪৮) আমি কৃষ্ণ নই, এই মূর্খ লোক কৃষ্ণ রূপে আমায় অব্যক্তকে ব্যক্ত (মানুষ্য রূপ) রূপ মানছে। কেননা এরা আমার অনুনত্তম্ (নীচ প্রকৃতির নিয়মে) নিয়মে অপরিচিত আছে। আমার এই বাস্তবিক কাল রূপে আমি কাহারও সামনে আসি না। নিজের যোগমায়া দ্বারা লুকিয়ে থাকি। (গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২৪-২৫) বিচার করো-নিজের লুকিয়ে থাকা নিয়মকে স্বয়ংই অশ্রেষ্ঠ (অনুত্তম) কেন বলছেন ?

যদি পিতা নিজের সন্তানকেও দর্শন না দেয়, তাহলে তার মধ্যে কোনো ভুল ত্রুটি আছে, যার কারণ লুকিয়ে তথা সুবিধাও প্রদান করছেন। কাল (ব্রহ্মের)-এর শাপযুক্ত কারণে এক লাখ মানব শরীরধারী প্রাণীকে আহার করতে হয় এবং ২৫ প্রতিশত প্রত্যেকদিন বেশী উৎপন্ন করতে হয়, ওদের ঠিকানা লাগানোর জন্য ও কর্ম ভোগের দন্ড দেবার জন্য, চুরাশী লক্ষ যোনীর রচনা করে রেখেছে। যদি সবার সামনে বসে কাহারওপুত্রী, কাহারওস্ত্রী কাহারও পুত্র, কাহারও মাতা পিতা কে খায়, তাহলে সবাই ব্রহ্ম কে ঘৃণা করবে। আর যখনই কোনদিন পূর্ণ পরমাত্মা কবিরগ্নি (কবির পরমেশ্বর)স্বয়ংই এসে যান, বা তার কোনো সন্দেশবাহককে (দূত) পাঠান্ তাহলে সর্ব প্রাণী সত্য ভক্তি করে কালের জাল থেকে বেরিয়ে যাবে। এইজন্য ধোখায় (ঠকিয়ে) রাখা হয়।

পবিত্র গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮-২৪-২৫ কাল ভগবান নিজের সাধনাতে হওয়া গতি বা (মুক্তি) কেও অশ্রেষ্ঠ (অনুত্তম) বলেছেন, নিজের নিয়ম (বিধি) কেও অশ্রেষ্ঠ (অনুত্তমাম্) বলেছেন।

প্রত্যেক ব্রহ্মান্ডে যে ব্রহ্মলোক বানিয়েছেন তাতে একটা মহাস্বর্গও বানিয়েছেন। মহাস্বর্গের এক স্থানে নকলী সতলোক, নকল, অলখ লোক, নকল অগম লোক ও নকল অনামী লোক বানিয়েছেন, প্রাণীদের (জীবদের) ঠকানোর জন্য। এসব প্রকৃতি (মায়া, দূর্গা)-র দ্বারা করিয়ে রেখেছেন। কবীর পরমেশ্বরের এক শব্দ আছেঃ—

কর নৌনং দীদার মহল মে প্যারা হে
মে বাণী হে কি, কায়া ভেদকিয়া নিরবারা
যহ সব রচনা পিন্ড মাঝারা হে
মায়া অবিগত জাল পসারা, সো কারীগর ভাড়া হে
আদি মায়া কিনহী চতুরীই, ঝুঠী বাজী পিন্ড দিখাই
অবিগত রচনা রুচি অন্ত মাহি, বাকা প্রতিবিম্ব ডারা হে।।

এক ব্রহ্মাণ্ডে অন্য লোকও রচনা আছে, যেমন শ্রী ব্রহ্মার লোক, বিষ্ণুর লোক, ও শিবের লোক। সেখানে বসে তিন প্রভু নীচের তিন লোক (স্বর্গলোক অর্থাৎ ইন্দ্রলোক, পৃথিবীলোক ও পাতাল লোক)-এর উপর এক এক বিভাগের মালিক হয়ে প্রভুতা করেন। নিজের পিতা কাল ব্রহ্মের আহার জোগারের জন্য প্রাণী উৎপত্তি। স্থিতি ও সংহার করার কার্য্যভার সামলায়। তিন প্রভুরই জন্ম ও মৃত্যু হয়। তখন কাল এদেরও খেয়ে থাকেন।

# ব্রহ্ম লোকের লঘু চিত্র

# জ্যোতি নিরঞ্জন (কাল) ব্রহ্মের ২১ লোকের (ব্রহ্মান্ডের) লঘুচিত্র



এই ব্রহ্মান্ডকে ডিম্বও বলা হয়, কেননা ব্রহ্মান্ডের আকার ডিম্বাকারের মত আছে, একে পিন্ডও বলা হয়। কেননা শরীরের এক ব্রহ্মান্ডের (পিন্ডের) রচনা পদ্মফুলেতে টি.ভির মত দেখা যায় একমান সরোবর তথা ধর্মরায়েরও (বিচারপতির) লোক (ধাম) আছে তাছাড়া এক গুপ্তস্থানের উপর পূর্ণ পরমাত্মা অন্য রূপ ধারণ করে থাকেন, যেমন প্রত্যেক দেশের রাজদূত ভবন হয়ে থাকে, সেখানে কেউ যেতে পারেন না। সেখানে এই প্রকারের আত্মারা থাকেন, যাহাদের ভক্তি অধুরী রয়েছে। তবে যখন ভক্তিযুগ আসে, তখন সে সময়ে এই সমস্ত পুণ্য-আত্মাদেরকে পৃথিবীতে মানব শরীর প্রাপ্ত হয়ে থাকে এবং এরা তাড়াতাড়িই সতভক্তিতে জুড়ে যায় তথা পূর্ণ মোক্ষ প্রাপ্ত করে। সেই স্থানে থাকা হংস আত্মাদের নিজের ভক্তির কামাই বা পুঁজি খরচ হয় না। কারণ পরমাত্মার ভান্ডারে সমস্ত সুবিধা উপলব্ধ আছে। ব্রহ্মের (কালের জ্যোতি নিরঞ্জনের) উপাসকদের ভক্তির কামাই বা পূঁজি, স্বর্গ ও মহাস্বর্গে গিয়ে সমাপ্ত হয়ে যায়। কেননা এই কাল লোক বা পরব্রহ্ম লোকের প্রাণীদের। নিজের দ্বারা করা কর্মের ফলই পেয়ে থাকে।

ক্ষর পুরুষ (ব্রহ্ম) নিজের ২০ ব্রহ্মান্ডকে চার মহা ব্রহ্মান্ডে বিভক্ত করেছেন। এক মহাব্রহ্মান্ডে পাঁচ ব্রহ্মান্ডকে রেখে, তার চারিদিকে গোলাকার করে রেখেছেন। এই রকম চার মহাব্রহ্মান্ডে পাঁচটা করে ব্রহ্মান্ড বানিয়ে রেখেছেন। একুশ নং যে ব্রহ্মান্ডের রচনা এক মহাব্রহ্মান্ডের মত ততটা জায়গা নিয়ে বানিয়েছেন। এই একুশ ব্রহ্মান্ডে প্রবেশ করতে তিন রাস্তা বানিয়েছেন এই একুশ ব্রহ্মান্ডের বাঁদিকে নকল সতলোক, নকল অলখ লোক, নকল অগম লোকও নকল অনামী লোক রচনা করেছে, জীবদের ধোখাতে (ভ্রমের মধ্যে) রাখার জন্য, আদি মায়া (দূর্গার)-র দ্বারা বানিয়েছেন তথা ডানদিকে সব শ্রেষ্ঠ সাধক (ভক্ত) কে রাখা হয়। পরে প্রত্যেক যুগে তাদের নিজের দূত (সন্ত, সাধু গুরু) বানিয়ে, পৃথিবীতে পাঠান। যে কিনা শাস্ত্র বিধির বিরুদ্ধে সাধনা জ্ঞান বলেন, যাতে তারা ভক্তিহীন হয়ে থাকেন এবং তার অনুযায়ী শিষ্যরাও ভক্তিহীন হয়ে নরকে যেতে পারেন। পরে সামনে এক তালা (কুলুফ) লাগিয়ে রেখেছেন। ওই রাস্তায় কাল (ব্রহ্ম) নিজের লোকে প্রবেশ করেন। ওই জায়গায় কাল (ব্রহ্ম) নিজের বাস্তবিক মানব সদৃশ কাল রূপে থাকেন। ওই স্থানের উপর পাথরের টুকরো অর্থাৎ রুটি ভাজা তাওয়ার আকারের গোল প্লেটের মতো সব সময় গরম থাকে। যার উপর এক লাখ মানবশরীর ধারী প্রাণীদের সুক্ষ্ম শরীরকে ভেজে তার ভেতরের যত নোংরা বের হয় তাই খান। ওই সময়ে সব প্রাণীর খুব যন্ত্রণা ভুগতে (অনুভব) হয় এবং হাহাকার ক্রন্দন করে, পরে বেহুঁশ হয়ে পড়েন কিন্তু মরেন না। পরে ধর্মরাজের লোকে গিয়ে কর্মফল অনুযায়ী অন্য অন্য যোনীতে জন্ম পায় ও মৃত্যুর চক্করে লেগেই থাকে। উপরে সামনে যে লাগানো তালা ব্রহ্ম (কাল) কেবল তাহার নিজের আহার করার প্রাণীদের জন্য কিছু সময় খোলে। পূর্ণ পরমাত্মার সত্যনাম ও সারনাম দ্বারা সেই তালা খোলে। এই প্রকারে কালের জালের খবর পরমাত্মা কবিরদের (কবীর সাহেব) নিজেই তার ভক্ত ধর্মদাসকে বুঝিয়ে বলেছিলেন।

## ।। পরব্রহ্মের সাত সঙ্খ ব্রহ্মান্ডের স্থাপনা ।।

কবীর পরমেশ্বর (কবীরর্দেব) আগে বলেছিলেন যে, পরব্রহ্ম (অক্ষর পুরুষ) নিজের কার্য্যতে গাফিলতি করেছিলেন যে কি, মানসবোরবে শুয়ে (ঘুমিয়ে) পড়েছিলেন। যখন পরমেশ্বর (কবীরর্দেব) ওই সরোবরে ডিম ছেড়েছিলেন তখন অক্ষর পুরুষ (পরব্রহ্ম) ক্রোধে ডিম্বাকারের দিকে তাকিয়েছিলেন। এই দুই অপরাধের কারণে তাকেও সতলোক থেকে সাত সঙ্খ ব্রহ্মান্ডের সহিত

বের করে দিয়েছিলেন, দ্বিতীয় কারণ অক্ষর পুরুষ (পরব্রহ্ম) নিজের সাথী ব্রহ্ম(ক্ষর পুরুষ) থেকে বিদায় হওয়াতে ব্যাকুল হয়ে পরমপিতা (কবীর পরমেশ্বর)-র কথা ভুলে ক্ষর পুরুষ (ব্রহ্ম)-র কথা ভাবতে লাগলেন। ভাবছেন ও তো খুব আনন্দ মানাচ্ছে আমি পিছনে রয়ে গেলাম, তথা অন্য কিছু আত্মারা যারা কিনা পরব্রহ্মের সাথে সাত সঙ্খ ব্রহ্মান্ডোতে জন্ম-

মৃত্যুর কর্মদন্ড ভোগ করছিল। সেই হংস আত্মাদের বিদায়ের স্মৃতি মনে করে হারিয়ে যেত (যারা ব্রহ্ম কালের সাথে একুশ ব্রহ্মান্ডে ফাঁসা আছে) তথা পূর্ণ পরমাত্মা (সুখদায়ী কবির্দেবের স্মৃতি ভুলে যায়) পরমেশ্বর কবির্ দেবের বারংবার বোঝানোর পরেও আস্থা তাদের প্রতি কম হয়নি। পরব্রহ্ম (অক্ষর পুরুষ) ভাবলেন আমিও আলাদা স্থান প্রাপ্ত করব তাহলে ভালই হবে। এই কথা ভেবে রাজ্য প্রাপ্তির ইচ্ছাতে, সারনাম জপতে শুরু করে। এই প্রকার অন্য আত্মারা যারা পরব্রহ্মের সাত সংখ্য ব্রহ্মান্ডে ফেঁসে আছে)। ভাবল যে, তারা যে ব্রহ্মের সাথে গিয়েছে, তারা তো খুব মৌজমস্তি বা আনন্দ করছে, আমরাই পিছনে রয়ে গেলাম। পরব্রহ্মের মনে এই ধারণা হল যে, ক্ষর পুরুষ (জ্যোতি নিরঞ্জন কাল ব্রহ্ম) আলাদা হয়ে অনেক সুখী আছে। এই বিচার মনে আসার কারণে, সেও পরমপিতার কাছ থেকে অন্য স্থান প্রাপ্তির জন্য ইচ্ছা জাগে।

পর ব্রহ্ম(অক্ষর পুরুষ) হঠ যোগ করেননি, তবে শুধু আলাদা রাজ্য পাওয়ার জন্য সহজ ধ্যান যোগ একান্ত মনে করছিলেন। আলাদা স্থান পাওয়ার জন্য পাগলের মত ঘুরে বেড়াতেন। খাওয়া দাওয়া ত্যাগ করেছিলেন অন্য কিছু আত্মাদের বৈরাগ্য দেখে, তাকে চাইতে বা ভালবাসতে লাগলেন। পূর্ণ প্রভু জিজ্ঞাসা করেন, কি চাই? তখন পরব্রহ্ম(অক্ষর পুরুষ) বললেন, আমার আলাদা স্থান ও কিছু হাঁস আত্মা যাঞ্চনা করি। তখন কবির্দেব বললেন, যে আত্মা আপনার সাথে স্বইচ্ছায় যেতে ইচ্ছা তাকেই পাঠিয়ে দেব। এখানেও কিছু সময় সব চুপচাপ, পরে এক হাঁস আত্মা সাহস করে বলে আমি যেতে চাই, পরে তার দেখাদেখি সব স্বীকৃতি দেয়। প্রথম যে আত্মা স্বীকৃতি দেয়, তাঁকে স্ত্রী বানালেন, তার হয় নাম ঈশ্বরী মায়া (প্রকৃতি সুরতি) রেখেছে তথা যে সব আত্মারা তার সাথে স্বীকৃতি দিয়েছিল তাদের সবাইকে ঈশ্বরী মায়ার মধ্যে প্রবেশ করিয়ে, অচিন্তের দ্বারা অক্ষর-পুরুষের (পরব্রহ্মের) কাছে পাঠিয়ে দিলেন। (পতিব্রতা পদ থেকে নেমে যাওয়ার সাজা পেয়েছে) কয়েক যুগ ধরে দুজনেই সাত সঙ্খ ব্রহ্মান্ডোতে ছিল, কিন্তু পর ব্রহ্ম(অক্ষর পুরুষ) ঈশ্বরী মায়ার সাথে কোন দুর্ব্যবহার করেনি। ঈশ্বরী মায়া স্বেচ্ছায় তে অঙ্গীকার করেছিলেন আর নিজের শব্দ শক্তি দ্বারা নখ দিয়ে স্ত্রী ইন্দ্রী যোনী বানিয়েছিল। ঈশ্বরী দেবীর সহমতিতেই সন্তান উৎপন্ন হয়েছিল। এইজন্য পরব্রহ্ম লোক (সাত সঙ্খ ব্রহ্মান্ড)-এর প্রাণীদের তপ্ত শিলার মত কষ্ট ভুগতে হয় না, তাছাড়া পশু পক্ষীদেরও ব্রহ্ম লোকের দেবদের সঙ্গে ভাল স্বভাব যুক্ত হয়ে থাকে। আয়ূও অনেক লম্বা, কিন্তু জন্ম মৃত্যু কর্মের আধারপর কর্মদন্ড ও পরিশ্রম করেই পেট ভরতে হয়। স্বর্গ নরকও বানানো আছে। পর ব্রহ্ম(অক্ষর পুরুষ) সাত সঙ্খ ব্রহ্মান্ড তার ইচ্ছা রূপী ভক্তি ধ্যান ও সহজ সমাধি বিধিতেই করেছে তবে তার কামাইয়ের প্রতিফলে প্রদান করেছিলেন। সতলোক থেকে আলাদা স্থানে গোলাকার পরিধিতে বন্ধ করে, সাত সঙ্খঁ ব্রহ্মান্ড সহিত ঈশ্বরী মায়া ও অক্ষর ব্রহ্মকে নিষ্কাসিত করা হয়েছিল।

পূর্ণ ব্রহ্ম(সতপুরুষ) হলেন যিনি সত্যলোক আদিতে তথা ব্রহ্মের একুশ ব্রহ্মান্ড ও পরব্রহ্মের সাত সঙ্খঁ ব্রহ্মান্ডেরও মালিক (প্রভু) অর্থাৎ পরমেশ্বর কবির্দেব কুলের প্রভু বা (সর্বেশ্বর মালিক)।

শ্রী ব্রহ্মা, শ্রী বিষ্ণু ও শ্রী শিবাদির চার চার হাত (ভূজা) আর ১৬ কলা আছে। প্রকৃতি দেবী (দূর্গা)-র আট হাত (অষ্টভূজা) আর ৬৪ কলা আছে। ব্রহ্মের (ক্ষর পুরুষ)-এর এক হাজার হাত এবং এক হাজার কলা তাছাড়া একুশ ব্রহ্মান্ডের প্রভু। পর ব্রহ্ম(অক্ষর পুরুষ)-এর দশ হাজার হাত (ভূজা) এবং দশ হাজার কলা, তাছাড়া ইনি সাত সঙ্খঁ ব্রহ্মান্ডের প্রভু। পূর্ণ ব্রহ্ম (পরম অক্ষর পুরুষ অর্থাৎ সতপুরুষ)-এর অসংখ্য হাত (ভূজা) এবং অসংখ্য কলা ও ব্রহ্মের একুশ ও পরব্রহ্মের সাত সঙ্খঁ ব্রহ্মান্ড সহিত অসংখ্য ব্রহ্মান্ডের প্রভু। (প্রত্যেক) প্রভু সব হাত (ভূজা) গুটিয়ে দুই হাত (ভূজা) ও রাখতে পারেন। আবার নিজের ইচ্ছা মত সব ভূজা প্রকট করতে পারে। পূর্ণ পরমাত্মা পরব্রহ্মের প্রত্যেক ব্রহ্মান্ডে আলাদা স্থান বানিয়ে অন্য রূপে গুপ্ত হয়ে থাকেন। উদাহরণ— যেমন ঘুরতে থাকা ক্যামেরা যেমন বাইরে লাগানো হয় এবং টিভি (টেলিভিশন) ঘরের ভেতরে থাকে। টি.ভি. তে বাইরের সব দৃশ্য দেখা যায়। আবার টি.ভি বাইরে রেখে ভিতরে ক্যামেরা রাখলে, তাতে কেবল ভেতরের যারা তাদের চিত্র দেখা যায়, যাহাতে সব কর্মচারী সাবধান থাকে।

ঠিক এই রকম পূর্ণ পরমাত্মা নিজের সতলোকে বসে সবাইকে নিয়ন্ত্রণ করে থাকেন তথা প্রত্যেক ব্রহ্মান্ডতে সতগুরু কবির্দেব বিদ্যমান থাকেন। যেমন সূর্য দূরে থাকতেও নিজের প্রভাব সব জায়গায় বানিয়ে রাখে।

## ।। পবিত্র অথর্ববেদে সৃষ্টি রচনার প্রমান।।

### ।। কান্ড নং ৪ অনুবাদ নং ১ মন্ত্র ১ ।।

ব্রহ্ম জজ্ঞানং প্রথমং পুরস্তাদ্ বি সিমতঃ সুরূচো বেন আবঃ।
স বুধন্যা উপমা অস্য বিষ্ঠাঃ সতশ্চ যোনিমসতশ্চ বি বঃ ।। ১ ।।

ব্রহ্ম-জ-জ্ঞানম্-প্রথমম্-পুরস্তাত্-বিসিমতঃ-সুরূচঃ-বেনঃ-আবঃ-সঃ-বুধন্যাঃ-উপমা-অস্য-বিষ্ঠাঃ-সতঃ-চ-যোনিম্-অসতঃ-চ-বি বঃ

**অনুবাদ** ঃ- (প্রথমম্) প্রাচীন অর্থাৎ সনাতন (ব্রহ্ম) পরমাত্মা (জ) প্রকট হয়ে (জ্ঞানম্) নিজস্ব জ্ঞানের দ্বারা (পুরস্তাৎ) শিখরে অর্থাৎ সতলোক আদিকে (সুরুচঃ) স্বইচ্ছা দ্বারা অনেক রুচী রেখে স্বপ্রকাশিত (বিসিমতঃ) সীমাছাড়া অতএব বিশাল সীমাবালা অন্যান্য লোককে ব্রহ্মান্ড সকলকে ওই (বেনঃ) তাঁতী তানের মত অর্থাৎ কাপড়ের মত বুনে (আবঃ) সুরক্ষিত করেন (চ) তথা (সঃ) সেই পূর্ণ ব্রহ্মই সমস্ত রচনা করেছেন অতএব (অস্য) সেই (বুধন্যাঃ) মূল মালিক (যোণীম্) মূলস্থান সতলোকের রচনা করেন (অস্য) সেই রকমের (উপমা) স্বদৃশ অর্থাৎ একই রকমের প্রায়ই মিলে থাকে (সতঃ) অক্ষর পুরুষ অর্থাৎ পরব্রহ্মের লোক কিছুটা স্থায়ী (চ) তথা (অসতঃ) ক্ষর পুরুষের অস্থায়ী লোক আদি (বি বঃ) আবাস স্থান আলাদা (বিষ্ঠাঃ) স্থাপিত করেছেন।

**ভাবার্থ ঃ-** পবিত্র বেদ বলা ব্রহ্ম (কাল) বলছে যে, সনাতন পরমেশ্বর স্বয়ং অনাময় (অনামী) লোক থেকে সতলোকে প্রকট হয়ে নিজের বুদ্ধি দিয়ে বুঝে সুঝে কাপড়ের মত রচনা করে উপরের সতলোক আদিকে সীমা ছাড়া স্বপ্রকাশিত অজর-অমর অর্থাৎ অবিনাশী বা চিরস্থায়ী বানিয়ে রেখেছেন আর নীচের পরব্রহ্মের বা অক্ষর পুরুষের সাত সংখ ব্রহ্মান্ড ও ব্রহ্ম বা ক্ষর পুরুষের একুশ ব্রহ্মান্ড এবং তার ভিতরে ছোট থেকেও ছোট রচনাগুলি ওই পরমাত্মাই অস্থায়ী বানিয়েছেন।

**।। কান্ড নং ৪ অনুবাক নং ১ মন্ত্র নং ২ ।।**

ইয়ং পিত্র্যা রাষ্ট্র্যেত্বগ্রে প্রথমায় জনুষে ভুবনেষ্ঠাঃ
তস্মা এতং সুরুচং হ্বারমহ্যং ধর্মং শ্রীনন্তু প্রথমায় ধাস্যবে।।২।।

ইয়ম্-পিত্রা-রাষ্ট্রি-এতু-অগ্রে-প্রথমায়-জনুষে-ভুবনেষ্ঠাঃ-তস্মা-এতম-সুরুচম্-হ্বারমহ্যম্-ধর্মম্-শ্রীনান্তু প্রথমায়-ধাস্যবে।।

**অনুবাদ ঃ-** (ইয়ম্) এই (পিত্র্যা) জগৎপিতা পরমেশ্বরে (এতু) এই (অগ্রে) সর্বাগ্রে (প্রথমায়) প্রথমে মায়া পরনন্দনী (রাষ্ট্রী) রাজেশ্বরী শক্তিকে অর্থাৎ পরাশক্তি, যাকে আকর্ষণ শক্তিও বলা যায় (জনুষে) উৎপন্ন করে (ভুবনেষ্ঠাঃ) লোক স্থাপনা করেছে (তস্মা) ওই পরমেশ্বরে (সরুচম্) খুব রুচী রেখে সেচ্ছাতে (এতম) এই (প্রথমায়) প্রথম উৎপন্ন করা শক্তি অর্থাৎ পরাশক্তির দ্বারা (হ্বারমহ্যম্) একজন অন্যর দুখে বিয়োগ থামিয়ে রাখতে পারে অর্থাৎ আকর্ষণ শক্তির সঠিক সাধক আছে (শ্রীনান্তু) গুরুত্ব আকর্ষণকে পরমাত্মা আদেশ দিলেন সদা থাক ইহা কোনোদিন সমাপ্ত হয় না (ধর্মম্) স্বভাবে (ধাস্যবে) ধারণ করে ছড়ানো অর্থাৎ কাপড়ের মতো বুনে রেখে দিয়েছেন।

**ভাবার্থ ঃ-** জগৎ পিতা পরমেশ্বর নিজের শব্দ শক্তি দ্বারা রাষ্ট্রিয় অর্থাৎ সবার প্রথম মায়া রাজেশ্বরী উৎপন্ন করেছেন তথা ওই পরাশক্তির দ্বারা একজন আরেকজনকে আকর্ষণ করে ধরে রাখে ইহা এ কখনও সমাপ্ত হবে না এই গুণ দ্বারা উপরোক্ত ব্রহ্মান্ডকে স্থাপিত করেছেন।

**।। কান্ড নং ৪ অনুবাক নং ১ মন্ত্র নং ৩ ।।**

প্র যো জজ্ঞে বিদ্যানস্য বন্ধুর্বিশ্বা দেবানাং জনিমা বিবক্তি
ব্রহ্ম ব্রহ্মন উজ্জভার মধ্যান্নী চৈরুচ্চৈঃ স্বধা অভি প্র তস্থৌ।।৩।।

প্র-যঃ-জজ্ঞে-বিদ্যানস্য-বন্ধুঃ-বিশ্বা-দেবানাম্-জনিমা-বিবক্তি-ব্রহ্মঃ ব্রহ্মনঃ-উজ্জভার-মধ্যাৎ-নিচৈঃ-উচ্চৈঃ-স্বধা-অভিঃ-প্রতস্থৌ

**অনুবাদ ঃ-** (প্র) সর্ব প্রথম (দেবানাম্) দেবতাদের ও ব্রহ্মান্ডগুলির (জজ্ঞে) উৎপত্তি জ্ঞানের (বিদ্যানস্য) জিজ্ঞাসু ভক্ত (যঃ) যে (বন্ধুঃ) বাস্তবিক সাথী অর্থাৎ পূর্ণ পরমাত্মার নিজের আপন সাথীকে (জনিমা) নিজের দ্বারা সৃজন (সৃষ্টি) করা (বিবক্তি) স্বয়ং-ই ঠিক ঠিক বিস্তার পূর্বক বলেছেন যে কি (ব্রহ্মণঃ) পূর্ণ পরমাত্মা (মধ্যাৎ) নিজের মধ্য হইতে অর্থাৎ শব্দ শক্তি দ্বারা (ব্রহ্মঃ) ক্ষর পুরুষ অর্থাৎ কালকে (উজ্জভার) উৎপন্ন করে (বিশ্বা) সারা সংসারকে অর্থাৎ সব লোককে (উচ্চৈঃ) উপর সতলোকে (নিচৈঃ) নীচে পরব্রহ্ম ও ব্রহ্মের সর্ব ব্রহ্মান্ড (স্বধা) নিজে ধারণ করা (অভিঃ) আকর্ষণ শক্তি দ্বারা (প্রতস্থৌ) দুজনকেই ভাল করে স্থিত করেছেন।

**ভাবার্থ ঃ-** পূর্ণ পরমাত্মা নিজের দ্বারা রচিত সৃষ্টির জ্ঞান ও সর্ব আত্মার উৎপত্তির জ্ঞান, তার নিজের দাসকে স্বয়ংই ঠিক ঠিক বলেন, যেকি পূর্ণ পরমাত্মা নিজের মধ্য অর্থাৎ নিজের শরীর থেকে নিজের শব্দ শক্তি দ্বারা ব্রহ্ম(ক্ষর পুরুষ কাল)-এর উৎপত্তি করেছেন অর্থাৎ সর্ব ব্রহ্মান্ডের উপর সতলোক, অলখ লোক, অগম লোক ও অনামি লোকাদি ও নীচে পর ব্রহ্মের সাত সঙ্খ ব্রহ্মান্ড ও ব্রহ্মের ২১ ব্রহ্মান্ডকে নিজে ধারন করা আর্কষণ শক্তি দ্বারা ধরে (দাঁড় করিয়ে) রেখেছেন। যেমন পূর্ণ পরমাত্মা কবীর পরমেশ্বর (কবির্দেব) তার নিজের আপন সেবক অর্থাৎ সখা ধর্ম দাসজীকে ও গরীব দাসজী আদিকে নিজের দ্বারা রচনা করা সৃষ্টির জ্ঞান স্বয়ংই বলেছিলেন। উপরের বেদ মন্ত্র ও ওই সমর্থন করছে।




এই সংসার হল, উল্টো বৃক্ষের মত যেমন - উপরে মূল (শিকড়)
নীচে শাখা (ডাল বা পাতা) রূপী বৃক্ষের চিত্র

**।। কান্ড নং ৪ অনুবাক নং ১ মন্ত্র নং ৪ ।।**

স হি দিবঃ স পৃথিব্যা ঋতস্থা মহী ক্ষেমং রোদসী অস্কভায়ৎ।

মহান মহী অস্কভায়দ বি জাতো দ্যাং সম পার্থিবং চ রজঃ ।। ৪।।

হি-দিবং-স-পৃথিব্যা-ঋ তস্থা-মহী-ক্ষেমম্-রোদসী, অকস্ভায়ৎ-মহান্-মহী-অস্কভায়দ্-বিজাতঃ-ধাম্-সদম্-পার্থিবম্-চ-রজঃ

**অনুবাদ ঃ-** (স) ওই সর্ব শক্তিমান পরমাত্মা (হি) নিঃসন্দেহ (দিবঃ) উপরের চার দিব্যলোক যেমন সত্যলোক, অলখ লোক, অগম লোক, অনামী লোক/অকহ লোক অর্থাৎ দিব্য গুণযুক্ত লোক সব (ঋতস্থা) সত্য স্থির অর্থাৎ অজর অমর রূপে স্থির করেছেন (স) ওর সমান (পৃথিব্যা) নীচের পৃথিবী বালা সব লোকের মত পরব্রহ্মের সাত সঙ্খ ব্রহ্মান্ড তথা ব্রহ্ম (কাল)-এর একুশ ব্রহ্মান্ড (মহী) পৃথিবী তত্ত্বে (ক্ষেমম্) সুরক্ষার সাথে (অস্কভায়ৎ) দাঁড় করিয়েছে (রোদসী) আকাশ তত্ত্ব তথা পৃথ্বী তত্ত্ব দুটোর উপর নীচের ব্রহ্মান্ডকে যেমন আকাশ এক সুক্ষ্ম তত্ত্ব, আকাশের গুণ হল শব্দ, পূর্ণ পরমাত্মা উপরের লোক শব্দ রূপ রচেছে যাহা তেজপুঞ্জের বানিয়েছেন। তথা নীচের পরব্রহ্ম (অক্ষর পুরুষ)-এর সপ্ত সঙ্খ ব্রহ্মান্ড ও ব্রহ্মের (ক্ষর পুরুষের)একুশ ব্রহ্মান্ডকে পৃথিবী তত্ত্ব থেকে অস্থায়ী রয়েছেন)। (মহান্) পূর্ণ পরমাত্মা (পার্থিবম্) পৃথিবীবালার (বি) ভিন্ন ভিন্ন (ধাম) লোক (চ) আর (সদম্) আবাস স্থান (মহী) পৃথিবী তত্ত্ব থেকে (রজঃ) প্রত্যেক ব্রহ্মান্ডতে ছোট ছোট লোক (ধাম) (জাতঃ) রচনা করে (অস্কভায়ৎ) স্থির করেছেন।

**ভাবার্থ ঃ-** উপরের চারি লোক (ধাম) সত্য লোক, অলখ লোক, অগম লোক, অনামী লোক এ তো অজর অমর স্থায়ী অর্থাৎ অবিনাশী রচেছে। তথা নীচের ব্রহ্ম ও পরবহ্মের লোক (ধাম) অস্থায়ী রচনা করে এবং অন্যান্য ছোট ছোট লোক (ধাম) ও পরমেশ্বর রচনা করে স্থির করে রেখেছে।

**।। কান্ড নং ৪ অনুবাদ নং ১ মন্ত্র ৫ ।।**

স বুধন্যাদাষ্ট্র জনুষোৎভগ্রং বৃহস্পতির্দেবতা তস্য সম্রাট।

অহর্যচ্ছুক্রং জ্যোতিষো জনিষ্টাথ দ্যুমন্তো বি বসন্ত বিপ্রাঃ।। ৫।।

স-বুধম্যাৎ-আষ্ট্র-জনুষেঃ-অভি-অগ্রম-বৃহস্পতিঃ-দেবতা-তস্য-সম্রাট-অহঃ-যৎ-শুক্রম্-জ্যোতিষঃ-জনিষ্ট-অথ-দ্যুমন্ত-বি-বসন্ত-বিপ্রাঃ

**অনুবাদ ঃ-** (সঃ) ওই (বুধন্যাৎ) মূল মালিক থেকে (অভি-অগ্রম্) সর্ব প্রথম স্থানের উপর (আষ্ট্র) অষ্টঙ্গীমায়া দূর্গা অর্থাৎ প্রকৃতি দেবী (জনুষেঃ) উৎপন্ন হয়েছে কেননা, নীচের পরব্রহ্ম ও ব্রহ্মের প্রথম স্থান হল সতলোক, একে তৃতীয় ধামও বলা হয় (তস্য) এই দূর্গাও মালিক তিনি (সম্রাট) রাজাধিরাজ (বৃহস্পতিঃ) সবার থেকে বড় পতি বা জগৎগুরু (দেবতা) পরমেশ্বর আছেন। (যৎ) যার কাছ থেকে (অহঃ) সকলেই আলাদা হয়েছে (অথ) এরপর (জ্যোতিষঃ) জ্যোতিরূপ নিরঞ্জন অর্থাৎ কালের (শুক্রম্) বীর্য অর্থাৎ বীজ শক্তি থেকে (জনিষ্ট) দূর্গার পেট থেকে উৎপন্ন হয়ে (বিপ্রাঃ) ভক্ত আত্মা (বি) আলাদা হয়ে (দ্যুমন্তঃ) মানুষ্য লোক ও স্বর্গ লোকে জ্যোতিনিরঞ্জনের আদেশে, দূর্গা বলেছে (বসন্ত) নিবাস করো অর্থাৎ সে নিবাস করতে লেগেছে।

**ভাবার্থ ঃ-** পূর্ণ পরমাত্মা উপরের চার লোক (ধাম) থেকে যে নীচের সবার প্রথমে অর্থাৎ সতলোকে আষ্টা অর্থাৎ অষ্টাঙ্গী (প্রকৃতি দেবী/দূর্গা)-র উৎপত্তি করেছিলেন। যিনি উৎপন্ন করেন তিনিই রাজাধিরাজ, জগৎ গুরু, পূর্ণ পরমেশ্বর(সতপুরুষ) আছেন, যার কাছ থেকে সবাই আলাদা হয়েছে। পরে সব প্রাণী জ্যোতি নিরঞ্জন (কাল)-এর বীর্য (বীজ) থেকে দূর্গার (আষ্ট্রা)-র গর্ভ দ্বারা উৎপন্ন হয়ে স্বর্গলোক ও পৃথিবী লোকে নিবাস করতে লেগেছে।

**।। কান্ড নং ৪ অনুবাক নং ১ মন্ত্র ৬ ।।**

নুনং তদস্য কাব্যো হিনোতি মহো দেবস্য পূব্যস্য ধাম।

এষ জজ্ঞে বহুভিঃ সাকমিথ্যা পূর্বে অর্ধে বিষিতে সসন নু।। ৬।।

নুনম্-তৎ-অস্য-কাব্যঃ-মহঃ-দেবস্য-পূর্ব্যস্য-ধাম-হিনোতি-পূর্বে-বিষিতে-এষ-জজ্ঞে-বহুভিঃ-সাকম-ইতথা-অর্ধে-সসন্-নু।

**অনুবাদ ঃ-** (নুনম্) নিঃসন্দেহ (তৎ) ওই পূর্ণ পরমেশ্বর অর্থাৎ তত্ ব্রহ্মই (অস্য) এই (কাব্যঃ) ভক্ত আত্মা, যে পূর্ণ পরমেশ্বরের ভক্তি বিধিমত করে তাকে ফিরিয়ে (মহঃ) সর্বশক্তিমান (দেবস্য) পরমেশ্বরের (পূর্বস্য) আগের (ধাম) লোকে অর্থাৎ সত্য লোকে (হিনোতি) পাঠান। (পূর্বে) পূর্ববালা (বিষিতে) বিশেষভাবে চাওয়া (এষ) এই পরমেশ্বরকেও (জজ্ঞে) সৃষ্টি উৎপত্তির জ্ঞানকে জেনে (বহুভিঃ) অনেক আনন্দ (সাকম)-এর (অর্ধে) অর্ধেক (সসন্) ঘুমানো অবস্থা কিংবা বিভোর হয়ে বা আত্মহারা হয়ে (ইতথা) বিধিমত এই প্রকার (নু) ভালো আত্মা দিয়ে স্তুতি করে।

**ভাবার্থ ঃ-** ওই পূর্ণ পরমেশ্বর সত্য সাধনা করা সাধককে ওই আগের স্থানে (সতলোকে) নিয়ে যান। যেখান থেকে ভুল করে আসা হয়েছিল। ওখানে ওই বাস্তবিক সুখদায়িক প্রভুকে প্রাপ্ত হয়ে খুশীতে আত্ম বিভোর হয়ে মস্তিতে (আনন্দে) স্তুতি করে এইভাবে অসংখ্য জন্মের ভুলে পথ হারা লোকেদের পরমেশ্বরের বাস্তবিক ঠিকানা মিলে যায়।

আদরণীয় গরীব দাস মহারাজজীকে এই প্রকারে পূর্ণ পরমাত্মা কবির্দেব (কবির পরমেশ্বর) স্বয়ং সত্য ভক্তি প্রদান করে সত্য লোকে নিয়ে গিয়েছিলেন। তখন নিজের অমৃত বাণীতে আদরণীয় গরীব দাসজী নিজের চোখে দেখে বলেছিলেন—

**গরীব** - অজব নগর মে লে গয়ে, হমকু সদগুরু আন।
ঝিলকে বিম্ব অগাধ গতি সুতে চাদর তান।।

**।। কান্ড নং ৪ অনুবাক নং ১ মন্ত্র নং ৭ ।।**

য়োৎথর্বাণ পিতরং দেববন্ধুং বৃহস্পতিং নমসাব চ গচ্ছাৎ।

তং বিশ্বেষাং জনিতা জথাসঃ কবির্দেবো ন দভায়ৎ স্বধাবান্।। ৭।।

যঃ-অথর্বানম্-পিত্তরম্-দেববন্ধুম্-বৃহস্পতিম্-নমসা-অব-চ-গচ্ছাৎ-ত্বম্-বিশ্বেষাম্-জনিতা-যথা-সঃ-কবির্দেবঃ-ন-দভায়ৎ-স্বধাবান্।

**অনুবাদ ঃ-**(যঃ) যে (অথর্বানম) অচল অর্থাৎ অবিনাশী (পিত্তরম্) জগৎপিতা ( দেববন্ধুম্) ভক্তের বাস্তবিক সাথী অর্থাৎ আত্মার আধার (বৃহস্পতিম্) জগৎগুরু (চ) আর (নমস্যা) বিনম্র

পূজারী অর্থাৎ বিধিমত সাধককে (অব) সুরক্ষার সাথে (গচ্ছাৎ) সতলোকে যিনি নিয়ে যান (বিশ্বেষাম্) সর্ব ব্রহ্মান্ড (জনিতা) রচনা করা জগদম্বা অর্থাৎ মায়ের গুণেও যুক্ত (ন দভায়ৎ) কালের মত ধোখা (না ঠকানে বালা) (স্বধাবান) ভাল স্বভাবের গুণযুক্ত গুনবালা (যথা) যেমন (সঃ) স্বয়ং (ত্বম্) (কবির্দেবঃ/কবির্দেবঃ) কবির্দেব আছেন যিনি প্রমাণ ভাষা ভিন্ন ইনাকে কবীর পরমেশ্বরও বলা হয়।

**ভাবার্থ ঃ-** এই মন্ত্রে এও স্পষ্ট করে দিয়েছে যে, ওই পরমেশ্বরের নাম কবির্দেব অর্থাৎ কবীর পরমেশ্বর যিনি প্রমান সর্ব রচনা করেছেন। যে পরমেশ্বর অচল অর্থাৎ বাস্তবে অবিনাশী (গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬-১৭ তেও প্রমান আছে) জগৎ গুরু আত্মাধার যিনি পূর্ণ মুক্ত হয়ে সত লোকে গিয়েছেন এবং যাদের সত লোকে নিয়ে যান সর্ব ব্রহ্মান্ডের রচয়িতা বা রচনহার, কাল ব্রহ্মের মতো ঠকায় না যেমন যেমন হতে হয় তেমনই তিনি স্বয়ং কবির্দেব অর্থাৎ কবীর প্রভু। ওই পরমেশ্বর সর্ব ব্রহ্মান্ড ও প্রাণীদের নিজের শব্দশক্তিতে উৎপন্ন করার কারণ (জনিতা) মাতাও বলা হয় তথা (পিতরম্) পিতা তথা (বন্ধু) সখা ও বাস্তবে উনিই তথা (দেব) পরমেশ্বরও তিনিই। এই জন্য এই কবির্দেব (কবীর পরমেশ্বর)-এর স্তুতি করি। ত্বমেব মাতা চ পিতা ত্বমেব, ত্বমেব বন্ধু চ সখা ত্বমেব, ত্বমেব বিদ্যা চ দ্রবিনংম ত্বমেব, ত্বমেব সর্ব মম দেব দেব। এই পরমেশ্বরের মহিমা, পবিত্র ঋগবেদ, মন্ডল নং ১ সুক্ত নং ২৪ বিস্তৃত বিবরণ আছে।

## ।। পবিত্র ঋক্‌বেদে সৃষ্টি রচনার প্রমাণ।।

### ।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র ১ ।।

সহস্রশীর্ষা পুরুষঃ সহস্রাক্ষঃ সহস্রপাত
স ভূমিং বিশ্বতোং বৃত্বাত্যতিষ্ঠদ্দশাঙ্গুলম।।১।।

সহস্রশীর্ষা-পুরুষঃ-সহস্রাক্ষঃ-সহস্রপাত-স-ভূমিম্-বিশ্বতঃ-বৃত্বা-অত্যাতিষ্ঠৎ-দশাংগুলম্।।

**অনুবাদ ঃ-** (পুরুষঃ) বিরাট রূপ কাল ভগবান অর্থাৎ ক্ষর পুরুষ (সহস্রশীর্ষা) হাজার মস্তকবালা, (সহস্রাক্ষঃ) হাজার চোক্ষুয়ালা, (সহস্রপাত) হাজার পায়ালা (স) কাল নিজে (ভূমিম্) পৃথিবী বালা একুশ ব্রহ্মান্ড (বিশ্বতঃ) সব দিক থেকে (দশং গুলম্) দশ আঙুল দিয়ে পূর্ণ রূপে কাবু করে (বৃত্বা) গোল আকারে ঘেরা (অত্যাতিষ্ঠৎ) এর থেকেও বড় অর্থাৎ নিজের কাল লোকে সব থেকে আলাদা একুশ ব্রহ্মান্ডে আছেন।

**ভাবার্থ ঃ-** এই মন্ত্রতে বিরাট (কাল/ব্রহ্ম/ক্ষর পুরুষ/জ্যোতিনিরঞ্জন)-এর বর্ণন আছে। গীতা অধ্যায় ১০-১১ তেও এই কাল ব্রহ্মেরই বর্ণন আছে। অধ্যায় ১১ মন্ত্র নং ৪৬-এ অর্জুন বলেছিল যে, হে সহস্রাবাহু! অর্থাৎ হাজার হাতবালা (ভুজাবালা) আপনি আপনার চতুর্ভূর্জ মূর্ত্তিতে দর্শন দিন।

যার হাজার হাত, পা, হাজার, চোখ কান ইত্যাদি ও বিরাট রূপ কাল প্রভু নিজের অধীনে সর্ব প্রাণী কাবু করে, ২০ ব্রহ্মান্ডকে গোলাকার পরিধিতে দাঁড় করিয়ে রেখে, স্বয়ং তার থেকে উপরে একুশ নং ব্রহ্মান্ডে থাকেন।

**।। মন্ডল ১০ সুক্ত নং ৯০ মন্ত্র ২ ।।**

পুরুষ এবেদং সর্ব যদ্ভূতং যচ্চ ভাব্যম্।
উতামৃতত্বস্যেশানো যদন্নেনাতিরোহতি।। ২।।

পুরুষ-এব-ইদম্-সর্বম্-যৎ-ভুতম্-যৎ-চ-ভাব্যম্-উত-অমৃতত্বস্য-ঈশানঃ-যৎ-অন্নেন-অতিরোহিত।

**অনুবাদ ঃ-** (এব) এই প্রকার কিছু ঠিক মত (পুরুষ) ভগবান আছে তিনি অক্ষর পুরুষ অর্থাৎ পরব্রহ্ম(চ) আর (ইদম) এই (ভূতম্) উৎপন্ন হওয়া এই (যৎ) যিনি যে (ভাব্যম্) ভবিষ্যতে হবে (সর্বম) সব (যৎ) প্রয়ন্ততে অর্থাৎ পরিশ্রম করে (অন্নেন) অন্ন দ্বারা (অতিরোহিত) বিকসিত হয়। এই অক্ষর পুরুষও (উত) সন্দেহযুক্ত (অমৃতস্য) মোক্ষের (ঈশাঃ) স্বামী আছে। অর্থাৎ অক্ষরপুরুষ ভগবান তো কিছু ঠিক ঠাক কিন্তু পূর্ণ মোক্ষদায়ক না।

**ভাবার্থ ঃ-** এই মন্ত্রতে পরব্রহ্ম (অক্ষর পুরুষ)-এর বিবরণ আছে যিনি কিছুটা ভগবানের লক্ষণের সাথে মিল খায় কিন্তু এর ভক্তিতে পূর্ণ মুক্তি নাই। এই একে সন্দেহ দাতা মোক্ষদাতা বলে। কিছুটা প্রভু গুণযুক্ত, ইনি কালের মত তপ্ত শিলাকে সুক্ষ মানবধারীকে ভেজে খায় না। পরন্তু এই পরব্রহ্ম লোকে প্রাণীকে পরিশ্রম করেই নির্বাহ করতে হয়। তার আধারে কর্মফল প্রাপ্ত হয়। আর অন্ন দ্বারাই সর্ব প্রাণীর শরীর বিকসিত হয়ে থাকে। জন্ম তথা মৃত্যুর সময় যদিও কাল (ক্ষরপুরুষ) থেকে ভাল তথাপি চুরাশি লাখ যোনির যাতনা হয়েই থাকে এবং প্রলয়ও হয়।

**।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র ৩ ।।**

এ তাবানস্য মহিমাতো জ্যায়াঁশ্চ পুরুষঃ।
পাদোৎস্য বিশ্বা ভুতানি ত্রিপাদস্যামৃতং দিবি।। ৩।।

এতাবান্-অস্য-মহিমা-অতঃ-জ্যায়ান-চ-পুরুষঃ-পাদঃ-অস্য-বিশ্বা-ভূতানি- ত্রি-পাদ-অস্য-অমৃতম-দিবি।

**অনুবাদ ঃ-** (অস্য) এই অক্ষর পুরুষ অর্থাৎ পরব্রহ্মের তো (এতাবান) এতটাই (মহিমা) প্রভুত্ব আছে। (চ) তথা (পুরুষঃ) ওই পরম অক্ষর ব্রহ্মঅর্থাৎ পূর্ণ ব্রহ্মপরমেশ্বর তো (অতঃ) এর থেকেও (জ্যায়ান) বড় আছে (বিশ্বা) সমস্ত (ভূতানি) ক্ষর পুরুষ তথা অক্ষর পুরুষ তথা ইনাদের লোকে বা সতলোকে যতটা প্রাণী আছে (অস্য) এই পূর্ণ পরমাত্মা পরম অক্ষর পুরুষের (পাদঃ) একটা পা মাত্র অর্থাৎ এক অংশ মাত্র আছে। (অস্য) এই পরমেশ্বরের (ত্রি) তিন (দিবি) দিব্য লোক যেমন-সতলোক-অলখলোক-অগমলোক-অনামী লোক (অমৃতম্) অবিনাশী (পাদ্) দ্বিতীয় পা অর্থাৎ সর্ব ব্রহ্মান্ডে যা কিছু উৎপন্ন আছে ওগুলো সত্যপুরুষ পূর্ণ পরমাত্মার অংশ ও অঙ্গ আছে।

**ভাবার্থ ঃ-** এই উপরের ২ নং মন্ত্রতে বর্ণিত অক্ষর পুরুষ (পরব্রহ্ম)-র তো এতটাই মহিমা আছে কিন্তু পূর্ণ পুরুষ কবির্দেব তো, এর থেকে অনেক বড় অর্থাৎ সর্বশক্তিমান এবং সব ব্রহ্মান্ড তার অংশ মাত্র স্থির ভাবে রয়েছে। এই মন্ত্রতে তিন লোকের বর্ণন করেছে, কেননা চৌথা (চতুর্থ) হল অনামী (অনাময়) লোক, যা অন্য রচনারও আগের। এই তিন প্রভুরই (ক্ষরপুরুষ, অক্ষর পুরুষ ও এই দুইজন ছাড়া যে অন্য পুরুষ সে হল পরম অক্ষর পুরুষ) বর্ণনা বা বিবরণ শ্রীমদভাগবদ্

গীতা অধ্যায় ১৫ শ্লোক নং সংখ্যা ১৬-১৭ তে আছে (এর প্রমাণ আদরণীয় গরীব) দাস সাহেব বলেনঃ- যাকে অর্ধ রুম পর সকল পসারা, এইসা পূর্ণ ব্রহ্ম হমারা।।

গরীব, অনন্ত কোটি ব্রহ্মান্ড কা, একরতি নহী ভার। সত গুরু পুরুষ কবীর হে, কুল কে সৃজনহার।

**এর প্রমাণ আদরণীয় দাদু সাহেব বলতেন ঃ-**

জিন মোকুং নিজ নাম দিয়া, সোই সদগুরু হমার
দাদু দুসরা কই নহী, কবীর সৃজন হার।।"

**এর প্রমাণ আদরণীয় গুরু নানক সাহেব বলেন ঃ**

যক অর্জ গুফতম পেশ, তো দর কুন করতার
হক্কা কবীর করীম তু, বেত্রব পরবরদিগার।।

**(শ্রীগুরু গ্রন্থ সাহেব পৃষ্ঠা নং ৭২১ মহলা ১ রাগ তিলঙ্গ)**

কুন করতারের মানে হল সবকিছুর রচনহার, অর্থাৎ শব্দ শক্তিতে রচনা করা শব্দ সরূপী প্রভু ক্কা কবীর-এর অর্থ হল, সত্ কবীর করীমের অর্থ দয়ালু পরবরদিগারের অর্থ পরমাত্মা।

**।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র নং ৪ ।।**

ত্রিপাদুর্দ্ধ উদৈতপুরুষঃ পাদোৎস্যেহাভবৎপুনঃ
ততো বিষ্ব ঙব্যক্রামৎসাশনানশনে অভি।। ৪।।

ত্রি-পাদ-উর্দ্ধঃ-উদৈৎ-পুরুষঃ-পাদঃ-অস্য-ইহ-অভবৎ-পুনঃ-ততঃ-বিশ্বঙ-ব্যক্রামৎ-সঃ-অশনানশনে-অভি

**অনুবাদ ঃ-** (পুরুষ) এই পরম অক্ষর ব্রহ্ম অর্থাৎ অবিনাশী পরমাত্মা (উর্দ্ধঃ) উপর (ত্রি) তিন লোক যেমন— সতলোক, অলখ লোক-অগমলোক রূপ (পাদ) পা অর্থাৎ উপরের অংশে পা (উদৈৎ) প্রকট হওয়া অর্থাৎ বিরাজমান আছে (অস্য) এই পরমেশ্বরের অর্থাৎ পূর্ণ ব্রহ্মের (পাদঃ) এক পা অর্থাৎ এর এক অংশ জগৎরূপ (পুনর) আবার (ইহ) এখানে (অভবৎ) প্রকট হয় (ততঃ) এইজন্য (সঃ) ওই অবিনাশী পূর্ণ পরমাত্মা (অশনানশনে) গ্রাস করনেবালা কাল অর্থাৎ ক্ষর পুরুষ এবং না গ্রাস করা পর ব্রহ্ম অর্থাৎ অক্ষর পুরুষ-এরও (অভি) উপর (বিশ্বঙ্) সর্বত্র (ব্যাক্রামৎ) ব্যাপ্ত আছে অর্থাৎ তার প্রভুতা সব ব্রহ্মান্ডে ও সর্ব প্রভুর উপর আছে উনিই কুলের মালিক। যিনি নিজের শক্তি সর্বময় ফেলে রেখেছেন।

**ভাবার্থ ঃ-** এই সর্ব সৃষ্টি রচনহার প্রভু নিজের রচনার উপরের অংশতে তিন স্থানে (সতলোক, অলখ লোক, অগম লোক)-এ তিন রূপে স্বয়ং প্রকট হয় অর্থাৎ স্বয়ংই বিরাজমান আছেন। এখানে অনামী লোকের বর্ণনা এইজন্য করিনি কারণ অনামী লোকে কিছু রচনা করেননি। অকহ (অনাময়) লোক শেষেরগুলো রচনারও করার আগে ছিল। আবার বলা হয়েছে ওই পরমাত্মার সতলোক থেকে আলাদা হয়ে, নীচের ব্রহ্মালোক ও পরব্রহ্ম-এর লোক উৎপন্ন হয়েছে। পূর্ণ পরমাত্মার অভিশাপ ব্রহ্ম (কাল, ক্ষরপুরুষের)-র লেগেছিল যেটা হল প্রতিদিন তাকে একলক্ষ মানবশরীরধারী প্রাণীদের খেতে হবে এবং পরব্রহ্ম (অক্ষর পুরুষের)-এর খেতে হয় না। কিন্তু

জন্ম মৃত্যু কর্মদন্ড সেই ভাবেই তৈরী করা রয়েছে। এই পূর্ণ পরমাত্মার প্রভুতা সবার উপরে, কবীর পরমেশ্বরই এই সর্বময় কুলের মালিক। যিনি নিজের শক্তিকে সর্বময় সূর্যের প্রকাশের ন্যায় ছড়িয়ে রেখেছেন। এই রকম পূর্ণ পরমাত্মা আপন শক্তিরূপী রেঞ্জ (ক্ষমতা) সর্ব ব্রহ্মান্ডকে নিয়ন্ত্রণ রাখার জন্য ছেড়ে রেখেছে। যেমন মোবাইল ফোনের টাওয়ার এক দেশিয় হয়েও (একস্থানে) থাকে তবুও তার শক্তি চারিদিকে ফেলানো থাকে। এই প্রকার পূর্ণ প্রভু নিজের নিরাকার শক্তি সর্ব ব্যাপক করেছেন যাতে পূর্ণ পরমাত্মা সর্ব ব্রহ্মান্ড একস্থানে বসে নিয়ন্ত্রণ করতে পারেন।

**এর প্রমাণ আদরণীয় গরীব দাস মহারাজজী দিয়েছেন (অমৃত বাণী রাগ কল্যান)**

তিন চরণ চিন্তামনি সাহেব, শেষ বদন পর ছায়ে
মাতা পিতা কুল ন বন্ধু, না কিনহে জননী জায়।

**।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র ৫ ।।**

তস্মাদ্বিরাড়জায়ত বিরাজো অধি পুরুষঃ
স জাতো অত্যরিচ্যত পশ্চাদ্ ভুমিমথো পুরঃ ।। ৫।।

তস্মাৎ-বিরাট্-অজায়ত-বিরাজঃ-অধি-পুরুষঃ-স-জাতঃ-অত্যবিচ্যৎ-পশ্চাৎ-ভূমিম-অথঃ-পুর।

**অনুবাদ ঃ-** (তস্মাৎ) তারপরে ওই পরমেশ্বরের (সতপুরুষের) শব্দ শক্তি দ্বারা (বিরাট্) বিরাট অর্থাৎ ব্রহ্ম, যাকে ক্ষর পুরুষ ও কাল বলা হয় (অজায়ত) উৎপন্ন হয়েছে (পশ্চাৎ) এর পরে (বিরাজঃ) বিরাট পুরুষ অর্থাৎ কাল ভগবান থেকে (অধি) বড় (পুরুষঃ) পরমেশ্বরে (ভূমিম্) পৃথিবী বাসী লোক, কাল ব্রহ্মের লোক ও পর ব্রহ্মের লোক (অত্যাবিচ্যত) ভালভাবে রচেছেন (অথঃ) পরে আবার (পুরঃ) অন্য ছোট ছোট লোক (স) ওই পূর্ণ পরমেশ্বরেই (জাতঃ) উৎপন্ন করেন অর্থাৎ স্থাপিত করেন।

**ভাবার্থ ঃ-** উপরোক্ত ৪ নং মন্ত্রে বর্ণিত তিনলোকের (অগমলোক, অলখলোক ও সতলোক) -এর রচনার পরে পূর্ণ পরমাত্মা, জ্যোতি নিরঞ্জন (ব্রহ্মা)-র উৎপন্ন করেন অতএব ওই সর্ব শক্তিমান পরমাত্মা পূর্ণ ব্রহ্মকবির্দেব (কবীর প্রভু) দ্বারাই বিরাট অর্থাৎ ব্রহ্ম(কাল)-এর উৎপত্তি হয়েছে। এই প্রমাণ গীতা অধ্যায় ৩ মন্ত্র ১৫-তে আছে যে কি, পরম অক্ষর পুরুষ অর্থাৎ অবিনাশী প্রভু দ্বারা ব্রহ্ম উৎপন্ন হয়েছে। এই প্রমাণ অথর্ববেদ কান্ড ৪ অনুবাক ১ সুক্ত ৩-তে আছে যেকি, পূর্ণ ব্রহ্ম থেকেই ব্রহ্মার উৎপত্তি হয়েছে। এই পূর্ণ ব্রহ্মই (ভূমিম্) ভূমি-আদি ছোটো বড় সব লোকের রচনা করেছেন। সেই পূর্ণ ব্রহ্ম এই বিরাট ভগবান অর্থাৎ ব্রহ্ম (কাল) থেকেও বড় অর্থাৎ ইহারও মালিক।

**।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র ১৫ ।।**

সপ্তাস্যাসান পরিধয়স্ত্রিঃ সপ্ত সমিধঃ কৃতাঃ
দেবা যদ্যজ্ঞং তনবানা অবধ্নন্-পুরুষং-পশুম্।। ১৫।।

সপ্ত-অস্য-আসন্-পবিধযঃ-ত্রিসপ্ত-সমিধঃ-কৃতাঃ-দেবা-যৎ-যজ্ঞম্-তন্বানা-অবধ্নন্-পুরুষম্-পশুনম্

**অনুবাদ ঃ-** (সপ্ত) সাত সঙ্খ ব্রহ্মান্ড তো পরব্রহ্মের তথা (ত্রিসপ্ত) একুশ ব্রহ্মান্ড কাল ব্রহ্মের (সমিধঃ) কর্মদন্ড, দুঃখরূপী আগুন থেকে দুঃখী (কৃতাঃ) করার লোক (পরিধয়ঃ) গোলাকারে ঘেরা রূপ সীমাতে (আসন্) বিদ্যমান আছে (যৎ) যে (পুরুষম্) পূর্ণ পরমাত্মার (যজ্ঞম্) বিধিমত ধার্মিক কর্ম অর্থাৎ পূজা করা (পশুম্) বলি দেওয়া পশুরূপী কালের জালে কর্মবন্ধনে বাঁধা (দেবা) ভক্তআত্মাদের (তন্বানাঃ) কালের দ্বারা তৈরী অর্থাৎ ছড়িয়ে রাখা পাপ কর্ম বন্ধন জাল থেকে (অবন্ধন) বন্ধন মুক্ত (রহিত) করে অর্থাৎ বন্দীকে ছাড়ানো বালা তাকে বন্দী ছোড় বলা হয়।

**ভাবার্থ ঃ-** সাত সংখ ব্রহ্মান্ডবালা পরব্রহ্ম (অক্ষর পুরুষ) ও একুশ ব্রহ্মান্ডের ব্রহ্ম, যে গোলাকার সীমাতে বন্ধ, পাপ কর্মের আগুনে জ্বলতে থাকা প্রাণীদেরকে বাস্তবিক পূজা বিধি বলে সঠিক উপাসনা করায়, যার কারণে বলি দেওয়ার পশুর মত জন্ম-মৃত্যুর কালের আহারের জন্য তপ্তশিলায় কষ্ট পাওয়া পীড়িত ভক্ত আত্মাদের তিনি কালের বিছিয়ে রাখা (কর্ম বন্ধনে বা মায়া বন্ধনে) জালকে ভেঙে বন্ধন কারাগার থেকে মুক্ত করেন অর্থাৎ বন্ধন থেকে ছাড়ানোবালাকে বন্দী ছোড় বলা হয়।

এর প্রমাণ পবিত্র যজুর্বেদ অধ্যায় ৫ নং মন্ত্রতে ৩২-এতে আছে যেকি, কবিরংঘারিসি (কবীর্) কবির পরমেশ্বর (অংঘ) পাপের (অরি) শত্রু (অসি) আছে অর্থাৎ পাপ বিনাশ কবীর আছেন। বম্ভা-রিসি (বম্ভারি) বন্ধনের শত্রু অর্থাৎ বন্দী ছোড় কবীর পরমেশ্বর (অসি) আছে।

**।। মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র ১৬ ।।**

যজ্ঞেন যজ্ঞময়জন্ত দেবাস্তানি ধর্মানি প্রথমান্যাসন

তে হ নাকং মহিমানঃ সচন্ত যত্র পূর্বে সাধ্যা সন্তিঃ দেবাঃ ।। ১৬।।

যজ্ঞেন-যজ্ঞম্-অ-য়জন্ত-দেবাঃ-তানি-ধর্মানি-প্রথমানি-আসন্-তে। হে-নাকম্-মহিমানঃ-সচন্ত-যত্র-পূর্বে-সাধ্যাঃ-সন্তিদেবাঃ।

**অনুবাদ ঃ—** যে (দেবাঃ) নির্বিকার দেব স্বরূপ ভক্তাত্মা (অয়জ্ঞম) অধুরা ভুল ধার্মিক পূজার স্থানের উপর (যজ্ঞেন) সত্য ভক্তি ধার্মিক কর্মের আধারে (অয়জন্ত) পূজা করে (তানি) সে (ধর্মানি) ধার্মিক শক্তি সম্পন্ন (প্রথমানি) মূখ্য অর্থাৎ উত্তম (আসন) আছে (তে-হ) সেই বাস্তবে (মহিমানঃ) মহান ভক্তি শক্তি যুক্ত হয়ে (সাধ্যাঃ) সফল ভক্তজন (নাকম্) পূর্ণ সুখদায়ক পরমেশ্বরকে (সচন্ত) ভক্তির কারণ অর্থাৎ সদভক্তির কামাইতে প্রাপ্ত হয়, সে ওখানে চলে যায়। (যত্র) যেখানে (পূর্বে) প্রথমে সৃষ্টির (দেবাঃ) পাপমুক্ত (রহিত)দেবসরূপ ভক্ত আত্মারা (সন্তি) থাকে বা আছে।

**ভাবার্থ ঃ-** যে নির্বিকার (যে মাংস, মদ, তামাক, সিগরেট নেশা জাতীয় বস্তু ত্যাগ করেছে বা অন্যান্য খারাপ কর্ম থেকে মুক্ত) দেব স্বরূপ ভক্ত আত্মারা শাস্ত্র বিধি ছাড়া পূজাকে ত্যাগ করে, শাস্ত্রের অনুকুল সাধনা করে সে ভক্তি কামাইতে ধনী হয়ে কালের ঋণ থেকে মুক্ত হয়ে নিজের সত্য ভক্তির কামাইয়ের কারণে ওই সর্ব সুখদায়ী পরমাত্মাকে প্রাপ্ত করে বা সতলোকে চলে যায়। যেখানে সর্ব প্রথম রচনা করা দেব স্বরূপ অর্থাৎ পাপ মুক্ত হাঁস আত্মারা থাকেন।

যেমন কিছু আত্মারা তো কাল (ব্রহ্ম)-এর জালে ফেঁসে এথানে এসে গিয়েছে। কিছু পর ব্রহ্মের সাত সঙ্খ ব্রহ্মাতে আছে। আবার অসংখ্য আত্মারা যাদের পূর্ণ বিশ্বাস পরমাত্মার উপর ছিল,

যারা পতিব্রতা পদ থেকে নীচে নামেনি তারা সেখানে রয়ে গেছে। এইজন্য এখানে ওই বর্ণনা পবিত্র বেদেও সত্য প্রকাশ করে বলেছে। ওই প্রমান গীতা ৪ অধ্যায় শ্লোক নং ৪ থেকে ১০ এতে বর্ণনা আছে যে কি, যে সাধক পূর্ণ পরমাত্মার সত সাধনা শাস্ত্রবিধি অনুসারে করে সে ভক্তির কামাইয়ের বলে ওই পূর্ণ পরমাত্মাকে প্রাপ্ত হয় বা তার কাছে চলে যায়। এতে প্রমান হয়েছে যে তিন প্রভু আছে যেমন (ব্রহ্ম/কাল/ক্ষর পুরুষ) (পর ব্রহ্ম/অক্ষরপুরুষ) এবং (পূর্ণ ব্রহ্ম পরমাত্মা/পরমেশ্বর/কবির্দেব/ কবির ঈশ্বর) ইনাকে পরম অক্ষর পুরুষ বা পুরুষ ইত্যাদি পর্যায়বাচী শব্দতে জানা যায়।

**এই প্রমান ঋকবেদ মন্ডল ৯ সুক্ত ৯৬ মন্ত্র ১৭ থেকে ২০ তে** স্পষ্ট আছে যে কি পূর্ণ পরমাত্মা কবির্দেব (কবীর পরমেশ্বর)শিশুরূপ ধারণ করে প্রকট হয় তথা নিজের নির্মল জ্ঞান অর্থাৎ তত্ত্বজ্ঞান (কবির্গীর্ভি) কবীর বাণীর দ্বারা নিজের অনুযায়ীদের কবিতার মাধ্যমে বলে বলে বর্ণন করে। ওই কবির্দেব (কবির পরমেশ্বর) ব্রহ্ম(ক্ষরপুরুষ)-এর ধাম ও পরব্রহ্ম(অক্ষর পুরুষ)-এর ধাম থেকে ভিন্ন, যিনি পূর্ণ ব্রহ্ম সেই পরম অক্ষর পুরুষের তৃতীয় ঋতধাম (সতলোক) আছো সেখানে আকার রূপে বিরাজ মান আছেন । সতলোক থেকে চতুর্থ হল অনামী লোক, সেখানেও কবির্দেব (কবীর পরমেশ্বর) অনামী পুরুষ রূপে মনুষ্য সদৃশ আকারে বিরাজমান আছেন।

## ।। পবিত্র শ্রীমদ্দেবী মহাপুরানে সৃষ্টি রচনার প্রমাণ।।

### ব্রহ্মা বিষ্ণু তথা শিবের মাতা-পিতা

### (দুর্গা আর ব্রহ্মের যোগে ব্রহ্মা বিষ্ণু আর শিবের জন্ম)

পবিত্র শ্রীমদদেবী মহাপুরানে তৃতীয় স্কন্দ (গীতাপ্রেস গোরখপুর থেকে প্রকাশিত অনুবাদ কর্ত্তা শ্রী হনুমান প্রসাদ পোদ্দার তথা চিমনলাল গোস্বামী জী পৃষ্ঠা ১১৪ থেকে, ১১৮ পর্যন্ত্য বিবরণ আছে, যে অনেকই আচার্য, ভবানীকে (দূর্গাকে) সম্পূর্ণ মনোরথ (মনের বাসনা) পূর্ণ করে, এই বলে থাকেন। একে প্রকৃতি বলা হয় তথা ব্রহ্মের সাথে অভেদ সম্বন্ধ আছে। যেমন পত্নীকে অর্ধাগিনীও বলা হয় অর্থাৎ দূর্গা ব্রহ্মকালের পত্নী। এক ব্রহ্মান্ড সৃষ্টি রচনার বিষয়ে রাজা পরিক্ষিৎ জিজ্ঞাসা করার পর, শ্রী ব্যাসদেব বলেছিলেন, আমি শ্রী নারদজীকে বলেছিলাম, হে দেবর্ষি! এই ব্রহ্মান্ডের রচনা কেমনভাবে হয়েছে? আমার এই প্রশ্নের উত্তরে শ্রী নারদ বলেছিলেন, আমি আমার পিতা শ্রী ব্রহ্মাকে প্রশ্ন করেছিলাম হে পিতাশ্রী, এই ব্রহ্মান্ডের রচনা আপনি করেছেন নাকি বিষ্ণুজি রচয়িতা, না শিবাজি রচনা করেছেন? সত্যি সত্যি বলে আমায় কৃপা করবেন। তখন আমার পূজ্য পিতা ব্রহ্মাজি বলেলেন যে, কি পুত্র নারদ, আমি নিজেকে পদ্মফুলের উপর বসে থাকা অবস্থাতে পেয়েছি। আমি এ জানি না যেকি, এই অগাধ জলে আমি কোথা থেকে উৎপন্ন হয়েছি। একহাজার বৎসর পর্যন্ত্য পৃথিবীতে ঘুরে অন্বেষণ করেছি। কোথাও জলের কুল কিনারা পায়নি।

পরে আকাশবাণী হল যে তপ করো। এক হাজার বৎসর তপ করেছি, তারপরে সৃষ্টি রচনার জন্য আকাশবাণী হয়েছিল। এর মধ্যে মধু ও কৌটভ নামের দুটো রাক্ষস আসে, তাদের ভয়েতে আমি কমলের (পদ্মফুলের) ডগা ধরে নীচে নেমে গিয়েছিলাম। ওখানে গিয়ে দেখি, বিষ্ণু ভগবান

শেষনাগের বিছানায় অচেতন হয়ে পড়ে রয়েছে। তার মধ্যে এক স্ত্রী (প্রেতবত প্রবিষ্ট দূর্গা) বের হল। তাকে আকাশে আভূষণ পড়তে দেখলাম, তখন বিষ্ণু হোঁশ হয়েছে, সেখানে আমি ও বিষ্ণু ছিলাম, এর মধ্যে ভগবান শঙ্করও এসে গেল। দেবী আমাদের বিমানে বসিয়ে ব্রহ্ম লোকে নিয়ে যান। সেখানেও এক ব্রহ্মা, এক বিষ্ণু ও এক শিব সাথে এক দেবীও দেখতে পাই। ওদের দেখে বিষ্ণু বিবেক পূর্বক নীচে বর্ণন করেছে (ব্রহ্মকাল ভগবান বিষ্ণুকে চেতনা প্রদান করে দিয়েছিল। তখন তার বাল্য কালের কথা মনে পড়ে। পৃষ্ঠা নং ১১৯ -১২০ মধ্যে বিষ্ণুভগবান, ব্রহ্মা ও শিবকে বলেছিলেন ইনি আমাদের তিনজনেরই মাতা ইনিই জগৎ জননী প্রকৃতিদেবী। আমি এই দেবীকে তখন দেখেছিলাম, যখন আমি বালক ছিলাম, তিনি আমায় পালঙ্কে ঝুলাতেন। তৃতীয় স্কন্দ পৃষ্ঠা নং ১২৩ মধ্যে বিষ্ণু ভগবান শ্রী দূর্গাকে স্তুতি করে বলছেন, তুমি শুদ্ধ স্বরূপা, এ সারা সংসার তোমার দ্বারা উদ্ভাসিত হচ্ছে, আমি (বিষ্ণু) ব্রহ্মা ও শঙ্কর আমরা সবাই তোমার কৃপায় বিদ্যমান হয়েছি। আমাদের আবির্ভাব (জন্ম) আর তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে অর্থাৎ আমরা তিন দেবই নাশবান, কেবল তুমিই নিত্য (অবিনাশী) আছ, জগৎ জননী ও প্রকৃতি দেবী। ভগবান শঙ্কর বললেন দেবী, যদি মহাভাগ বিষ্ণু তোমা হইতে উৎপন্ন (প্রকট) হয়ে থাকে, তারপরে উৎপন্ন হওয়া ব্রহ্মাও তোমার বালক হল, তবে আমি তমোগুণী লীলা করা শঙ্কর কি তোমার সন্তান হলেম কিনা! অর্থাৎ আমাকেও তুমিই উৎপন্ন করেছো।

**বিচার করুন ঃ-** উপরোক্ত বিবরণ থেকে সিদ্ধ হয় যে কি ব্রহ্মা, বিষ্ণু ও শিব এরা সবাই নাশবান। মৃত্যুঞ্জয় (অজর-অমর) ও সর্বেশ্বর না তথা দূর্গা (প্রকৃতি) র পুত্র তথা ব্রহ্মা (কাল সদাশিব) ইনাদের পিতা।

তৃতীয় স্কন্দ পৃষ্ঠা নং ১২৫ মধ্যে ব্রহ্মা যখন তার মাতাকে জিজ্ঞাসা করল, হে মাতা! বেদে যে ব্রহ্মের কথা রয়েছে, সে ব্রহ্মকি আপনি? না অন্য কোনো প্রভু? তার উত্তরে তখন দূর্গা বলেছে, ব্রহ্ম আর আমি একই আছি। আবার এই স্কন্দের পৃষ্ঠা ১২৯ সে বলছে, এখন আমার কাজ সিদ্ধ করার জন্য বিমানে বসো, আর শীঘ্র যাও, কোনো কঠিন কার্য্য উপস্থিত হলে, যখন আমাকে মনে করবে আমি তোমাদের সামনে আসব। দেবতাগণ আমার (দূর্গার) ও ব্রহ্মের ধ্যান তোমরা সব সময় করবে বা করা উচিত। আমাদের দুজনের স্মরণ করতে থাকবে, তাহলে কার্য্য সিদ্ধ হতে একটুও সন্দেহ নেই।

উপরোক্ত ব্যাখ্যাতে স্বসিদ্ধ হয় যে দূর্গা (প্রকৃতি) ও ব্রহ্ম(কাল) এ দুইজনই এই দেবদের মাতা ও পিতা, আর ব্রহ্মা, বিষ্ণু ও শিব নাশবান তারা পূর্ণ শক্তিযুক্ত নয়। তিন দেবতাদের (ব্রহ্মা, বিষ্ণু ও শিবের) বিয়ে দূর্গা (প্রকৃতি দেবী) দিয়েছে। পৃষ্ঠা নং ১২৮-১২৯ মধ্যে তৃতীয় স্কন্দে।

**।। গীতা অধ্যায় নং ৭ শ্লোক নং ১২ ।।**

যে, চ, এব, সাত্বিকা, ভাবাঃ, রাজসা, তামসা, চ, যে
মতঃ, এব, ইতি, তান, বিদ্ধি, ন, তু, অহম্, তেষু, তে, ময়ি।। ১২ ।।

**অনুবাদ ঃ-** (চ) আর (এব) ওই (যে) যে (স্বত্বিকাঃ) সত্বগুণ বিষ্ণুর দ্বারা স্থিতি, (ভাবাঃ) ভাব আছে আর (যে) যে (রাজসাঃ) রজোগুণ ব্রহ্মারদ্বারা উৎপত্তি (চ) এবং (তামসাঃ) তমোগুণ শিব দ্বারা সংহার হওয়া (তান) ওই সবাই কে তুমি (মতঃ এব ) আমার দ্বারা সুনিয়োজিত নিয়মানুসারই

তাহা হয়ে থাকে (ইতি) এইরকম (বিদ্ধি ) জানবে (তু) কিন্তু বাস্তবে (তেষু) তাহাতে (অহম্) আমি আর (তে) তারা (ময়ি) আমাতে (ন) নেই।

**ভাবার্থ ঃ-** আর ওই সতগুণ বিষ্ণু দ্বারা স্থিতির যে ভাব আছে, রজোগুণ ব্রহ্মার দ্বারা উৎপত্তির যে ভাব আছে এবং তমগুণ শিবের দ্বারা যে ভাব আছে, সেই সমস্ত প্রকারের ভাবকে তুমি, আমার দ্বারা সুনিয়োজিত নিয়মানুসারে তাহা হয়ে থাকে এই প্রকার জানবে। তবে বাস্তবে তাহাতে আমি আছি আর তারা আমাতে নেই।

## পবিত্র শিব মহাপুরানে সৃষ্টি রচনার প্রমাণ।।

### (কাল ব্রহ্ম ও দূর্গা থেকে বিষুঃ ব্রহ্মা ও শিবের উৎপত্তি)

এর প্রমাণ পবিত্র শ্রী শিব পুরান গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত অনুবাদ কর্ত্তা শ্রী হনু মান প্রসাদ পোদ্দার, এর অধ্যায় ৬ রুদ্র সংহিতা, পৃষ্ঠা নং ১০০ তে বলা হয়েছে যেকি, মূর্ত্তি রহিত পরব্রহ্ম আছে। তার মূর্ত্তি ভগবান সদাশিব। এর শরীর থেকে এক শক্তি বের হয়। তার নাম অম্বিকা, প্রকৃতি (দূর্গা) ত্রিদেব জননী (শ্রী ব্রহ্মা, শ্রী বিষ্ণু ও শ্রী শিবকে উৎপন্ন করা মাতা। যার আট ভূজা (হাত) আর যার নাম সদাশিব তাকে শিব, শম্ভু ও মহেশ্বর ও বলা হয়।(পৃষ্ঠা নং ১০১) সে তার সারা অঙ্গ ভস্ম মাখিয়ে রাখে। ওই কাল রূপী ব্রহ্মাই একটা শিব লোক নামের স্থান (ক্ষেত্র) বানিয়ে রেখেছে। পরে দুজনে পতি পত্নীর ব্যবহার করে এক পুত্র উৎপন্ন করেছে, তার নাম বিষ্ণু রাখে (পৃষ্ঠা নং ১০২)-তে।

আবার রুদ্র সংহিতা অধ্যায় নং ৭ পৃষ্ঠা নং ১০৩-এ ব্রহ্মা বলেছে আমার উৎপত্তি ভগবান সদাশিব (ব্রহ্মাকাল) ও প্রকৃতি (দূর্গা)-র সংযোগে হয় অর্থাৎ পতিপত্নির ব্যবহার থেকেই হয়েছে। পরে আমাকে বেহুঁশ করে দিয়েছিল।

আবার রুদ্র সংহিতা অধ্যায় নং ৯ পৃষ্ঠা ১১০ তে বলেছে যে, এই প্রকার ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র এই তিন দেবতার গুণ আছে, কিন্তু শিব (কাল ব্রহ্ম) গুণাতীত মানা হয়েছে। এখানে চারবার সিদ্ধ হয়েছে অর্থাৎ সদাশিব (কাল-ব্রহ্ম) ও প্রকৃতি (দূর্গা) থেকেই তিন দেবদের (ব্রহ্মা, বিষ্ণু, শিব) উৎপন্ন হয়েছে। তিন ভগবানের মাতা, দূর্গা এবং পিতা জ্যোতি নিরঞ্জন (ব্রহ্ম-কাল)। এই তিন গুণ তিন প্রভুরই আছে, তবে এক এক ভগবান এক এক গুণ দ্বারা সম্পন্ন। যেমন ব্রহ্মা-রজোগুণী, বিষ্ণু-সতগুণী এবং শিব (শঙ্কর) তমোগুণী।

## ।। পবিত্র শ্রী মদ্‌ভগবত গীতাতে সৃষ্টি রচনার প্রমাণ।।

এরই প্রমাণ পবিত্র গীতায় অধ্যায় ১৪ শ্লোক ৩ থেকে ৫ পর্যন্ত্য আছে। ব্রহ্ম(কাল) বলছে যে কি, প্রকৃতি (দূর্গা) তো আমার পত্নী, আমি ব্রহ্ম(কাল) তার পতি। আমাদের দুজনের সংযোগ থেকে এই সর্ব প্রাণীদের সহিত এই গুণগুলিও (রজোগুণ ব্রহ্মা সতগুণ বিষ্ণু ও তমোগুণ-শিব) উৎপত্তি হয়েছে। আমি (ব্রহ্ম) সব প্রাণীর পিতা, প্রকৃতি (দূর্গা) সবার মাতা। আমিই এর উদরে (পেটে)-বীজ স্থাপনা করে থাকি, যাহাতে সর্ব প্রাণীর উৎপত্তি হয়ে থাকে। প্রকৃতি (দূর্গা) থেকে উৎপন্ন তিন গুণ, (রজোগুণ-ব্রহ্মা-সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব)-জীবকে কর্মের আধার থেকে শরীরে বাঁধতে থাকে।

গীতা অধ্যায় ১৪ শ্লোক নং ৩ থেকে ৫ পর্যন্ত্যতে সৃষ্টির প্রমাণ

মম যোনীর্মহদব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্।
সম্ভবঃ সর্বভূতানাং ততো ভবতি ভারত।। ৩।।

**ভাবার্থ ঃ-** হে ভরত বংশীয় অর্জুন! আমার উৎপত্তি করার মূলস্থান হল প্রকৃতি (দূর্গা, আদিমায়া, অষ্টাঙ্গী), আমি সেখানে জীব রূপ গর্ভ স্থাপন করি, তাহার কারণে সমস্ত প্রাণীর উৎপত্তি হয়।

গীতা অধ্যায় ১৪ শ্লোক নং ৪—

সর্ব যোনিষু কৌন্তেয় মূর্তয়ঃ সম্ভবন্তি যাঃ।
তাসাং ব্রহ্ম মহদ্‌যোনিরহং বীজপ্রদঃ পিতা ।। ৪।।

ভাবার্থ ঃ- হে কৌন্তেয়! সমস্ত যোনিতে যত প্রকার প্রাণীদেহ উৎপন্ন হয়, এই মূল প্রকৃতিই সকলের মাতা এবং আমিই বীজস্থাপনাকারী পিতা ।। ৪।।

গীতা অধ্যায় ১৪ শ্লোক নং ৫ —

সত্ত্বং রজস্তম ইতি গুনাঃ প্রকৃতি সম্ভবাঃ।
নিবধ্নন্তি মহাবাহো দেহে দেহিনমব্যয়ম্।।৫।।

**ভাবার্থ ঃ-** হে মহাবাহো! প্রকৃতি থেকে উৎপন্ন হওয়া যে তিনটি গুণ (রজোগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব) ইহারা অর্থাৎ এই তিনগুণ অবিনাশী দেহীকে (জীবাত্মাকে) দেহে আবদ্ধ করে।

**।। এই প্রমাণ অধ্যায় ১৫ শ্লোক ১ থেকে ৪, ১৬, ১৭ তেও আছে।।**

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১ ।।**

উর্দ্ধ মূলম্ অধঃশাখম্, অশ্বত্থম্, প্রাহুঃ, অব্যয়ম্, ছন্দাংসি
যস্য, পর্ণানি, যঃ তম্, বেদ, সঃ, বেদবিত্।।

**অনুবাদ ঃ-** (উদ্ধ মূলম্) উপরের দিকে পূর্ণ পরমাত্মা আদি পুরুষ পরমেশ্বর রূপী মূল যুক্ত, (অধঃশাখম্) নীচের দিকে শাখাবিশিষ্ট (অব্যয়ম্) অবিনাশী (অশ্বত্থং) বিস্তারিত বৃক্ষ আছে, ঘোড়ার মত মজবুত (যস্য) যার (ছন্দাংসি) ছোট ছোট ভাগে যে ডালগুলি (পর্ণানি) পাতা (প্রাহুঃ) বলছে (তম্) ওই সংসার রূপ বৃক্ষকে (যঃ) যে (বেদ) সর্বঅঙ্গ সহিত জানে (সঃ) সেই (বেদবিত্) পূর্ণ জ্ঞানী অর্থাৎ তত্ত্বদর্শী।

**ভাবার্থ ঃ—** উর্দ্ধে মূলযুক্ত এবং নিম্নে শাখাবিশিষ্ট যে জগৎরূপ অশ্বত্থবৃক্ষ আছে (চলতে থাকা প্রবাহ রূপ) একে অব্যয় বলা হয় আর এই বৃক্ষের মূল থেকে পাতা এর মধ্যে যা কিছু যেমন- কান্ড, ডাল-শাখা প্রশাখা ও পাতারূপী জগৎ বৃক্ষকে যিনি জ্ঞান দ্বারা সম্পূর্ণ জানেন তিনিই বেদবিৎ।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ২ ।।**

অধঃ, চ, উর্দ্ধম্, প্রসৃতাঃ, তস্য, শাখাঃ, গুণপ্রবৃদ্ধাঃ,
বিষয়প্রবালাঃ, অধঃ, চ, মূলানি, অনুসন্ততানি, কর্মানুবন্ধিনী, মনুষ্যলোকে।। ২ ।।

**অনুবাদ ঃ-** (তস্য) ওই বৃক্ষের (অধঃ) নীচে (চ) আর (উদ্ধ ম্) উপর (গুণপ্রবৃদ্ধাঃ) তিন গুণসব ব্রহ্মা-রজগুণ, বিষ্ণু সতগুণ, শিব-তমোগুণ রূপী (প্রসৃতাঃ) ছড়ানো, (বিষয় প্রবালাঃ) বিকার কাম ক্রোধ, মোহ, লোভ অহঙ্কার রূপী সঙ্গ (শাখাঃ) ডাল ব্রহ্মা, বিষ্ণু, শিব (কমানুবন্ধিনী) জীবকে কর্মে বাঁধে বা আবদ্ধ করে (অপি) ও (মূলানি) শিকড় মুখ্য কারণ (চ) আর (মনুষ্য লোক) মানবলোক বা পৃথিবী লোকে (অধঃ) নীচে-নরক, অর্থাৎ চুরাশী লাখ যোনিতে (উর্দ্ধ ম্) উপর স্বর্গলোকাদিতে (অনুসন্ততানি) ব্যাবস্থিত করা রয়েছে।

### ।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৩ ।।

ন, রূপম্, অস্য, ইহ, তথা, উপলভ্যতে, ন, অন্তঃ, ন, চ, আদিঃ ন, চ,
সম্প্রতিষ্ঠা, অশ্বত্থম, এনম্, সুবিরুঢ়মূলম্, অসঙ্গশাস্ত্রেন, দৃঢ়েন ছিত্বা।।৩।।

**অনুবাদ ঃ-** (অস্য) এই রচনার বা সৃষ্টির (ন) না (আদিঃ) শুরু (চ) আর (ন) না (অন্তঃ) শেষ আছে (ন) না (তথা) সেইরূপ (রূপম্) স্বরূপ (উপলভ্যতে) পাওয়া যায় (চ) আর (ইহ) এখানে বিচার কালে অর্থাৎ আমার দ্বারা দেওয়া গীতা জ্ঞানের পূর্ণ জানকারী আমারও (ন) জানা নেই (সম্প্রতিষ্ঠা) কেননা সর্ব ব্রহ্মাণ্ডের রচনার বা সৃষ্টির পূর্ণ জ্ঞান স্থিতি আমার জানা নেই (এনম্) ওই (সুবিরূঢ় মূলম্) ভাল করে বোঝার স্থায়ী স্থিতি বালা (অশ্বত্থম্) শক্ত সরূপবালা সংসার রূপী বৃক্ষের জ্ঞানকে (অসঙ্গশস্ত্রেন) পূর্ণ জ্ঞানরূপী (দৃঢ়েন) দৃঢ় সুক্ষম বেদ অর্থাৎ তত্ত্বজ্ঞানের দ্বারা জেনে (ছিত্বা) কেটে অর্থাৎ নিরঞ্জনের ভক্তিকে ক্ষণিক বা সামান্য অর্থাৎ ক্ষণভুঙ্গর বা পূর্ণ জ্ঞান নয় জেনে ব্রহ্মা, বিষ্ণু, শিব, ব্রহ্মও পরব্রহ্ম থেকেও আদি বা পূর্বের পূর্ণব্রহ্মার তলাশ ( খোঁজ) করতে হবে।

### ।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ ।।

ততঃ পদম্, তত্, পরিমার্গিতয়ং, যস্মিন্, গতাঃ ন, নিবর্তন্তি, ভুয়ঃ
তম্, এব্, চ, আদ্যম্, পুরুষম্, প্রপদ্যে, যতঃ, প্রবৃত্তিঃ , প্রসৃতা, পুরাণী।।

**অনুবাদ ঃ-** যখন তত্ত্বদর্শী সন্ত (পূর্ণ গুরু) পেয়ে যাবে (ততঃ) তার পরে (তৎ) ওই পরমাত্মার (পদম) পরমস্থানপদ অর্থাৎ সতলোকের (পরিমার্গিতব্যম্) ভাল করে খুঁজতে হবে (যস্মিন) যেখানে মধ্যে (গতাঃ) পৌঁছানো সাধক (ভূয়ঃ) আবার (ন, নিবর্তন্তি) ফিরে সংসারে আসে না (চ) আর (যতঃ) যে পরমাত্মা-পরম অক্ষর ব্রহ্ম থেকে (পুরাণী) আদি (প্রবৃতিঃ) রচন/সৃষ্টি (প্রসৃতা) উৎপন্ন হয়েছে (তম্) অজ্ঞাত (আদ্যম্) আমি (কাল ক্ষর-পুরুষ জ্যোর্তি নিরঞ্জন)আদি (পুরুষম্) পূর্ণপরমাত্মার (এব) ই (প্রপদ্যে) আমি স্মরণে আছি তথা তারই পূজা করি।

**ভাবার্থ ঃ-** এই ভাবার্থ হল অধ্যায় ১৫ শ্লোক নং ৩-এর-এই অশ্বত্থরূপী জগৎবৃক্ষের রচনার, না শুরু না অন্ত বা শেষ আছে এবং না কোনো সেরকম সরূপ পাওয়া যায়। এখানে বিচারকালে অর্থাৎ আমার দ্বারা দেওয়া, গীতা জ্ঞানের সম্পূর্ণ সঠিক জ্ঞান আমারও জানা জানা নেই। এই ভালভাবে স্থায়ী স্থিতিবালা কঠিন (মজবুত) সরূপবালা সংসার রূপী বৃক্ষকে পূর্ণ জ্ঞান (সুক্ষম বেদ) অস্ত্র দ্বারা বা তত্ত্বজ্ঞান দ্বারা কেটে অর্থাৎ নিরঞ্জনের (কাল ক্ষরপুরুষের অর্থাৎ গীতার জ্ঞানদাতা) ভক্তিকে ক্ষণিক বা পূর্ণ জ্ঞান নয় জেনে, ব্রহ্মা বিষ্ণু শিব ব্রহ্ম তথা পরব্রহ্ম থেকেও

পূর্বের পূর্ণ ব্রহ্মের খোঁজ করা উচিৎ তাহা তত্ত্বদর্শী সন্তের (পূর্ণ গুরুর বা তত্ত্ববিতের) দ্বারা জানতে বলেছে। তাই একথাও বলেছে, যে আমি এই পূর্ণ ব্রহ্মের শরণে আছি তথা তাহারই পূজা করে থাকি।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬ ।।**

দ্বৌ, ইমৌ, পুরষৌ, লোকে, ক্ষরঃ চ, অক্ষরঃ এব, চ,
ক্ষরঃ, সর্বাণি, ভূতানি, কুটুস্থঃ অক্ষরঃ, উচ্চতে।। ১৬ ।।

**অনুবাদ ঃ-** (লোকে) এই সংসার জগৎ (দ্বৌ) দুই প্রকারের (ক্ষরঃ) নাশবান (চ) আর (অক্ষরঃ) অবিনাশী (পুরুষৌ) ভগবান আছে। প্রভুর লোকে (এব) এই প্রকার (ইমৌ) এই দুই (ব্রহ্মাণ্ডে) (সর্বানি) সম্পূর্ণ (ভূতানি) প্রাণীদের শরীর তো (ক্ষর) নাশবান (চ) আর (কুটস্থঃ) জীবাত্মা (অক্ষর)অবিনাশী (উচ্চতে) বলা হয়ে থাকে।

**।। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৭ ।।**

উত্তমঃ পুরুষঃ, তু, অন্যঃ, পরমাত্মা, ইতি, উদ্যহৃতঃ
যঃ লোক ত্রয়ম্ আবিশ্য, বিভর্তি, অব্যয়, ঈশ্বরঃ।। ১৭।।

**অনুবাদ ঃ-** (উত্তমঃ) উত্তম (পুরুষঃ) প্রভু (তু) তো (অন্যঃ) উপরোক্ত দুটোই প্রভু "ক্ষর পুরুষ) ও অক্ষর পুরুষ" থেকেও অন্য একজন (ইতি) ইহাকেই বাস্তবে (পরমাত্মা) পরমাত্মা (উদাহৃতঃ)বলা হয়েছে (যঃ) যে (লোকত্রয়ম্)। তিনোলোকে (আবিশ্য) প্রবেশ করে (বিভর্তি) সবার পালন পোষন করে এবং (অব্যয়ঃ) অবিনাশী (ঈশ্বরঃ) প্রভুদের মধ্যে শ্রেষ্ঠ বা সমর্থ প্রভু।

**ভাবার্থ ঃ—** গীতা জ্ঞান দাতা প্রভু কেবল এতটাই বলেছেন যে, সংসার হল একটা উল্টো ঝুলানো গাছের তুল্য মনে করবে। উপরে শিকড়ে (মূলে) তো কেবল পূর্ণ পরমাত্মা আছে। নিচে ডালপালা পাতা অন্য অংশ জানবে। এই উল্টো ঝুলানো সংসাররূপী বৃক্ষের প্রতিটি ভাগে ভিন্ন ভিন্ন বিবরণ যে সাধু (সন্ত) জানে, সেই তত্ত্বদর্শী সাধু (সন্ত)। যার বিষয়ে, গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ সে বলেছে। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ২-৩ এতে কেবল এতটাই বলেছে যে তিন রূপী গুণ হল শাখা। এখানে বিচারকালে অর্থাৎ গীতাতে আমি (গীতা জ্ঞান দাতা) পূর্ণ জানাতে পারছি না, কেননা এই সংসার রচনার আদি ও অন্তর (শেষের) জ্ঞান আমার জানা নেই। তারজন্য গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ এতে বলেছে কোন তত্ত্বদর্শী সাধু থেকে পূর্ণ পরমাত্মার জ্ঞান জানো। এই গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১-তে ওই তত্ত্বদর্শী সাধুর পরিচয় করে বলেছে কি যে, ওই সংসার রূপী বৃক্ষের প্রতি ভাগের জ্ঞান সে করিয়ে দেবে। তার কাছে জিজ্ঞাসা করো। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪-এ বলেছে, যে কি ওই তত্ত্বদর্শী মিলে যাওয়ার পরে ওই পরমপদ পরমেশ্বরের খোঁজ করার দরকার। অর্থাৎ ওই তত্ত্বদর্শী সাধুর কথা অনুসারে সাধনা করা উচিৎ। যাহাতে পূর্ণ মোক্ষ (অনাদি মোক্ষ) প্রাপ্ত হয়। গীতা অধ্যায় ১৫ শ্লোক ১৬-১৭ তে স্পষ্ট করে দিয়েছে যে কি, তিন প্রভু আছে এক ক্ষর পুরুষ (ব্রহ্ম) দ্বিতীয় অক্ষর পুরুষ (পরব্রহ্ম) তৃতীয় পরম অক্ষর পুরুষ (পূর্ণব্রহ্ম) । ক্ষর পুরুষ ও অক্ষর পুরুষ বাস্তবে অবিনাশী নয়। ওই অবিনাশী পরমাত্মা তো এই দুজন থেকে অন্য বিশিষ্ট একজন। উনিই তিন লোকে প্রবেশ করে সর্বের পালন পোষণ করেন।

উপরোক্ত শ্রীমদ্ভাগবত্ গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১ থেকে ৪ ও ১৬-১৭ তে এ প্রমাণিত হয়েছে যে, উল্টো ঝুলানো সংসার রূপী বৃক্ষের মূল (শিকড়) তে পরম অক্ষর ব্রহ্ম বা পূর্ণ ব্রহ্ম আছেন যিনি এই পূর্ণ বৃক্ষেরই পালন করে থাকেন, আর বৃক্ষের যে অংশ পৃথিবীর বাইরে জমির সাথে দেখা যাচ্ছে বা গোড়া বা কান্ড আছে, তাকে অক্ষর পুরুষ বা পরব্রহ্ম জানবে। ওই বৃক্ষের কান্ড থেকে মোটা ডাল বেরিয়েছে তার একডাল ক্ষর পুরুষ (ব্রহ্ম) জানবে, এবং ওই ডাল থেকে অন্য তিনটে ডাল বেরিয়েছে (শাখা) তাকে ব্রহ্মা, বিষ্ণু ও শিব জানবে এবং পরে যত পাতা দেখবে সেই সব সংসারের প্রাণী জানবে। উপরোক্ত গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬-১৭তে স্পষ্ট আছে যে, ক্ষর পুরুষ (ব্রহ্ম) ও অক্ষর পুরুষ (পরব্রহ্ম) অর্থাৎ এই দুই লোকের মধ্যে যত প্রাণী আছে, তাদের স্থুল শরীর তো নাশবান কিন্তু জীবাত্মা অবিনাশী অর্থাৎ উপরের দুই প্রভু বা এদের অন্তর্গত সর্ব প্রাণই নাশবান। যদিও বা অক্ষর পুরুষকে অবিনাশী বলা হয়েছে কিন্তু বাস্তবে অবিনাশী পরমাত্মা এ দুজন থেকে আলাদা। উনিই তিনলোকে প্রবেশ করে, সবার পালন পোষণ করেন। উপরোক্ত বিবরণে তিন প্রভুর ভিন্ন ভিন্ন বর্ণনা দেওয়া হয়েছে।

## ।। পবিত্র বাইবেল ও পবিত্র কোরাণ শরীফে সৃষ্টি রচনার প্রমাণ ।।

এর প্রমাণ পবিত্র বাইবেলে ও পবিত্র কোরাণ শরীফেও আছে। কোরাণ শরীফে পবিত্র বাইবেলেরও জ্ঞান আছে। এইজন্য এই দুই পবিত্র সদ্গ্রন্থতে প্রায়ই মিলেজুলে প্রমাণিত লেখা আছে যে, কে এবং কেমন এই সৃষ্টির রচনহার ও তার বাস্তবিক নাম কি ?

### পবিত্র বাইবেল (উৎপত্তি গ্রন্থ পৃষ্ঠা নং -২-পর, অ ১:২০-২:৫ পর)

ছয় দিনের দিন-প্রাণী ও মনুষ্য ঃ

অন্য প্রাণীদের রচনা করে (২৬) পরে পরমেশ্বর বলেছেন, আমি মানুষকে নিজের স্বরূপ অনুসারে আমার সমানতাতে, বানিয়েছি, যাতে সর্ব প্রাণীদের কাবুতে রাখবে। (২৭) তখন পরমেশ্বর মানুষকে নিজের স্বরূপ অনুসারে উৎপন্ন করেছেন, নর ও নারী বানিয়ে মানুষকে সৃষ্টি করেছেন (২৯) প্রভু মানুষের খাওয়ার জন্য বীজ বালা ছোট গাছ, তথা যত গাছে বীজ বালা ফল হয়, সে সব ভোজনের জন্য প্রদান করেছিল (মাংস খেতে বলেননি)।

সাত দিনের দিন-বিশ্রাম দিন ঃ

পরমেশ্বর ছয়দিনে সর্ব সৃষ্টি ও উৎপন্ন করেন তথা সাতদিনে বিশ্রাম করেছেন।

পবিত্র বাইবেলে সিদ্ধ করে দিয়েছেন যে, পরমাত্মা মানব সদৃশ শরীরে আছেন, যিনি ছয়দিনে সর্ব সৃষ্টি রচনা করেন সাতদিনে বিশ্রাম করেছেন।

### পবিত্র কোরান শরীফ (সুরত ফুর্কানি ২৫, আয়ত নং ৫২-৫৮-৫৯)

**আয়ত -৫২ ঃ-** ফলা তুতিয়ল-কাফিরন্ ব জহিদহুম বিহীজিহাদন্ কবীরা (কবিরন্) ৫২

**ভাবার্থ ঃ—** হজরত মহম্মদের ক্ষুদা, (প্রভু) বলছেন হে পৈয়গম্বর! তুমি কাফিরদের (যারা এক প্রভুর ভক্তি ত্যাগ করে নানা দেবী-দেবতাদের বা মূর্ত্তি আদির পূজা করে) কথা মানবে না, কেননা ও লোক কবীর কে পূর্ণ পরমাত্মা মানে না। আমার দ্বারা দেওয়া এই কোরানের জ্ঞানের আঁধারে অটল থাকবে, যেকি কবীরই পূর্ণ প্রভু তথা কবীর আল্লাহের জন্য সংঘর্ষ করবে (লড়বে না) দৃঢ়তা রাখবে।

**আয়ত ৫৮ ঃ-** ব তবককল অলল্-হরিউল্লজি লা যমুতু ব সবিবহ্ বিহম্দিহীব কফা বিহী বিজুনুবি ইবাদিহী খবীরা (কবীরা)।।৫৮।।

**ভাবার্থ ঃ-** হজরত মুহম্মদ যাকে নিজের প্রভু মানে, সে অল্লাহ (প্রভু) কোনো অন্য পূর্ণ প্রভুর দিকে ইশারা বা সংকেত করে বলছে, এ পৈগম্বর, ওই কবীর পরমাত্মার উপর বিশ্বাস রাখো যে তোমায় জিন্দা মহাত্মা রূপে এসে মিলেছিল। তিনি কোনোদিন মরণে বালা নয় অর্থাৎ বাস্তবে অবিনাশী। তারিফের সাথে তার পাকী (পবিত্রমহিমা) গুণগান করে যা। তিনি কবীর আল্লাহ (কবির্দেব) পূজার যোগ্য তথা নিজের উপাসকের সর্ব পাপকে বিনাশ করনে বালা।

**আয়ত ৫৯ ঃ-** অল্লজী খলকস-সমাবাতি বল্অর্জ ব মা বৈনহুমা ফী সিত্ততি অয্যামিন্ সুম্মস্তবা অলল্অর্শি অরহ্মানু ফস্অল্ বিহী খবীরন্ (কবীরন্)।।৫৯।।

**ভাবার্থ ঃ-** হজরত মহম্মদ কে কোরান শরীফ বলা প্রভু (অল্লাহ) বলছেন ওই কবীর প্রভু তিনি আছে যে কিনা আকাশ ও মাটির মাঝখানে যা কিছু বিদ্যমান আছে, সর্ব কিছুর রচনা ছয়দিনেই করেছেন তথা সাত দিনের দিন নিজের সিংহাসনে সতলোকে গিয়ে বিরাজমান হয়েছেন। তার বিষয়ে জানতে হলে, কোনো জানকারী (বা খবর) তত্ত্বদর্শী সাধুর কাছে জিজ্ঞাসা করো।

ওই পূর্ণ পরমাত্মার প্রাপ্তি কিভাবে হবে তথা বাস্তবিক জ্ঞান তো কোনো তত্বদর্শী সাধুর (বা খবর) কাছে জিজ্ঞাসা করো, আমি জানি না।

উপরোক্ত দুই-ই পবিত্র ধর্ম (ইসাই তথা মুসলিম)-র পবিত্র শাস্ত্রও মিলে জুলে প্রমাণ করেছে যে, সর্ব সৃষ্টি রচনহার, সর্ব পাপ বিনাশক, সর্ব শক্তিমান, অবিনাশী পরমাত্মা মানব সদৃশ শরীরের আকারে আছেন তথা সত্য লোকে থাকেন। তার নাম কবীর, তাকে অল্লাহু অকবিরূও বলে।

আদরণীয় ধর্মদাসজি, পূজ্য কবীর প্রভুকে জিজ্ঞাসা করেছেন, হে সর্বশক্তিমান। আজ পর্যন্ত্য এইরকম তত্ত্বজ্ঞান কেউ বলেনি, বেদের মর্মজ্ঞ জ্ঞানীরাও বলেননি। এতে সিদ্ধ হয় যে চারি পবিত্র বেদ তথা চার পবিত্র কতেব (কুরান শরীফ আদি) মিথ্যা। পূর্ণ পরমাত্মা বললেন—

কবীর, বেদ কতেব ঝুঠে নহী ভাই, ঝুঠে হে জো সমঝে নাহি।

**ভাবার্থ ঃ-** চার পবিত্র বেদ (ঋকবেদ, অথর্ববেদ, যর্জুবেদ, সামবেদ) এবং পবিত্র চার কতেব (কুরান শরীফ, জবুর, তৌরাত, ইঞ্জিল) ভুল নয়। কিন্তু যারা একে বুঝতে পারেনি তারা নাদান্ অর্থাৎ অজ্ঞানী বা অবুঝ।

## ।। পূজ্য কবীর পরমেশ্বরের (কবীর দেবের) অমৃতবাণীতে সৃষ্টি রচনা।।

**বিশেষ ঃ-** নীচের অমৃতবাণী সন্ ১৪০৩ থেকে (যখন পূজ্য কবীর্দেব কবীর পরমেশ্বর) লীলাময় শরীরে পাঁচ বর্ষ থাকাকালিন) সন্ ১৫১৮ যখন কবীর্দেব (কবীর পরমেশ্বর) ম গহর স্থান থেকে সশরীরে সতলোকে গিয়েছিলেন। তার মধ্যে, অনুমান ৬০০ বর্ষ পূর্বে পরম পূজ্য কবীর পরমেশ্বর (কবীর্দেব) দ্বারা নিজের আপন সেবক (দাস, ভক্ত আদরণীয় ধর্মদাসজীকে শুনিয়েছিলেন, তথা ধনী ধর্মদাস সাহেব জী লিপিবদ্ধ করেছিলেন। কিন্তু ওই সময়ের পবিত্র হিন্দুরা তথা পবিত্র মুসলমানদের নাদান গুরুরা (নীম-হকীমো) বলেছিল যে এ ধানক (জুলাহা, তাঁতী) কবীর মিথ্যাবাদী।

কোনো সদ গ্রন্থে শ্রী ব্রহ্মা, শ্রী বিষ্ণু ও শ্রী শিবের মাতা পিতার নাম নেই। এ তিন প্রভু অবিনাশী এবং এদের জন্ম মৃত্যু হয় না। না তো পবিত্র বেদে ও পবিত্র কুরান শরীফ আদিতে কবীর পরমেশ্বরের প্রমাণ আছে। তথা পরমাত্মাকে নিরাকার লেখা আছে আমরা প্রতিদিন পড়ে থাকি। ভোলা আত্মারা এই বিচক্ষণ (চতুর গুরুর) পর বিশ্বাস করে ভেবে নিয়েছে যে, সত্যি তো এই কবীর ধানক (তাঁতী) তো অশিক্ষিত, তথা গুরুরা সব শিক্ষিত এরাই সত্য কথা বলছেন। আজ ওই সত্য প্রকাশে এসেছে এবং আমাদের সর্ব পবিত্র ধর্মের পবিত্র সদ গ্রন্থ সাক্ষী আছে। এতে সিদ্ধ হয় যে কি পূর্ণ পরমেশ্বর, সর্ব সৃষ্টি রচন হার, কুল করতার তথা সর্বজ্ঞ কবির্দেব (কবীর পরমেশ্বর)-ই আছেন। যে কিনা কাশী (বেনারস)-তে পদ্মফুলের উপর প্রকট হয়েছিল তথা ১২০ বর্ষ পর্যন্ত বাস্তবিক তেজোময় শরীরের উপর মানব সদৃশ শরীরে হাল্কা তেজপুঞ্জ বানিয়ে থাকতেন এবং নিজের দ্বারা রচনা সৃষ্টির সঠিক (বাস্তবিক তত্ত্ব)-র জ্ঞান দিয়ে সশরীরে সতলোকে চলে গিয়েছিলেন। কৃপা করে প্রেমী পাঠক পড়েন নীচের (**অমৃতবাণী কবীর সাহেব দ্বারা উচ্চারিত**)

ধর্মদাস যহ জগ বৌরানা। কই ন জানে পদ নিরবানা।
যহি কারন মে কথা পসারা। জগ সে কহিয়ো রাম নিয়ারা।
যহি জ্ঞান জগ জীব সুনাও। সব জীবোকে ভরম নশাও।
অব মে তুমসে কহ চিতাই। ত্রয়দেবনকি উৎপত্তি ভাই।
কুছ সংক্ষেপ কহো গুহরাই। সব সংশয় তুমহরে মিট যায়,
ভরম গয়ে জগ বেদ পুরানা। আদি রামকা ভেদ ন জানা।
রাম রাম সব জগৎ বখানে। আদি রাম কই বিরলা জানে,
জ্ঞানী শুনে সো হৃদে লগাই। মূর্খ সুনে সো গম্য না পাই।
মা অষ্টাঙ্গী পিতা নিরঞ্জন। বে জম দারুণ বংশন অঞ্জন,
পহিলে কিন্থ নিরঞ্জন রাই। পিছেসে মায়া উপজাই।
মায়া রূপ দেখ অতি শোভা। দেব নিরঞ্জন তন মন লোভা,
কামদেব ধর্মরায় সত্তায়ে। দেবী কো তুরতহী ধর খায়ে।
পেট সে দেবী করি পুকারা। সাহেব মেরা করো উবারা,
টের সুনি তব হম তহাঁ আয়ে। অষ্টাঙ্গী কো বন্দ ছুরায়ে।
সতলোক মে কীন্হা দুরাচারী, কাল নিরঞ্জন দিন্হা নিকারী
মায়া সমেত দিয়া ভগাই, সোলহ সংঘ কোস দুরী পর আই।
অষ্টঙ্গী আর কাল অব দোই, মন্দ কর্ম সে গই বিগোই,
ধর্মরায় কো হিকমত কীন্হা। নখ রেখা সে ভগকর লীন্হা।
ধর্মরায় কিন্হা ভোগ বিলাসা। মায়া কো রহি তব আশা,
তিন পুত্র অষ্টঙ্গী জায়ে। ব্রহ্মা বিষ্ণু শিব নাম ধরায়ে।
তিন দেব বিস্তার চলাযে। ইনমে এই জগ ধোখা খায়ে,
পুরুষ গম্য কৈঁসে কো পাবে। কাল নিরঞ্জন জগভরমাবৈ।
তিন লোক অপনে সুত দীন্হা। সুন্ন নিরঞ্জন বাসা লিন্হা,
অলখ নিরঞ্জন শুন্য ঠিকানা। ব্রহ্মা বিষ্ণু শিব ভেদ ন জানা।

তিন দেব সো উনকো ধাবে। নিরঞ্জন কা বে পার না পাবে,
অলখ নিরঞ্জন বড়া বটপারা। তিন লোক জিব কীন্থ অহারা।
ব্রহ্মা বিষ্ণু শিব নহী বচায়ে। সকল খায় পুন ধুর উড়ায়ে
তিনকে সুত হে তিনো দেবা। অন্ধর জিব করত হে সেবা।
অকাল পুরুষ কাহু নহী চিন্থা। কাল পায় সবহী গহ লীন্থা
ব্রহ্মকাল সকল জগ জানে। আদি ব্রহ্ম কো না পহিচানে।
তিনো দেব ওর ও উতারা। তাকো ভজে সকল সংসারা।
তিনো গুনকা যহ বিস্তারা, ধর্ম দাস মে কহো পুকারা।
গুণ তিনো কী ভক্তি মে, ভুল পরো সংসার।
কহে কবীর নিজ নাম বিন, কৈ সে উতরে পাড়।

**উপরোক্ত অমৃতবাণীতে** পরমেশ্বর কবীর সাহেব জী নিজের আপন সেবক শ্রী ধর্মদাসজীকে বলেছেন, ধর্মদাস এ সর্ব সংসার তত্ত্বজ্ঞানের অভাবে বিচলিত। কাররই পূর্ণ মোক্ষের পথ তথা পূর্ণ সৃষ্টির রচনার পূর্ণ জ্ঞান নেই। এইজন্য আমি, তোমাকে আমার রচা সৃষ্টির কথা শুনাচ্ছি। বুদ্ধি মান ব্যক্তি তো তাড়াতাড়ি বুঝে নেবে কিন্তু যে সর্ব প্রমাণ দেখেও না মানবে, সে বুঝবে কালের প্রভাবে প্রভাবিত হয়ে রয়েছে, সে ভক্তির যোগ্য নহে। এখন আমি বলছি, তিন ভগবানের (ব্রহ্মা, বিষ্ণু ও শিব)-এর উৎপত্তি কিভাবে হয়েছে? ইনাদের মাতা তো অষ্টঙ্গী (দূর্গা) এবং পিতা জ্যোতি নিরঞ্জন (ব্রহ্ম/কাল) আছে। প্রথমে ব্রহ্মের উৎপত্তি ডিম থেকে হয়েছে। পরে দূর্গার উৎপত্তি হয়েছে। দূর্গার রূপে আসক্ত হয়ে কাল (ব্রহ্ম ) অভদ্র আচরণ করেছিল, তখন দূর্গা (প্রকৃতি) কালের পেটে স্মরণ নিয়েছিল। আমি ওখানে গিয়েছিলাম যেখানে জ্যোতিনিরঞ্জন ছিল, তখন ভবানীকে ওখান থেকে বের করে ২১ ব্রহ্মান্ড সহিত দুইজনকে ১৬ সংখ কোস দূরে পাঠিয়ে দিয়েছিলাম। জ্যোতি নিরঞ্জন (ধর্মরায়) প্রকৃতি দেবীর (দূর্গার) সাথে ভোগ বিলাস করেছিল। এই দুইজনের সংযোগে তিন গুণের (ব্রহ্মা, বিষ্ণু ও শিব)-এর উৎপত্তি হয়েছে। এই তিন গুণের সাধনা (রজোগুণী-ব্রহ্মা, সতগুণী-বিষ্ণু-ও তমোগুণী শিবের) করে সর্ব প্রাণী কাল জালে ফেঁসে রয়েছে। যত সময় বাস্তবিক মন্ত্র না পাবে তত সময় পূর্ণ মোক্ষ কি করে হবে?

**বিশেষ ঃ-** প্রিয় পাঠক বিচার করে দেখুন, শ্রী ব্রহ্মা, শ্রী বিষ্ণু ও শ্রী শিবকে স্থায়ী অবিনাশী বলা হয়েছে। সর্ব হিন্দু সমাজ এখনও এই তিন দেবতাকে অজর, অমর এবং জন্ম মৃত্যু হয় না মনে করেন। এরা তিন দেবই নাশবান। এদের পিতা কাল রূপী ব্রহ্মতথা মাতা দূর্গা (অষ্টাঙ্গী/প্রকৃতি)। যেমন আপনারা পূর্বের প্রমাণে পড়েছেন এই জ্ঞান, আপন শাস্ত্রেতেও বিদ্যমান আছে। কিন্তু হিন্দু সমাজের কলিযুগি গুরুদের, ঋষিদের ও সাধুদের জ্ঞান জানা নেই। যে অধ্যাপকের পাঠ্যক্রম (সিলেবাস) থেকে অপরিচিত সে অধ্যাপক ঠিক নয় (বিদ্যান নয়) বিদ্যার্থীদের ভবিষ্যতের শত্রু। এই প্রকার যে গুরুরা এখনও জানে না যে, ব্রহ্মা, বিষ্ণু ও শিবের মাতা ও পিতা কে? সে গুরু, ঋষি বা সাধুর জ্ঞানহীন। যার কারণের জন্য ভক্ত সমাজকে শাস্ত্র বিরুদ্ধে জ্ঞান ( লোকবেদ অর্থাৎ দন্ত কথা) শুনিয়ে অজ্ঞান দ্বারা পরিপূর্ণ করে দিয়েছে। শাস্ত্রবিধি বিরুদ্ধে ভক্তিসাধনা করিয়ে, পরমাত্মার বাস্তবিক লাভ (পূর্ণ মোক্ষ) থেকে বঞ্চিত রেখেছে। সবার মানব জনমই নষ্ট করে দিয়েছে, কেননা শ্রীমদভাগবত গীতা অধ্যায় ১৬ শ্লোকে ২৩-২৪-তে এই প্রমাণ আছে যে, শাস্ত্রবিধি

ত্যাগ করে মনমানি আচরণ পূজা যারা করে থাকে, তাতে তাদের কোনো লাভ হবে না। পূর্ণ পরমাত্মা কবীর জী সন্ ১৪০৩ থেকেই সর্ব শাস্ত্রের যুক্ত জ্ঞান নিজের অমৃতবাণীতে (কবীরবাণীতে) বলতে আরম্ভ করেছিল কিন্তু ওই অজ্ঞানী গুরুরা এই কবীর বাণীর জ্ঞান ভক্তদের সমাজে যেতে দেয় নি। যাহা বর্তমানে স্পষ্ট হচ্ছে এতে প্রমাণ সিদ্ধ হয় যে, কবির্দেব (কবীর প্রভু) তত্ত্বদর্শী সাধু বেশে স্বয়ং পূর্ণ পরমাত্মাই এসেছিলেন।

## ।। আদরণীয় গরীব দাস সাহেবের অমৃতবাণীতে সৃষ্টি রচনার প্রমাণ ।।

**(আদি রমৈনী ঃ- সদ গ্রন্থ পৃষ্ঠা নং 690 থেকে 692পর্যন্ত)**

আদি রমৈনী অদলী সারা। জা দিন হোতে ধুনধুকারা, (১)
সত পুরুষ কিন্হা প্রকাশা। হম হোতে তখত কবীর খবাসা (২)
মনমোহিনী সিরজী মায়া। সতপুরুষ এক খেয়াল বনায়া (৩)
ধর্মরায় সিরজে দরবাণী। চৌষ্ঠ যুগতপ সেবাঠানী। (৪)
পুরুষ পৃথিবী যাকু দীন্হি। রাজ করো দেবা আধিনী, (৫)
ব্রহ্মান্ড একুশ রাজ তুমহ দীন্হা। মন কী ইচ্ছা সব জুগ লীন্হা। (৬)
মায়া মূল রূপ এক ছাজা। মোহি লিয়ে জিনহুঁ ধর্মরাজা, (৭)
ধর্ম কা মন চঞ্চল চিৎ ধারয়া। মন মায়া কা রূপ বিচারা। (৮)
চঞ্চল চেরী চপল চিরাগা। যা কে পরসে সরবস জাগা, (৯)
ধর্মরায় কিয়া মন কা ভাগী। বিষয় বাসনা সঙ্গ সে জাগী। (১০)
আদি পুরুষ অদলী অনরাগী। ধর্ম রায় দিয়া দিল সে ত্যাগী, (১১)
পুরুষ লোক সে দিয়া দহাহী। অগম দ্বীপ চলি আয়ে ভাই। (১২)
সহজ দাস জিস দ্বীপ রহতা। কারণ কৌন কৌন কুল পন্থা। (১৩)
ধর্মরায় বোলে দরবাণী। সুনো সহজ দাস ব্রহ্মজ্ঞানী। (১৪)
চৌষ্ঠ যুগ হম সেবা কিন্হী। পুরুষ পৃথিবী হম কু দীন্হি। (১৫)
চঞ্চল রূপ ভয়া মন বৌরা। মনমোহিনী ঠগিয়া ভৌরা। (১৬)
সতপুরুষকে না মন ভায়ে। পুরুষ লোক সে হম চলি আয়ে, (১৭)
অগরদ্বীপ সুনত বড়ভাগী। সহজদাস মেটো মন পাগী। (১৮)
বোলে সহজদাস দিলদানী। হমতো চাকর সত সহদানী। (১৯)
সতপুরুষ সে অরজ গুজারু। জব তোমহরা বিবান উতারু। (২০)
সহজ দাস কো কিয়া পীয়ানা। সত লোক লিয়া প্রবানা, (২১)
সত পুরুষ সাহিব সরবঙ্গী। অবিগত অদলী অচল অভঙ্গী। (২২)
ধর্মরায় তুমহরা দরবানী। অগর দ্বীপ চলি গয়ে প্রাণী, (২৩)
কৌন হুকুম করী অরজ অবাজা। কহাঁ পঠাবৌ ওস ধর্মরাজা। (২৪)
ভাই অবাজ অদলী এক সাচা বিষয় লোক যা তীন্যু বাচা, (২৫)
সহজ বিমান চলে অধিকাই। ছিন মে অগর দ্বীপ চলি আই। (২৬)
হম তো অরজ করি অনুরাগী। তুমহ বিষয় লোক যাব বড়ভাগী, (২৭)
ধর্ম রায় কে চলে বিমানা। মানসরোবর আয়ে প্রাণা। (২৮)

মান সরোবর রহে না পায়ে। দরৈ কবিরা থানা লায়ে, (২৯)
বঙ্কনাল কী বিষমী বাটি। তহাঁ কবীরা রোকি ঘাটি। (৩০)
ইন পাঁচো মিলি জগৎ বন্ধানা। লক্ষ চৌরাশী জীব সন্তানা, (৩১)
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর মায়া। ধর্মরায় কা রাজ পাঠায়া। (৩২)
জৌহ খোখা পুর ঝুঠী বাজী। ভিসতি বৈকুণ্ঠ দগাসী সাজী, (৩৩)
কৃতিম জীব ভুলানে ভাই। নিজ ঘর কি তো খবরি ন পাই। (৩৪)
সবা লাখ উজপে নিত হন্না। এক লাখ বিনশে নিত অন্না, (৩৫)
উপতি খপতি প্রলয় ফেরি। হর্ষ শোক জৌরা জম জেরী। (৩৬)
পাঁচো তত্ত্ব হে প্রলয় মাহী। সত্বগুণ রজোগুণ তমোগুণ ঝাঁই (৩৭)
আঠো অঙ্গ হে মিলি হে মায়া। পিন্ড ব্রহ্মান্ড সকল ভরমায়া (৩৮)
যা মে সুরতি শব্দ কী ডোরী। পিন্ড ব্রহ্মান্ড লগী হে খোরী (৩৯)
শ্বাসা পারস মন গহ রাখো। খোলহি কপাট অমিরস চাখো। (৪০)
সুনাউ হন্ন শব্দ সুন দাসা। অগম দীপ হে অগ হে বাসা (৪১)
ভবসাগর যম দন্ত জমানা। ধর্ম রায় কা হে তলবানা। (৪২)
পাঁচো উপর পদ কী নগরী। বাট বিহঙ্গম বঙ্কী ডগরী, (৪৩)
হমরা ধর্মরায় সো দাবা। ভবসাগর মে জীব ভরমাবা। (৪৪)
হম তো কহে অগম কী বাণী। যঁহা অবিগত অদলী আপ বিনানী। (৪৫)
বন্দী ছোড় হমারা নাম। অজর অমর হে অস্থির ঠাম্। (৪৬)
যুগন যুগন হম কহতে আয়ে। যম জৌরা সে হন্ন ছুটায়ে। (৪৭)
জো কই মানে শব্দ হমারা। ভবসাগর নহী ভ্রমে ধারা। (৪৮)
যা মে সুরতি শব্দ কা লেখা। তন অন্দর মন কহ কীন্হি দেখা। (৪৯)
দাস গরীব অগম কী বাণী। খোঁজা হন্নী শব্দ সহদানী।। (৫০)

**উপরোক্ত অমৃতবাণীর ভাবার্থ হল,** গরীব দাস বলছেন, এই জায়গায় আগে অন্ধকার ছিল, পূর্ণ পরমাত্মা তখন সতলোকের সিংহাসনে বিরাজমান ছিলেন। আমরা ওখানে চাকর ছিলাম। পরমাত্মা জ্যোতিনিরঞ্জনকে উৎপত্তি করেছেন। পরে তার তপস্যার ফলে নিরঞ্জনকে একুশ ব্রহ্মান্ড প্রদান করেছিলেন। পরে মায়া প্রকৃতি (দূর্গা) কে উৎপত্তি করেন। যুবতী দূর্গার রূপ দেখে, জ্যোতি নিরঞ্জন বলাৎকার করবার চেষ্টা করে, তাই ব্রহ্মকে (জ্যোতিনিরঞ্জনকে) তার সাজা দিয়েছিলেন, যে কি সতলোক থেকে বেরিয়ে যেতে হবে ও একলক্ষ মানব শরীর ধারী প্রাণীদের প্রতিদিন আহার করতে হবে ও সোয়া লক্ষ মানব প্রতিদিন উৎপন্ন করতে হবে। এখানে তাই সর্ব প্রাণী জন্ম মৃত্যুর কষ্টভোগ করছে। যদি কেউ পূর্ণ পরমাত্মার বাস্তবিক শব্দ (সত্যনাম জপ মন্ত্র) আমার দ্বারা প্রাপ্ত করবে, তাকে কালের বন্ধন থেকে ছাড়িয়ে দেব। আমার নাম বন্দী ছোড়। আদরণীয় গরীব দাসজি, নিজের গুরু ও প্রভু কবীর পরমাত্মার আধার রেখে বলছেন, সত্য, মন্ত্র, সত্যনাম ও সারশব্দ কে প্রাপ্তি করো, তাহলে পূর্ণ মোক্ষ প্রাপ্তি হয়ে যাবে। নয়তো নকল নাম দাতা সাধু বা মহন্তর মিষ্টি মিষ্টি কথায় ফেঁসে শাস্ত্র বিধি ছাড়া সাধনা করে কাল জালের মধ্যে রয়ে যাবে, তারপরে কষ্টের উপর কষ্ট উঠাতে হবে।

# ।। সন্তকে (গুরুকে) কষ্ট দেওয়ার শাস্তি ।।

আদরণীয় গরীব দাস সাহেবের জন্ম গ্রাম-পাবন, জিলা-ঝজ্জর হরিয়ানা। পিতার নাম শ্রী বলরাম ধনখড় (জাতি জাট)-র ঘরে হয়েছেন। কবীর পরমেশ্বর ১৩৯৮ তে কাশীর লহরতারা নামক সরোবরে পদ্মফুলে প্রকট হয়েছিলেন, নিরু নিমা নামের দম্পতি ওখান থেকে নিয়ে আসেন। কবীর পরমেশ্বর ১২০ বৎসর কাশীতে ছিলেন। ১৫৮১ তে স্বশরীরে সতলোক চলে গিয়েছিলেন। কারণ পরমেশ্বর কখনও কোন মায়ের গর্ভে জন্ম নেন না। স্বয়ং প্রকট হয়ে থাকেন ঠিক সেই ভাবে সতলোকে চলে যান। গরীব দাস সাহেবকে সালে সতলোকে নিয়ে গিয়েছিলেন তখন গরীব দাসের বয়স মাত্র ১ বৎসর। সব পরিবারের সদস্য ভাবলেন গরীব দাস মারা গিয়েছে, তাই চিতার উপর রেখেছিল। সেই সময় গরীব দাসের আত্মা পরমেশ্বর কবীর জী সতলোক থেকে মৃতগরীবের মধ্যে প্রবেশ করিয়ে দিয়েছিলেন। ওই সময় চিতা থেকে উঠে নিজের চোখে দেখা কবির পরমেশ্বরকে ও সতলোককে, তাই ওখান কার ও কবির পরমেশ্বরের মহিমা বর্ণন করে কবিতার মাধ্যমে বলতে লেগেছেন। এবং জনগণকে শোনাচ্ছেন। তিনি ১০ বৎসর থেকে বড় হওয়া পর্যন্ত সবাইকে কবির পরমেশ্বরের মহিমা শোনাতেন। যত দুখী প্রাণী তার কাছ থেকে নাম উপদেশ নিত সেই সুখী হয়ে যেত। তার মহিমা ধীরে ধীরে চারিদিকে গাইতে লাগল। তার তত্বজ্ঞান দ্বারা অন্য গুরুদের অধুরা জ্ঞানের পোল খুলতে লাগল, তাই তাকে অত্যাধিক হিংসা করতে লাগল। যারা মুখ্য মুরব্বী তাদের কান তার বিরুদ্ধে ভরতে লাগল। যাতে আসে পাশের সাধারণ মানুষও প্রভু কবীরের আদরের সন্তানকে ঘৃণা করে।

দিল্লির বাজিদপুর গ্রামে তার এক শিষ্য ছিলেন। তার উপরও সব গ্রাম হিংসা করত। শিষ্যের অনুগ্রহে গরীব দাস মহারাজ কিছুদিন তার গ্রামে রয়েছিলেন। ওই সময় ফসল পেকে গিয়েছিল, গ্রামের সবার পাকা ফসল গুয়েশালিকের লাখো পাখীর দল নষ্ট করে দিয়েছিল কেবল গরীব দাসের ওই শিষ্যের ক্ষেতের ফসল নষ্ট করেনি। তাই দেখে সবাই গরীব দাসের মহিমা জেনে, তার কাছ থেকে দীক্ষা নিয়ে তাদের নিজের আত্মার কল্যাণ করেছিল।

গুরুদেবের আদেশে ওই শিষ্য সব ফসল পুরো গ্রামে ভাগ করে দিয়েছে। আর কিছু বস্তায় করে গরীব দাস মহারাজের জন্য গরুর গাড়িতে রেখে দিয়েছে, গুরুদেব মানা করা সত্বেও। শিষ্য বললেন গুরুদেব! পূর্ণিমায় আপনি ভান্ডারা করান মানে লোক খাওয়ান আপনার এই দাসের কিছু দান গ্রহণ করেন, তাই গুরুদেব আর না বলতে পারেন নি। আদরণীয় গরীব দাসের চার ছেলে এবং দুই মেয়ে ছিল। তিনি কমপক্ষে ১৩০০ একর জমির মালিক ছিলেন। ওই গরুর গাড়িতে বসে ছুড়ানী গ্রামে রওনা দিয়েছেন। যখন কনৌদা গ্রামের পাশ দিয়ে গরুর গাড়ি যাচ্ছিল, তখন ষড়যন্ত্র করে কিছু স্বার্থীর আচার্য্য (গুরুরা) গরীব দাসকে ঘিরে সেই বাজরার ফসল যে কিনা শিষ্যা বস্তায় ভরে তাকে দিয়েছিল, তাহা লুটে নিয়ে, গরীব দাসকে ধরে ওই গ্রামের মুরব্বী চৌধুরীকে খবর দিয়েছে বলছে এই সেই হিন্দু ধর্মের দ্রোহী একে আমরা ধরে নিয়ে এসেছি।

চৌধুরী ছাচুরাম একটা বড় খুঁটিতে গরীব দাসজীকে বাঁধার আদেশ দিয়েছিলেন এবং কিছু কানুনী অধিকারও প্রাপ্ত করে রেখেছিলেন। তাকে বেঁধে রেখে বিচার করেছে যে ছয়মাস পর্যন্ত বন্দী থাকবে এবং জরিমানা ৫০০টাকা হবে।

ওই ধর্ম অজ্ঞানী ঠিকেদাররা (গুরু আচার্য্যরা) আগে থেকে সত্য মিথ্যা বানিয়ে কান ভরে রেখেছিল ওই চৌধুরীকে। তাকে কারাগারে বন্ধ করে দুপায়ের মধ্যে মোটা কাঠের লাঠি ঢুকিয়ে, হাত পিছনে বেঁধে দিয়েছিল এতে মানুষ বসতেও পারে না অর্থাৎ ভীষণ কষ্ট যন্ত্রণা হয় এবং পা ফুলে যায়। রেলগাড়ী চালানো ব্যক্তি খালি গাড়ি নিয়ে বাজিদপুর গ্রামে চলে গিয়েছে। কনৌদা গ্রাম থেকে বাজিদপুর ১০ কিলোমিটার দূর। সংবাদ প্রাপ্ত হওয়ার সাথে সাথে বাজিদপুরের প্রধান সারা গ্রামের লোক নিয়ে, কনৌদা গ্রামের চৌধুরীকে প্রার্থনা করলেন, যাকে আপনি বন্ধকরেছেন, ইনি সাধারণ ব্যক্তি নয়, পরম শক্তি সম্পন্ন আছেন। ছাচুরাম চৌধুরী এমনই ভালো লোক, কিন্তু দুষ্টু ব্রাহ্মণ গুরুদের কথা বিশ্বাস করে তাকে এত কষ্ট দিয়েছিলেন। তাদের সবার কথায় তো তিনি ছেড়ে দিয়েছিলেন। আদরণীয় গরীব দাসজী কিছু বলেননি পরে নিজের গ্রাম ছুড়ানিতে শিষ্যরা পৌঁছে দিয়েছিলেন। কিছুদিন পরে চৌধুরী ছাচুরাম প্রাতঃকালে মাঠে পায়খানা করতে গিয়েছিল সেখানে দুই জন লোক ঘোড়ায় করে এসে তার দুটো হাত কেটে দিয়ে তারা ওই সময়ই তার চোখের সামনেই অদৃশ্য হয়ে গিয়েছে। এই দৃশ্য মাঠের কিছু লোক দেখেছিল। অনেক উপচার করেও যন্ত্রণা ও রক্তপড়া কম হয়নি। কয়েকদিন পর্যন্ত্য খুব চিৎকার কান্নাকাটি করেছে। তখন এক ব্যক্তি বলে, ওই গরীবদাস সাহেবের কাছে গিয়ে ক্ষমা প্রার্থনা কর তিনি খুব দয়ালু। পরিবার লোক ঘোড়ায় করে ওই চৌধুরীকে গরীব দাসজীর গ্রাম ছুড়ানীতে নিয়ে যায় ওখানে গিয়েই চৌধুরী গরীবদাসজীর পায়ে ধরে ক্ষমা চেয়েছেন। গরীব দাস আর্শিবাদ দিয়ে নাম উপদেশ দিয়ে বলেছেন জীবনভর ভক্তি করো। চৌধুরি বলল দাতা, আমাকে আপনার বিষয়ে অত্যধিক ভ্রমিত করে দিয়েছেন।

আমি জানি না যে আপনি পূর্ণ পরমাত্মা হয়ে এসেছেন। আমি পূর্ণ পরমাত্মা কবীর সাহেবের পাঠানো দাস আছি। তাঁর শক্তিতেই আপনি ঠিক হয়েছেন। আপনাকে কোন শাপ আমি দিইনি। আপনার কর্ম আপনি পেয়েছেন। যদি এখানে না আসতেন তাহলে আপনার পরিবারে আরও পাপ হত। এখন আপনার ওই পাপের প্রভাব পরিবারের লাগবে না। কারণ আপনি উপদেশ নিয়েছেন। চৌধুরী তার পরিবারের সবাই কে গুরুদেবের কাছ থেকে উপদেশ দিয়ে নিয়ে এসেছিলেন। আজ ওই পুণ্যাত্মা ছাচুরামের বংশের লোক গরীবদাসজীর পরম্পরাগত পূজা করে আসছেন। কম পক্ষে হাজার হাজার পরিবার আছে যাদের ছাজুবাড়া বলা হয়। **কেননা ঃ-** তুমনে ও দরগাকা মহল ন দেখা ধর্ম রায়কে তিল তিল কা লেখ।। রাম কহে মেরে সাধ কো, দুঃখ না দিজো কই।। সাধ দুঃখায় সে দুখী, মেরা আপাভি দুখী হোই। হিরণ্য কশিপু উদর (পেট) বিদারিয়া মেহি মারা কংস। জো মেরে সাধুকো সতাবে, বাকা খোদু বংশ।। সাত সতাবন কোটি পাপ হে, অগণিত হত্যা অপরাধ। দুর্বাসা কী কল্প কাল সে, প্রণয় হো গয়ে যাদব।।

**উপরোক্ত বাণীতে সতগুরু গরীব দাসজী প্রমাণ দিচ্ছেন যে, পরমেশ্বর বলেছেন যে** আমার সন্তকে দশটচা যেকি আমার সন্তানকে দুখী করো না। যে আমার সন্তকে দুঃখী তাহলে বুঝবে আমার ভক্ত প্রহ্লাদকে দুখী করেছিল, তখন আমি হিরণ্যকশিপুরের পেট চিরে দিয়েছিলাম, কংসকেও মেরেছি আর যদি কেউ আমার সন্তুদের দুখী করবে তার বংশই মিটিয়ে দেব। এইজন্য সন্তুদের কষ্ট দিলে কোটি কোটি পাপ হয়ে থাকে। অগণিত হত্যার পাপ লাগে। এই অজানা লোক পরমাত্মার সংবিধানে পরিচিত নেই। এইজন্য ভয়ঙ্কর ভুল করে ও তার কর্ম ফল পায় সাধু সন্তকে

কষ্ট দিলে নিম্ন দন্ড পায়।

যদি এক ব্যক্তি আরেক ব্যক্তিকে হত্যা করে তাহলে পরজনমে তার হত্যা করা লোককে হত্যা করেই তার পূরণ হয়। কিন্তু সাধু পুরুষকে কষ্ট দিলে তার বড় দন্ড পেতে হয়। অনন্ত জন্মেও পূরণ হয় না। **সৎ গুরু নিজের বাণীতে বলছেন ঃ-**

অর্ধমুখী গর্ভবাসে হরদম বারম্বার।
জুনী ভুত পিশাচকা, জব লগ সৃষ্টি সংহার।।

**এইরকম ভুল করা লোককে পরমেশ্বর ভিন্ন প্রাণীর যোনীতে বার বার মায়ের গর্ভে দেয়,** এবং বার বার জন্ম নেয় আর মৃত্যু হয়। যতদিন পৃথিবীতে প্রলয় না হয়, ততক্ষণ ভূত পিশাচ যোনিতে ও মায়ের গর্ভে অত্যাধিক কষ্ট হয় খুব দুঃখদায়ক। ততক্ষণ ক্ষমা হয় না যতক্ষণ না ঐ সাধু ক্ষমা করে থাকে।

একবার দুর্বাসা ঋষি অভিমান বশে অম্বরীশ ঋষিকে মারার জন্য, নিজের শক্তির দ্বারা এক সুদর্শন চক্র ছেড়ে দিয়েছিলেন। সুদর্শন চক্র অম্বরীশ ঋষির পা ছুঁয়ে উল্টে দুর্বাসা ঋষিকে মারার জন্য ছুটেছে। দুর্বাসা দেখল অম্বরীশের পা ছুঁয়ে তার দিকে আসছে, তাই সে ছুটতে লাগল, ছুটতে ছুটতে ব্রহ্মার কাছে রক্ষার জন্য প্রার্থনা করলেন। ব্রহ্মা বললেন আমি কিছু বলতে পারছি না, তুমি শঙ্করের কাছে যাও। শঙ্করের কাছে গেলে সেও ব্রহ্মার মত বললেন, আপনি বিষ্ণুর কাছে যান। এই শুনে দূর্বাসা বিষ্ণুর কাছে গিয়ে বললেন, প্রভু এই সুদর্শন চক্রের হাত থেকে এক আপনিই রক্ষা করতে পারবেন। নয়তো আমাকে কেটে মেরে ফেলবে। তখন বিষ্ণু বললেন, ঋষিজি এ সুদর্শন চক্র আপনাকে কেন মারবে? দূর্বাসা ঋষি উপরোক্ত কাহিনী বর্ণন করে বলেলেন, তখন বিষ্ণু বললেন, হে দুর্বাসা ঋষি, আপনি অম্বরিষ ঋষির চরণ ছুয়ে যদি রক্ষা পান। তাছাড়া কোন দেবতা বাঁচাতে পারবে না। তখন দূর্বাসা অম্বরিশের চরণ ধরে কান্না করে। হৃদয় দিয়ে ক্ষমা চাইলেন। তখন অম্বরিশ ঋষি সুদর্শন চক্র হাতে নিয়ে বললেন, সন্ত ঋষিদের সাথে কোন দিন বেয়াদপি করবে না, তার পরিণাম খুব খারাপ হয়ে থাকে।

**"শ্রীকৃষ্ণ গুরু কসনী হুয়ি অর বচেগা কোন"**

যখন শ্রীকৃষ্ণের গুরু শ্রী দুর্বাসার মত ঋষির এই দশা হতে পারে তবে সাধারণ মানুষ কেমন করে বাঁচতে পারে?

## ।। পথ হারানো ব্যক্তির পথের সন্ধানের বিষয়।।

### (ভক্ত সমাজ ব্যক্তি প্রভুর বাস্তবিক ভক্তি থেকে কোশ দূরে)

সতলোক আশ্রম করৌথা, জিলা রোহতক, হরিয়ানাতে (কবির পরমেশ্বরের) প্রকট দিবস উপলক্ষে চলছিল পাঁচ দিবসীয় (১৮ থেকে ২০ জুন ২০০৫ পর্যন্ত) সতসঙ্গ সমারোহতে, ভক্ত বসন্ত সিং সৈনী নিজের ব্যক্তিগত কাহিনী নিজের মুখে বর্ণনা করেছেন, কৃপা করে নীম্নে পড়ুন।

### ।। প্রভু পিপাসু বসন্ত সিং সৈনীর পথের সন্ধান পাওয়া ।।

আমার নাম বসন্ত সিং সৈনী, গ্রাম গাঁধরা, জেলা-রোহতক, (হরিয়ানা)-র নিবাসী পুরানো ঠিকানা ম. নং এস ১৬১ পান্ডব নগর পাশে মাদার ডায়েরী যমুনাপার দিল্লি- ৯২ তে থাকতাম।

আমার পরিবারের উপর মনে হয় যেন দুঃখের পাহাড় এসে পড়েছিল। তবুও পরমাত্মাকে পাওয়ার ইচ্ছা বা দুঃখ নিবারণের জন্য সাধু মহাত্মাদের কাছে যাওয়া আসা করতাম। একদিন এক মানীগুনী বা নামীগুণী বা নামীদামী সন্ত শ্রী আশারাম বাপুর সঙ্গে দেখা করেছিলাম। ওই সময় আশারাম বাপুর সঙ্গত দিল্লিতে এক হাজারের মত ছিল। যার কারণে খুব কাছে যাবার সুযোগ হয়েছিল। আমি আমার দুঃখ ও পরমেশ্বরকে পাওয়ার জিজ্ঞাসা তাঁর সামনে রেখেছি। তিনি আমারে ৭ মন্ত্র (ওঁ গুরু, হরি ওঁ, ওঁ এনম্ঃ, ওঁ নমঃ শিবায়ঃ, ওঁ নমঃ ভগবতে বাসুদেবায়, হ্রীং রামায় নমঃ এবং গায়ত্রী মন্ত্রীদি) দিয়েছিলেন। এর মধ্যে যে কোনো এক মন্ত্র বেছে নিতে বলেছেন, আর এক সোহং মন্ত্র যে শ্বাস দ্বারা সো ভেতরে নেওয়া, এবং হং বাইরে বের করার জপ বলেছিলেন। একাদশী ও পূর্ণিমার ব্রত, সোমবার ও অষ্টমী ব্রত করতে বলেছিলেন। বেশীর ভাগ ত্রিবন্ধ প্রাণায়াম ও সিদ্ধাসনে বসে ধ্যান লাগানো ও অনুষ্ঠান করা। আমি মন্ত্র নিয়েছি আর নিজের দুঃখ কেঁদে বলেছি যে, আমার জ্যাঠামাশাই যে চল্লিশ বছর আগে মারা গিয়েছে। তিনি অনেক বড় ভূত হয়ে গিয়েছে। তিনি আমার দুইভাইকে মেরে দিয়েছে। আট দশ বিয়ানো মহিষ ছিল তাও মেরে দিয়েছে, পাঁচ ছয় গায় ছিল তাও মেরে দিয়েছে। পশুদের কোন বাচ্চা জীবিত থাকে না। ঘরের সব সদস্য অসুস্থ থাকে। দুঃখে হাল একদম বেহাল, কাজকর্ম ঠিক ভাবে করতে দেয় না। এখন বলে তোর বাবাকেও নিয়ে যাব। আমি আশারাম বাপুর কাছে প্রার্থনা করেছি আমাদের বাঁচান। ছয় মাসবাদ ওই প্রেত পিতাজিকেও নিয়ে গিয়েছে। বাপুজি বললেন, যা হবার তা তো হবেই, পশু আদি, ধনের হানি, শারীরিক রোগ তো পাপের ভোগ, যা জীবের আগের কর্মের ফল লেখা থাকে, সেটা তো ভুগতেই হবে। আপনি ভক্তি করুন। তাই প্রভু ভক্তিতে বেশী করে মন লাগিয়ে ছিলাম। বাপুজি বুঝানোর পরে আমি পরমাত্মাকে পাওয়ার জন্য, পুরো শ্রদ্ধার সাথে, দিল্লিতে আশারাম বাপুর আশ্রমে প্রথমে চল্লিশ দিনের অনুষ্ঠান মহন্ত নরেন্দ্র ব্রহ্মচারীর পরামর্শে রেখেছিলাম। এরপরে চল্লিশ দিনের ছয় অনুষ্ঠান, আশারাম বাপু আশ্রম পঞ্চেড় রতলাম, মধ্যপ্রদেশে মহন্ত কাকার দেখাশোনাতে করেছিলাম। তারপরে দুই অনুষ্ঠান আশারাম আশ্রম সাবরমতী আমেদাবাদ গুজরাতের মৌন মন্দিরে করেছিলাম। ওইখানেই শ্রী আশারাম বাপুজির সঙ্গে ভালভাবে কথা বলতে সময় পেয়েছিলাম। তখন আমি বাপুজিকে জিজ্ঞাসা করেছিলাম, বাপুজি যে পরমাত্মা পাওয়ার জন্য আমি বা এই সমস্ত ভক্ত সমাজ লেগে রয়েছেন ওই পরমাত্মা কে? বা কোথায় থাকে? বলার জন্য কৃপা করবেন?

এই শুনে বাপুজী বললেন লেগে থাকো, ভক্তি করো সব খোঁজ পেয়ে যাবে। আর এও বলেছেন গীতার এক অধ্যায় প্রতিদিন পাঠ করবে, আর কখনও আমার দর্শনের ইচ্ছা হলে, এক ক্রিয়া বলব, তিনদিন পর্যন্ত এক কামরায় বন্ধ হয়ে যাবে কামরায় বন্ধ হওয়ার আগের দিন খাওয়া দাওয়া ছেড়ে দেবে। সন্ধ্যা বেলায় পায়খানা বাথরুমের কাজ সেরে নেবে। তার পরে তিনদিন কিছু খাবে না এবং বাইরেও যাবে না। ঘরে থাকো ও ধ্যান লাগাতে থাকো। আমেদাবাদ থেকে ঘরে ফিরে তিনদিন ওইভাবে পালন করেছি কিন্তু বাপুজীর দর্শন হয় নি, অনুষ্ঠানের সময় জীবন মরণে ঝুলে শেষ পর্যন্ত্য অসুখে পড়ে গিয়েছিলাম। তবুও ঈশ্বরকে পাওয়ার ইচ্ছা রয়ে গিয়েছে।

সেপ্টেম্বর ২০০০ সালে রোহতক হরিয়ানা কাঠমন্ডীতে সন্ত রামপাল দাস মহারাজের সতসঙ্গ শুনেছিলাম। যিনি তত্বজ্ঞানের আধার পর গীতা বোঝালেন তারপরে গীতা পাঠ করে মনে

ভাবতে লাগলাম, গীতাতে ভগবান কি করছে, আর বাপুজী আমাদের কি বলেছিলেন। রামপালজীর কথা (সৎসঙ্গ) শুনে ভাবছি সত্যি করে কি আমরা ভগবানের বিরুদ্ধে সাধনা করছি? রামপালজীর কথায় (সৎসঙ্গে) যে গীতার অনুবাদ বুঝলাম তখন অন্তরাত্মা কাঁদতে লাগল তখনই আশারাম বাপুর কাছে গীতা নিয়ে যা যা শঙ্কা ছিল জিজ্ঞাসা করলাম কিন্তু বাপুজি কোন শঙ্কার সমাধান করতে পারেনি। আমি তখন বাপুজিকে বললাম, বাপুজি আপনি পরমাত্মার বিষয়ে কিছু জানেন না তো ভক্ত সমাজকে আপনার কাছে কেন ফাঁসিয়ে রেখেছেন, তিনি কোন কথা বলতে পারলেন না, আমি কাঁদতে কাঁদতে ঘরে চলে আসলাম।।

পরামাত্মার প্রাপ্তি না পেয়ে না জেনে উলঝানো জীবন দেখে বা হঠরূপী অনুষ্ঠান ব্রত করে শরীর অনেক দুর্বল হয়ে গিয়েছিল, মৃত্যু কাছে কাছেই এসে গিয়েছে বুঝতে পারছিলাম। পরে অন্য সন্ত (যেমন রাধাস্বামী পন্থ, ধন ধন সৎগুরু পন্থ, নিরঙ্কারী মিশন পন্থ শ্রী বাল যোগেশ্বর মহারাজ পন্থ, দিব্য জ্যোতি পন্থ, ব্রহ্মাকুমারী পন্থ, শ্রী সৎপাল মহারাজ পন্থ, জয়গুরুদেব মথুরাবালা পন্থ আদির) কাছে ঘুরে নির্ণায়ক জ্ঞান জ্ঞান শুধু সন্ত রামপালজী মহারাজই বলতে পেরেছেন এ ছাড়া কোন পন্থ (সংঘের)-এর কাছে নেই। আমি পশ্চাতাপ করতে লাগলাম মনে হয় এই পৃথিবীতে কোন সাধু বা মহন্ত নেই যে সে বলতে পারবে পরমাত্মাকে? কি রকম? আর কোথায় থাকেন? এই সব বিচার করে আমি রাত্রে ফুট ফুট করে কান্না করতাম রামপাল মহারাজজির সাথে মুলাকাত (দেখা) করার আগে সব সাধু মহন্তের উপর বিশ্বাস উঠে গিয়েছিল। তখন ভাবতাম প্রসিদ্ধ (নামকরা) আশারাম বাপুই যদি কোন শঙ্কার সমাধান করতে পারল না তো কাকে বিশ্বাস করব? একবার মনে ভাবলাম সন্ত রামপালজী জ্ঞান তো শ্রেষ্ঠ বলছেন পরন্তু তাঁর কাছে তো বেশী শিষ্য নেই, তিনি পূর্ণ সন্ত কিভাবে হতে পারে? এই কথা হল ২০০৫-১৮ জুনের ঘটনা। এই শঙ্কা মনে আসতে লাগল। কিছুদিন পরে সন্ত রামপাল মহারাজের এক শিষ্যর সঙ্গে আমাদের গ্রামে দেখা হয়েছিল। আমার কাহিনী শুনে আমাকে পরমাত্মা স্বরূপ পূর্ণ রামপাল মহারাজের সৎসঙ্গে দ্বিতীয়বার নিয়ে গিয়ে বসিয়ে দিলেন আমি একঘণ্টা ধরে সৎসঙ্গ শুনলাম। তারপর কাঁদতে কাঁদতে গুরু মহারাজের সাথে দেখা করতে গেলাম , তিনি আমায় বুকে টেনে বললেন, যে সন্তের কাছে যাচ্ছেন তিনি শাস্ত্র বিধি ত্যাগ করে মনমানি আচরণ করছে ও সবাইকে তাই করাচ্ছে। আমি রামপাল মহারাজজীকে কিছু বলিনি। তিনি আমার মনের প্রশ্নের কথা যেন আগে থেকেই জেনে গিয়েছিলেন। আমি কি চাই তাহা রামপালজী মহারাজ আমাকে তার চরণে ঠাঁই দিয়ে এইভাবে সমাধান করে দিয়েছেন। আমাকে এইভাবে বুঝিয়েছেন—

তত্ত্বদর্শী সন্ত রামপাল মহারাজ বলছেন, পবিত্র গীতা অধ্যায় ৯ মন্ত্র ২৫-তে পিতার পূজা বা শ্রাদ্ধ করা মানা করা হয়েছে। অন্য দেবদেবী পূজা করা ব্যক্তিকে কমজোর বুদ্ধি বালা লেখা আছে (গীতা অধ্যায় ৯ মন্ত্র ১২ থেকে ১৫ ও ২০ এবং ২৩ পর্যন্ত্য) কিন্তু আশারাম বাপুর "শ্রাদ্ধ মহিমা" নামক পুস্তকে শ্রাদ্ধ করা শ্রেষ্ঠ বিধি বলছেন। সন্ত আশারাম বাপুজির প্রকাশিত আমেদাবাদ সাবরমতি আশ্রম থেকে প্রকাশিত পত্রিকা ঋষি প্রসাদ অংক ১৩৫ মার্চ ২০০৪-এতে লেখা আছে ভূত পূজা করলে, পিতরোপূজা করলে এবং দেবদেবী পূজা করা ব্যক্তি কি হবে, পড়বেন পত্রিকার আগের অংকতে। আগের অংকের পত্রিকা ঋষি প্রসাদ অংক ১৩৬ এপ্রিল ২০০৪ পৃষ্ঠা ১৯ তে

লেখা আছে ভূত পূজা করলে ভূত লোকে যাবে, পিতর পূজা করলে পিতর লোকে আর শ্রীকৃষ্ণ পূজায়ালা ভগবান কৃষ্ণের বৈকুণ্ঠ লোক প্রাপ্ত হবে।

বিচার করেন যে শ্রী আশারাম দ্বারা প্রকাশিত "শ্রাদ্ধ মহিমা" নামক পুস্তকে পিতর পূজার ভাল বিধি লিখেছে।

বিচার করেন যে শ্রী আশারাম দ্বারা প্রকাশিত 'শ্রাদ্ধ মহিমা" নামক পুস্তকে পিতর পূজার ভাল বিধি লিখেছে।

কৃপা করে ভাবুন ঃ- কোন ব্যক্তি একথাও বলছে যে, কুয়োতে পড়লে মৃত্যুপ্রাপ্ত হয়ে থাকে। সে স্বয়ং কুঁয়োতে পরার পরামর্শও দিচ্ছে এবং সে একথাও বলছে কুয়োতে পড়ার ভাল বিধি আমি বলেদিচ্ছি যে কি, দুটো পা উঠিয়ে একদম লাফ দেবে। এ কুয়োতে পড়া শ্রেষ্ঠ বিধি, যে এরকম না করে সে দোষী হবে।

তবে কি সেই ব্যক্তি সৎ লোক বা ভালো লোক? এই ভূমিকা আশারাম বাপু করাচ্ছেন, একদিকে বলছেন, ভূত পূজা করলে ভূত লোকে, পিতর পূজা করলে পিতর লোকে যাবে, সেখানে সে ক্ষুধার্ত হয়ে রয়েছে পরে শ্রাদ্ধ দ্বারা তাকে তৃপ্ত করা হয়। একটা আরও বিচারের বিষয়, যখন পিতামাতা জীবিত ছিল, সে প্রতিদিন কমপক্ষে ২ থেকে ৩ বার খেতেন। এখন মৃত্যুর পরে সে ভূত বা পিতর যোনী প্রাপ্ত হয়ে গিয়েছে কারণ এরা সাধনা গীতার শাস্ত্রের বিরুদ্ধে করেছেন এই একদিনের শ্রাদ্ধে সে কি করে তৃপ্ত হবে? আর ৩৬৪ দিন তাহলে কি খাবেন? এর জন্য গুরুজন ও সন্ত দোষী যে কিনা ভোলী-ভালী অর্থাৎ সরল সোজা আত্মাদের শাস্ত্র বিরুদ্ধে সাধনা শিখিয়ে রেখে আত্মার অকল্যাণ ডেকে এনেছেন। শাস্ত্র জ্ঞান থেকে অপরিচিত গুরুই এই জীবদের শাস্ত্র বিধি বিরুদ্ধে সাধনা করিয়ে কষ্টকর যোনিতে ফেলে দিয়েছেন। আশারাম বাপু শিবের উপাসনার মন্ত্র (ওঁ নমঃ শিবায়) ও বিষ্ণু মন্ত্র (ওঁ নমো ভগবতে বাসুদেবায়) বলে থাকেন। এছাড়া হরি ওঁ, ওঁ গুরু আদি নাম থেকে যে কোনো একমন্ত্র নিজের ইচ্ছা অনুসারে বেছে নিতে বলেন এবং সোহং মন্ত্রকে দুইভাগে ভাগ করে শ্বাস দ্বারা স্মরণ করা আদি মন্ত্র দিয়ে থাকেন, যে কিনা কোনো শাস্ত্রে প্রমাণ নেই।

**বিচার করুন** — কোন রুগী যার পেটে যন্ত্রণা হচ্ছে, আর সে যে কোন ডাক্তারের কাছে চিকিৎসার জন্য গিয়েছে, আর ডাক্তার তাকে বলছেন, এখানে ছয় প্রকারের ট্যাবলেট আছে তোমার যেটা ভাল লাগে উঠিয়ে নাও, একটু ভাবুন, একি ডাক্তার হতে পারে?

**পবিত্র গীতায় অধ্যায় ৮ মন্ত্র ১৩ তে বলেছে ঃ—**

ওঁ ইতি একাক্ষররম্ ব্রহ্ম, ব্যাহরন্ মাম্ অনুস্মরণ্।

যঃ প্রযাতি ত্যজন্ দেহম্ সঃ যাতি পরমাম্ গতিম্ ।। ১৩।।

এর শব্দার্থ হল গীতা বলা ব্রহ্ম অর্থাৎ কাল বলছে যে, (মাম্ ব্রহ্ম) আমার তো কেবল (ইতি) এই একটি অক্ষর (ওঁ একাক্ষরম্) ওঁ একাক্ষর আছে (ব্যহরন্) উচ্চারণ করে (অনুস্মরণ স্মরণ করবে (যঃ) যে সাধক (ত্যজন্ দেহম্) শেষ নিঃশ্বাস পর্যন্ত্য (প্রযাতি) স্মরণ সাধনা করে (সঃ) সে সাধক আমার গতি (পরমাম্ গতিম্) পরমগতিকে (যাতি) প্রাপ্ত হয়ে থাকে।

**ভাবার্থ ঃ-** শ্রীকৃষ্ণের শরীরে প্রেতবত হয়ে ব্রহ্মপ্রবেশ করেছিল, সেই কালের (ব্রহ্মের) হাজার হাত যুক্ত, সেই জ্যোতি নিরঞ্জন (কাল) বলছিল যে, মৃত্যুর অন্তিম শ্বাস পর্যন্ত যে আমার এই এক অক্ষর (ওঁ) নাম স্মরণ করবে সে আমাকেই পাবে, অন্য কোনো মন্ত্র আমার ভক্তির নয় এবং কালের গতির গুণের কথাও গীতা অধ্যায় ৭ মন্ত্র ১৮ তে অনুত্তমাম্ অর্থাৎ খারাপ বা উত্তম গতি নয়, অনুত্তম গতি। এর প্রমাণ গীতা অধ্যায় ৯ মন্ত্র ২০ থেকে ২৫ বলা হয়েছে। তিন বেদেই (ঋক্‌বেদ, যজুর্বেদ ও সামবেদ) বর্ণিত বিধি দ্বারা আমার সাধনা করে তা ছাড়া অন্য দেবতারও পূজা করে, তাদের জন্য জন্ম মৃত্যু ও স্বর্গ বানানো রয়েছে। পিতর পূজা করে যারা (শ্রাদ্ধ করনেবালা) পিতর হয়ে পিতরদের প্রাপ্ত হয়। ভূত পূজা করা ব্যক্তি (তেরোদিনে যে ক্রিয়া কর্ম ও বাৎসরিক, অস্থি নিয়ে গঙ্গায় ভাসিয়ে দেওয়া, পিন্ডি এসব ভূত পূজা) ভূত হয়ে ভূত লোকে চলে যায় এবং ভূত হয়ে পৃথিবীতেও ঘুরে বেড়াতে থাকে। এই সব বিধিছাড়া কর্ম কে মনমানি (ইচ্ছামত) আচরণ বলা হয় এই জন্য এসব করাই ক্ষতি ও বৃথা। প্রমাণ গীতা অধ্যায় ১৬ মন্ত্র ২৩-২৪

**বিশেষ ঃ-** এখানে চতুর্থবেদ অথর্ববেদের কথা এই জন্য বলা হয় নি যেকি, এই বেদে পূজা বিধি কম, সৃষ্টির রচনা বেশী। এই জন্য গীতা অধ্যায় ১৮ মন্ত্র ৬২-তে বলা আছে, অর্জুন তুই ওই পরমাত্মার স্মরণে যা, সেখানে গেলে তোর পূর্ণ মুক্তি হবে পরম শান্তি ও শাশ্বত স্থান অর্থাৎ সতলোক প্রাপ্ত হবে তথা গীতা অধ্যায় ১৫ মন্ত্র ৪-তে বলা হয়েছে, যদি কোন তত্ত্বদর্শী পাওয়া যায় তিনি শাস্ত্রের পূর্ণ অভিজ্ঞতা বা অজ্ঞ আছে তোমায় দিতে পারবে। তার বলা শাস্ত্র বিধি অনুসারে সাধনা করার। পরে ওই পরমেশ্বরের খোঁজ করা উচিত। যেখানে গেলে সাধকের আর জন্ম মৃত্যু হয় না, সেখানে অনাদি মোক্ষ পাবে। (গীতা বলা কাল অর্থাৎ ক্ষর পুরুষ/ব্রহ্মএই কথা বলেছে)- সে একথাও যেকি বলছে "আমিও ওই আদি পুরুষ পরমেশ্বরের শরণে আছি।"

সন্ত রামপাল মহারাজজী বলেছেন যে কি, অন্য সব সন্তেরা বলে যে কি, পাপের ভোগ তো আগে থেকেই লেখা থাকে, সেই জন্য জীবকে ভোগ করতে হয়। ভক্তি করে যেতে হবে ভবিষ্যতে দ্বিতীয় জীবন সুখময় হবে।

**কৃপা করে বিচার করেন —** কোনো এক ব্যক্তির পায়ে কাঁটা ফুটেছে যার কারণ খুব যন্ত্রণাও হচ্ছে, সে অন্য এক ব্যক্তির কাছে এই কাঁটার কষ্টের নিবারণের জন্য গিয়েছে। উত্তর দিচ্ছে, কাঁটা থাক জুতো পড়ে নেও, ভবিষ্যতে কাঁটা ফুটবে না। তবে সেই ব্যক্তি কি ঠিক পরমর্শ দিল? কেননা কাঁটা ফোঁটা পায়ে জুতো পরা সম্ভব নয়। আগে কাঁটা বের করার উপদেশ দেওয়া উচিৎ, তবেই তো পরে সাবধানের জন্য জুতো পরবে? যাতে দ্বিতীয় বার কাঁটা না ফোঁটে। ঠিক এইরকম পূর্ণ পরমাত্মার প্রাপ্তি করতে হলে অর্থাৎ কষ্ট নিবারণের জন্য পূর্ণ সন্তের স্মরণে যাওয়া উচিৎ, যাতে পাপরূপী কাঁটার কষ্ট সমাপ্ত হয়ে যায়। পরে সাধক পূর্ণ প্রভুর শাস্ত্রবিধির অনুসার সাধন রূপী জুতো এই ভয়ে পরবে যাতে আবার পাপরূপী কাঁটা কষ্ট পেতে না হয়। সব সন্তেরা এই পবিত্র গীতার অনুবাদে অর্থকে অনর্থ করে দিয়েছেন। গীতা অধ্যায় ৭ মন্ত্র ১৮ থেকে ২৪-এ অনুত্তমাম্ কে অতি উত্তম করেছে তথা অধ্যায় ১৮ মন্ত্র ৬৬ -তে ব্রজের অর্থ আসা করে দিয়েছেন। তত্ত্বজ্ঞানের অভাবে ও তত্ত্বজ্ঞানহীন গুরুদের কারণেই সর্ব সমাজ শাস্ত্র বিধি রহিত সাধনা করে, মনুষ্য জীবন ব্যর্থ করে দিচ্ছেন (পবিত্রগীতা অধ্যায় ১৬ মন্ত্র ২৩-২৪)। সর্ব পবিত্র ধর্মের পবিত্র

আত্মারা তত্ত্বজ্ঞান থেকে অপরিচিত আছে। যার কারণে নকল গুরু, সন্তো, মহন্তো ও ঋষিদের দাপট হয়ে রয়েছে। যে সময় পবিত্র ভক্ত সমাজ আধ্যাত্মিক তত্ত্বজ্ঞানে পরিচিত হয়ে যাবে, সেই সময় এই নকল গুরু, সন্ত ও আচার্য্য পন্ডিতরা লুকাবার বা পালাবার জায়গা খুঁজে পাবে না।

উপরোক্ত সত্য নিজ চোখে দেখে আমি ও অন্য পরিবারের সদস্যরা, সাধু (গুরু) রাম পাল মহারাজের চরণে লেগে আছি। এখন আমার পুরো পরিবারে কোন রোগ নেই, ভুতও নেই, কাউকে এখন মারেও না, কোন পশুকেও মেরে ফেলে না। কাজকর্ম করতে দিত না, এখন শুধু আমাদের ঘর থেকেই ভূত পালায়নি, পুরো গ্রাম ছেড়ে ভূত পালিয়েছে। মনে হয় অন্য আত্মীয়দের ঘরে চলে গিয়েছে। যারা আজও শ্রী আশারাম বাপুর শিষ্য রয়েছে, ভূত হয়তো বলছে, বসন্তর ঘরে যাওয়া যাবে না কারণ ওখানে তো পূর্ণ পরমাত্মা স্বরূপ পূর্ণ সন্ত নিবাস করছেন। সন্ত রামপাল মহারাজজী থেকে উপদেশ নিয়ে আমাদের পরিবার পুরো স্বাস্থ্যও সুখী জীবন কাটাচ্ছি। আমাদের পরিবার ও আত্মীয়স্বজন (কুটুম্ব) কম পক্ষে ২০০ সদস্য সন্ত রামপাল মহারাজজীর কাছ থেকে উপদেশ নিয়েছি। আমারা আগে সব আশারাম বাপুর শিষ্য ছিলাম। সন্ত রামপাল মহারাজজী দ্বারা বলা তত্ত্বজ্ঞানকে বুঝে কমপক্ষে দশ হাজার শিষ্য ২০০৫ সালে হয়েছিল, আশারামের শিষ্যও সন্ত রামপাল মহারাজের শিষ্য হয়ে গিয়েছেন, তারাও আমার মত পশ্চাতাপ করেই পরে উপদেশ নিয়েছেন। ভক্ত সমাজের কাছে আমার অনুরোধ, যদি কোন ভক্তের পরমাত্মার প্রতি প্রেম ভালবাসা থাকে বা তার কাছে চির শান্তি পেতে চায় তাহলে দেরী না করে ততজ্ঞান যত তাড়াতাড়ি বুঝতে চায় পূর্ণ সন্ত গুরু রামপাল মহারাজজীর কাছ থেকে উপদেশ নিয়ে নিজের আত্মার কল্যাণ করার চেষ্টা করুন। মানব জনম দুর্লভ জনম, এই সুযোগ আর কোন দিন নাও পেতে পারেন, কারন, সত্যযুগ দ্বাপরযুগ, ত্রেতা যুগেও মহা ঋষিরা যে শাস্ত্রের মর্ম বুঝিয়ে যেতে পারেননি, আজ পরমাত্মার দূতের রূপে স্বয়ং পরমাত্মা এসেছেন আমাদের মাঝে। তাঁর চরণে কোটি কোটি প্রণাম। তাঁর জন্যই আজ আমরা পরমাত্মাকে জানতে পেরেছি তাঁর ঠিকানা পেয়েছি, ভগবানের কৃপা যে কি আজ আমরা এতই ভাগ্যবান যে তিনযুগে যে তত্ত্ব জ্ঞান দিতে স্বয়ং পরমাত্মা এসেছিলেন তাই তারা তাকে চেনেনি, তবে আজ এই কলিযুগে মধ্য পিড়িতে আমাদের কল্যাণের জন্য পরমেশ্বরের দূতকে পাঠিয়েছেন, তিনি তো বলেন আমি প্রভুর দাস, তবে আমরা শিষ্যরা তাঁকে পরমেশ্বরই মেনে থাকি কারণ তাঁর মুখবাণী থেকে যে তত্ত্বজ্ঞান বের হয় এটা মানুষের নয় স্বয়ং প্রভুই বলেন মনে করি। সেই জন্য ভক্তগণকে বলি, এই সুযোগ পবিত্র আত্মারা মনে হয় ছাড়বেন না, এই আশা রাখি। তাঁর বর্ণনা মুখে বলা যায় না যা বলিতাও কিঞ্চিৎ, ভাষা নেই বলার। আমার এই বাক্য হয়তো বুদ্ধি মান লোক ইশারা হিসাবে বুঝে নেবেন আর অজ্ঞানীর কাছে কিছুই না। কারণ আমরা প্রভুরই সন্তান সবাই সবার আত্মীয় কেউ পর নয়। কোনো জাত নয়, কোনো ছোট বড় নয়, কোন ধর্ম নয় কেবল একই ধর্ম যা হল মানব ধর্ম, পরমেশ্বরের সন্তান। তাই সবাই আমরা একই পরম পিতার সন্তান মনে করে কোন লড়াই নয় ঝগড়া নয়, শুধু শান্তি পরমেশ্বরকে পাওয়ার আনন্দ। আসুন আমরা মানব ধর্মের ব্রত রাখি ও কৃপা করে পরমাত্মা স্বরূপ পূর্ণ সন্ত রামপালজী মহারাজের চরণে এসে নিজেদের জীবন সুখী বানাই ও পরমাত্মাকে প্রাপ্ত করি।

**ভক্ত বসন্ত দাস**

**মোবাইল নং - ০৯৮১২১৫১০৮৮**

## ।।অদ্ভুত ঘটনা।।

পূজনীয় আদরণীয় গুরুদেব মহারাজজিকে দন্ডবৎ প্রণাম,

আমি আমার পরিবারের খুশী আদরপূর্বক সমস্ত ভক্তদের জানাতে চাইচ্ছি যে, জানুয়ারী ২০০০ সালের প্রথমে আপনার (সন্ত রামপালজি) প্রবচন (সতসঙ্গ তাজপুর গ্রাম দেহলীতে শ্রী মুরারী ভক্তের নিবাস স্থানে চলছিল তখন এক অন্য ভক্তের মেয়ে, আমার পত্নী শ্রীমতি বিমলা দেবী (ছাবলা) কে বলল যেকি কাকী! পাশের গ্রামে এক সতসঙ্গ চলছে, যদি আপনি ওই গুরু মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়ে নেন, তাহলে আপনার অসাধ্য রোগ (পিঠের হাড় এক ইঞ্চি ফাঁকা হয়ে গিয়েছিল) ঠিক হয়ে যেতে পারে। তখন আমার স্ত্রী ওই মেয়েকে বলল, অল ইন্ডিয়া মেডিকেল ইনস্টিটিউট অফ রিসার্চ সেন্টর সাইন্স দিল্লিতে যার আড়াই বছর চিকিৎসা চালিয়ে কিছু করতে পারল না, তো এক নাম বা শব্দতে কি শক্তি আছে? যে কি আমার অসাধ্য রোগ ঠিক হয়ে যাবে? অনেকক্ষণ ধরে দুজনের তর্কাতর্কি চলছিল। পরে আমার পত্নী কিছু ভেবে সৎ সঙ্গে যাওয়ার নির্ণয় করলেন পরম পূজ্য সন্ত রামপাল জী মহারাজের প্রবচন/সৎসঙ্গ/ অমৃতবাণী শুনে অধুরা ছুটে যাওয়া কানেক্সান অর্থাৎ ভক্তির তার পুনঃ বন্দী ছোড়ের সাথে জুঁড়ে গেল আর আড়াই বছর ধরে চিকিৎসায় যে লাভ হয় নি তাহা কেবল নাম সুমিরণে মাত্র পাঁচ দিনের মধ্যে আমার অসাধ্য রোগ ঠিক হয়ে যায়। এর আগে ডাক্তার আমার পত্নীকে বসতে ও দাঁড়াতে একদম মানা করেছিলেন। আজও ট্রীটমেন্ট স্লীপের উপর লেখা আছে ও এক ইঞ্চি তফাৎ এক্স-রে সামনে আছে। সব থেকে বড় সমস্যা আমার পত্নীর এই ছিল যে কি, ওর দ্বারা বসে পায়খানা করতে কষ্ট হত আর পায়খানার হাত ধোয়ার সময়, দশ পনেরো মিনিট পর্যন্ত কান্না করতো, কেননা বেশী ঝুকলে বেশী ব্যথা হত এখন এই পরম পূজনীয় সতগুরু রামপাল মহারাজজীর কৃপায় ও আশির্বাদে ৫০ কিলো ওজনের জিনিষও উঠাতে পারে পরিপূর্ণ সুস্থ্য আছে। আমার সব পাঠকের কাছে এই প্রার্থনা যে কি, পরমেশ্বর তুল্য সন্ত রামপাল জী মহারাজ যে কবির্দেব (কবির পরমেশ্বরের) এর পূর্ণ কৃপা পাত্র হয়ে আছেন, তার কাছ থেকে যত তাড়াতাড়ি মুক্ত নাম প্রাপ্ত করে স্ব-পরিবারের জন্য সুখী ও কল্যাণ করান ও পূর্ণ মোক্ষ এবং সতলোক (শাশ্বতম্ স্থানম্) প্রাপ্ত করেন।

**আপনার সেবক ভক্ত নথুরাম**
**গ্রাম-ছাবলা, দিল্লি দূরভাষ - ২০৯১৩৯৩৬**

## ।।অসম্ভবকে সম্ভব করে দিয়েছেন পরমেশ্বর।।

আমি ভক্ত সুরেন্দ্রদাস গ্রাম-গাঁধরা, তপশীল সাঁপলা, জিলা -রোহতক হরিয়ানা নিবাসী আমার বয়স ৩১ বৎসর, ছোটবেলা থেকেই ঈশ্বরের প্রতি ভক্তি শ্রদ্ধা রাখতাম এবং পরমেশ্বরের খোঁজে থাকতাম। আমি মনমানী (মনমুখী) পূজা, যেমন, মন্দিরে যাওয়া ব্রত উপবাস করা, শ্রাদ্ধ আদি ও করতাম। কিন্তু শারিরীক কষ্ট ও মানসিক অশান্তি লেগেই থাকত। তবুও পরমেশ্বরের প্রতি বিশ্বাস ভক্তি এবং ইচ্ছা নিয়মিত ছিল। এই ইচ্ছা আমায় সন্ ১৯৯৫ তে সন্ত আশারাম বাপুর কাছে নিয়ে গিয়েছিল। আমি তার কাছ থেকে নাম উপদেশ নিয়েছিলাম যেমন ভক্তির পথ বাপুজি

বলেছিলেন দৃঢ় মন নিয়ে সেই সাধনা করতাম। কিন্তু এই করে না তো কোনো শারিরীক কষ্ট দূর হয়েছে, না আধ্যাত্মিক কিছু উপলব্ধি হয়েছে কেবল কষ্ট বেড়েই চলেছিল। আমি আশারাম বাপুর বলা অনুসারে সাধনা করতাম। যেমন ২৫০ গ্রাম দুধ সকালে খেতাম, আর ২৫০ গ্রাম দুধ সন্ধ্যা বেলায় খেতাম। আমার কাছে যত মন্ত্রতে যত অক্ষর ছিল ছিল তত লাখ মন্ত্র জপ করতাম ও সমাধি লাগাতাম। চল্লিশ দিনের এই ক্রিয়া ছিল যাহা এক অনুষ্ঠানের মত হত এই ধরনের আমি চৌদ্দটা অনুষ্ঠান করেছি।

একবার আমি বাপুজির সৎসঙ্গে শুনেছি যে, সাতদিন পর্যন্ত্য নিরাহার থেকে মন্ত্র জপ ও সমাধি লাগিয়ে প্রাণায়াম করলে ঈশ্বর প্রাপ্তি হয়। তাই এই কথা সত্য মেনে এইরকম করেছিলাম। তবে পরমাত্মা প্রাপ্তির জন্য ক্ষুদা পেটে থাকার কারণ প্রায় মৃত্যুর কাছাকাছি পৌঁছে গিয়েছিলাম এবং প্রাণায়াম করার কারণে দিমাগী (মানসিক) পরিস্থিতি হারিয়ে গিয়ে আমি পাগলের মতো হয়ে গিয়েছিলাম।

ওই সময় আমার উপর সৎগুরু পূর্ণ সন্ত রামপাল জী মহারাজের কৃপা দৃষ্টি হয়েছিল তাই ২০০০ সাল সেপ্টে ম্বর মাসে পূজ্য গুরুদেব সন্ত রামপাল মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়েছিলাম, উপদেশ নেওয়া মাত্রই আমার মনে হল যে যেমন দ্বীপে তেল ঢাললে যেরকম ঠিক সেই রকম প্রদ্বীপ জ্বলে ওঠে ঠিক আমার জীবন তেমন শান্ত হয়ে গেল।

পূর্ণ সন্ত (গুরু) পাপ কর্মকে সমাপ্ত করতে পারেন এর প্রমাণ আমার জীবনে স্পষ্ট রূপে পেয়েছি, যা আমার জীবনে ঘটেছিল। ২০০৪-তে ঔরাঙ্গাবাদ মহারাষ্ট্রতে সন্ত রামপালজী মহারাজের সৎ সঙ্গের উপলক্ষে, ২৫ ফুট উপরে সামিয়ানা অর্থ্যাৎ ছায়া হওয়ার জন্য তাম্বু লোহার পাইপের উপর টাঙ্গানোর জন্য আমি উপরে উঠেছিলাম, ওখান থেকে মানে ২৫ ফুট উচুঁ থেকে মাটিতে পড়ে আমার মেরুদন্ডের হাড় ভেঙে গিয়েছিল এবং নীচের ভাগ (অংশ) অবশ হয়ে (ব্রম্হ) গিয়েছিল। কাল হয়তো অন্য কিছু করবে ভেবেছিল, সে সময় আমি আমার গুরুদেবকে স্মরণ করেছিলাম আমার গুরুদেবের দয়ায়, ওই সময়েই দুটো পা ঠিক কাজ করতে শুরু করে।

গরীব, কাল ডরে করতার সে, জয় জয় জগদ্বীশ,
জৌরা জৌরী ঝাড়তী, পগ রজ জরৈ শীশ।।

ওই সময় আমায় ঔরঙ্গাবাদের প্রাইভেট হস্পিটাল (পটবর্ধন হাসপাতাল) -তে আমায় নিয়ে গিয়েছিল। ওখানের ডাঃ ডী.জী. পটবর্ধন আমার শরীরের চেকআপ করে আমার রীঢ়ের (মেরুদন্ডের) হোড়ের এক্স-রে নিলেন। রিপোর্টে জানা হয় যে মেরুদন্ডের হাঁড় ভেঙে গিয়েছে। রিপোর্ট দেখে ডাক্তার চিন্তিত হয়ে বললেন আপনার মেরুদন্ডের এক হাড় ভেঙে আলাদা হয়ে গিয়েছে। ডাক্তার বার বার আমার পায়ে হাত লাগিয়ে দেখে বললেন, আপনার উপর পরমাত্মার বিশেষ কৃপা আছে, তাই আপনার পা ঠিক কাজ করছে। কেননা এই রিপোর্ট অনুসারে আপনার অর্ধাঙ্গ নষ্ট হওয়ার কথা। ওই হসপিটলে তিনদিন পর্যন্ত্য ছিলাম, তার পরে ছুটি পেয়ে আমি হরিয়ানা নিজের ঘরে ফিরে এসেছিলাম।

হরিয়ানায় এসে আমার চিকিৎসা এখানকার প্রসিদ্ধ ডাক্তার হাড়ের জন্য চড্ডা সাহেব আমার রিপোর্ট দেখে অবাক হয়ে বললেন, কি করে চলাফেরা করছেন ? আপনার রিপোর্ট অনুসারে

অর্ধ অঙ্গ অচল হওয়ার কথা। তিনি আবার রঙ্গীন এক্স-রে করলেন আর বললেন চিকিৎসা দ্বারা করা সম্ভব নয় তবে অপারেশনের দ্বারা যে স্থিতিতে আগে ছিল সেই স্থিতিতে আনা সম্ভব হতে পারে। যাতে আর হাড় না ভাঙে। তিনি হাড়ের শক্তি পাওয়ার জন্য ইনজেক্সন দেওয়া শুরু করেলেন তিন মাস সব ইনজেক্সন নেওয়া হয়ে যাওয়ার পর তিনি বললেন অপারেশন অবশ্যই করাতে হবে নয়তো বাকী যে হাড় গুলিও ভেঙে যেতে পারে, এতে দুলাখ টাকা খরচ হবে আর ওই সময় ডাক্তার এইকথাও বললেন রিপোর্টের অনুসারে আপনার তিন মাসের মধ্যে মৃত্যু প্রাপ্ত হয়ে যাবে। আজ পরমাত্মার কৃপাতে বেঁচে আছি। অপারেশণ খরচ দুই লাখ দেবার আমি সমর্থ ছিলাম না এই জন্য আমি অন্য এক ডাক্তারের কাছে গিয়েছিলাম, উনিও আমার রিপোর্ট দেখে আশ্চর্য্য তে পড়ে গিয়ে বললেন যদি অপারেশনের দেরী হয় তাহলে বাদ বাকী হাড় ভেঙে পড়বে। তিনিও বললেন আপনার অর্ধেক অঙ্গ কাজ করার কথা নয়, কেমন করে আপনি চলাফেরা করছেন?

অবশেষে সবার কাছে হেরে গিয়ে আমি নিজের গুরুদেব সন্ত রামপাল মহারাজের চরণে প্রার্থনা করলাম, তখন তিনি আমার মাথায় হাত রেখে বললেন, বেটা আপনি একদম্ ঠিক হয়ে যাবে, যদি আপনি পরমেশ্বর কবীর সাহেবের শরণে না হতেন তাহলে আপনার ভুগে ভুগেই মৃত্যু হত। আপনি একবার ডাক্তারকে দেখান। আমি পরের দিন ডাক্তারকে দেখালাম গুরুদেবের আদেশ অনুসারে, যে ডাক্তার এক্স-রে করেছিলেন, তিনি ওই এক্স-রে দেখে আশ্চর্য হয়ে বললেন, যে হাড় ভেঙে আলাদা হয়ে গিয়েছিল, সেই হাড় আপনা-আপনি (নিজে নিজে) উপরে গিয়ে কি করে জুড়ে গেল। ডাক্তার বললেন এই হাড়ের পরিস্থিতি এমন ছিল, যেমন কোন গাড়ি অনেক উচুঁতে চড়তে হবে এই সময় সে গাড়ির ইঞ্জিন যদি খারাপ হয়ে যায় তাহলে ওই গাড়ি ফিরে আসতে পারে যদি প্রথম গিয়ারে দেওয়া, পাথর বা ইট বড় চাকার পিছনে দিয়ে গাড়িকে ওই জায়গায় দাঁড় করে রাখা যায়। তাহলে উপরে চড়তে পারবে না বা পারে না। ঠিক সেই রকম যে হাড় এই অবস্থায় দাঁড়িয়ে ছিল, সে কি করে উপরে জুড়ে গেল? এটা আমার ইতিহাসের বাইরের কথা। এতে আমার মনে হচ্ছে যে কোন শক্তি আছে যে কিনা অসম্ভব জিনিষকেও সম্ভব করিয়ে প্রমাণ করে দিয়েছেন। এই অবস্থা তো অপারেশান করলেও এই স্থিতিতে আমরা কোনদিন এনে দিতে পারতাম না। অপারেশন করে এতে হয়তো কোন পদার্থ ভরে ওই গ্যাপ্ ভরা যেতে পারত। পরে যদি আপনি কোন ওজনের জিনিষ উঠানো চেষ্টা করেন, তাহলে আবার হাড় ভেঙে বিছানায় পড়ে থাকতে হত। তারপর মরণ কাছে কাছেই ছিল। ডাক্তার বুঝতেই পারছিলেন না যেকি এইসব কিভাবে হল? আমি বললাম পূর্ণ ব্রহ্ম কবির সাহেবের স্বরূপ আমার পরম পূজ্য গুরুদেব সন্ত রামপালজী মহারাজ আমার পাপ কর্ম কেটে ও আমার মৃত্যুকে কাটিয়ে নিজের কাছ থেকে আমায় নতুন জীবন দিয়েছেন। অর্থাৎ নতুন করে আয়ূ বাড়িয়ে দিলেন। **পরমেশ্বর কবীর সাহেবের বাণী—**

"জো মেরে ভক্তি পিছোড়ী হোই।
তো হমরা নাম লেবে ন কই"।

এখন আমি একদম সুস্থ আছি এবং সতগুরুর চরণে আত্মকল্যাণের জন্য নিঃস্বার্থে সেবা করছি। ৫০ কিলো ওজনের বস্তা নিয়ে চলতেও পারি। আমাদের গুরুদেবের বাস্তবিক উদ্দেশ্য যে

ভক্তি করিয়ে জীবকে বিকার মুক্ত করিয়ে, আমাদের সকলকে পরমধাম সতলোকে নিয়ে যাওয়া। এখানকার ছোটো ছোটে সুখ তো আমাদের গুরুদেব নিজের খাজানা (তহবিল) থেকে দিয়ে দেন। যাতে জীব ভক্তির পথে দরকার হয়ে থাকে। এই জন্য সর্ব ভক্তের কাছে অনুরোধ ও প্রার্থনা যে কি, আমার গুরুদেবের চরণে এসে সত্যভক্তির মার্গ জানুন ও সংসারের ছোট ছোট সুখের জন্য পরিবারের সবাই কে সুখ দিয়ে তাদের আত্ম কল্যাণ করান।

**সৎ সাহেব** **ভক্ত সুরেন্দ্র দাস**

**মোবাইল নং - ৯৯৯২৬০০৮২৬**

**বিশেষ ঃ-** ঋক্‌বেদ মন্ডল ১০ সুক্ত ১৬১ মন্ত্র ২ -তে পূর্ণ পরমাত্মা বলেছ্নে যে, হে শাস্ত্রানুকুল সাধনা করা সাধক! তুই সম্পূর্ণ ভাবে আমার শরণ গ্রহণ কর, বা সংশয়রহিত হয়ে আমাকে ভক্তি কর, তাহলে আমি তোর অসাধ্য রোগও সমাপ্ত করে দেব। যদি তোর আয়ূ না থাকে, তোর আয়ূর শ্বাস বাড়িয়ে একশো বৎসর করে দেব। উপরের ঘটনাতে প্রভুর ঋক্‌বেদের বাণীই প্রমাণিত করেছে।

## ।। প্রভু শুনেছ্নে গরীবের ব্যাথা।।

আমি কর্মবীরের পুত্র ঘাসীরাম গ্রাম ভরান জেলা রোহতক হরিয়ানার স্থায়ী নিবাসী। প্রথমে আমি ও আমার পুরো পরিবার সন্ ১৯৮৬ তে নিরঙ্কারী বাবা হরদেব সিং মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়েছিলাম। ওই সময় আমি চুড়ি মালার ফেরী করতাম। আর্থিক স্থিতি ভালই ছিল। ধীরে ধীরে স্থিতি খারাপ হতে লাগল। কিছুদিন পরে আমার পত্নীর শরীরে নানা রোগ হতে লাগল কখনও কোন সমস্যা, বা কখনও কোনো না কোনো রোগ লেগেই থাকত। আমার পত্নীর ববাসীরও পিত্তথলিতে পাথর হয়েছিল। ডাক্তার বলেছিলেন অপারেশন করতে হবে, বিশ (কুড়ি) হাজার মত খরচ হতে পারে। এই দাসের ঘরে কুড়ি হাজার চালের দানাও ছিল না তাছাড়া আমার শ্বাসের রোগ ছিল। আমার পত্নী ও আমি আমাদের কষ্টের কথা মনে করে দুঃখী মনে চর্চা করতে করতে, একটা অটোতে করে বাসস্ট্যান্ডে যাচ্ছিলাম। পয়সা তো নেই, অপারেশন কেমন করে হবে? আমরা তো মরেই যাব। ওই অটোতে এক বোনও বসেছিলেন। তিনি আমাদের সব কথা শুনে বললেন করৌথা চলে যাও। ওখানে এক মহারাজজী আছ্নে তিনি যে কোনো রোগের ঔষধ বিনামূল্যে দেন। আমার পত্নী ভক্তিমতী মেবা দেবী ২৭.৭.২০০৩-এ সতলোক আশ্রম করৌথ তে গিয়েছিল এবং বন্দী ছোড় সতগুরু রামপালজীর কাছে নিজের অসুখের সব কথা এবং ঘরের পরিস্থিতি বললেন। সতগুরুদেব খুব মনোযোগ দিয়ে আমার কথা শুনে বললেন, বেটি এখানে কোনো ঔষধ দেওয়া হয় না, কেবল আত্মকল্যাণের পথ বোঝানো হয় আর ভক্তি করার বিধি, পবিত্র বেদ ও পবিত্র গীতার আধারের উপর শাস্ত্রের অনুকূলে বলে থাকেন। পূর্ণ পরমাত্মা কবীর সাহেবের কৃপাতে কেবল মন্ত্র জপ করা মাত্রই সর্ব কষ্ট দূর হয়ে যায় আর মূল লাভ তো জন্ম মৃত্যু থেকে পূর্ণ রূপে জীবকে মুক্ত করানো হয়। সমাজ সুধার (সমাজকে পবিত্র করা) ও অন্য সুখ তো এক্সট্রা (ফ্রি) তে দেওয়া হয় বা নিঃশুল্ক দেওয়া হয়ে যায়। তার কাছ থেকে নাম উপদেশের ঔষধ নিয়ে, আমি সুস্থ ও আমার পরিবার এখন তার কৃপায় সুখী। রোগের কোন চিহ্ন লেশ মাত্র

আমাদের পরিবারে নেই। গুরুদেবের আশির্বাদে কষ্ট জ্বালা সমাপ্ত হয়ে গিয়েছে। বন্দী ছোড়ের কাছে এই প্রার্থনা আমার মত সুখী জীবন এইরকম সমাজের সবার ভাগ্যে যেন মেলে এই আশা রাখি।

**ভক্ত কর্মবীর দাস পুত্র ঘাসীরাম**
**গ্রাম-ভরান, তপশীল-মহম, জিলা - রোহতক**

## ।। ভগবান এইরকমই হন ।।

আমি ভক্ত মহাবীর সিং পিতা শ্রী কে হর সিং গ্রাম- ঢরানা, জিঃ ঝজ্জর (হরিয়ানা) নিবাসী। প্রথমে আমি কট্টর শিবের ভক্ত ছিলাম। আমার লিভার ও কিড্‌নির ভিতরে পুঁজ হয়ে গিয়েছিল। আমাকে আমার ভাই ভক্ত মহেন্দ্র সিং মেডিকেলে চিকিৎসা করার জন্য নিয়ে যায়। তার আগেও অনেক টাকা খরচ হয়ে গিয়েছিল এই রোগের পিছনে কিন্তু কোনো আরাম পায়নি। মেডিকেলে অল্টাসাউন্ডের পর তিনটে অপারেশনের কথা বলেছিল, আমি তো ভয়ই পেয়ে গিয়েছিলাম। তাই আমি অপারেশন করতে মানা করে দিয়েছি। খাওয়া যেত না শরীর একদম কমজোর হয়ে পড়েছিল। আমার বড় ভাই মহেন্দ্র সিং বলত, সন্ত রামপাল মহারাজজীর কাছ থেকে নাম উপদেশ নিয়ে নে, তিনি পূর্ণ পরমাত্মার অবতার হয়ে এসেছেন। কবীর পরমেশ্বর পূর্ণ ব্রহ্ম আছেন। আমি আমার ভাইকে বলতাম ভগবান শিবের কাছে তোর কবীর তাঁতীর কি শক্তি আছে, বা কি ক্ষমতা আছে? তিনি তো এক কবি ছিলেন, তিনি কি করে ভগবান হতে পারেন? আমার বড় ভাই মহেন্দ্র সিং পিতা কেহর সিং, ইনাদের পরিবার একদম অভাবের ছিল। সন্ত রামপালজিয়ের শরণে গিয়ে পূর্ণ সুখী এখন আছে। তারা আগে যত দেব দেবীর পূজা করতো সব ত্যাগ করে এক পরমেশ্বর কবির সাহেব ও তার স্বরূপ গুরুদেবকেই পূজা করেন। তারপরও তারা সুখী রয়েছে। আমিও মানতাম্ তবুও আমি আমার শিবের থেকে বেশী কাউকে মানতাম না। আমার বড়ভাই মহেন্দ্র আমাকে বলতো, মহাবীর এই ভুল সবারই হয়। পূর্ণ ব্রহ্ম কবীর পরমেশ্বর (কবির্দেব) -ই আছেন। ইনার শক্তির সামনে ব্রহ্মা, বিষ্ণু, শিব, ব্রহ্ম, ও পরব্রহ্ম তো ক্ষুদ্র শক্তিযুক্ত। যেমন দেশের প্রধান মন্ত্রী ও রাষ্ট্রপতির সামনে প্রদেশ মন্ত্রির শক্তি যেমন হয়, ঠিক সেই রূপ অন্তর, পরমেশ্বর কবীর সাহেবের ও শিব বা অন্যান্য দেবতাদের শক্তি। সন্ত রামপাল দাসজি মহারাজ সব সদ্‌গ্রন্থের গহন (গভীর) অধ্যয়ন করেছেন। ভক্তি শক্তি থেকে স্বঅনুভব দ্বারা ঠিক পেয়েছেন।

তখন নিজে তিনি জে.ই.এর চাকরি ত্যাগ করে ভক্তি ময়দানে ঝাঁপিয়ে পড়েন। আজ সর্ব সন্ত ও মহন্ত আচার্য্য কে পিছনে ফেলে দিয়েছেন। সমস্ত পন্থের ও মহর্ষি দয়ানন্দের লেখাকে পর্যন্ত্য ফেল করে দিয়েছেন। সমাচার পত্রতেও একদম খুলে বলে দিয়েছেন। যদি কেউ আমার শাস্ত্রের ভুল ধরতে পারে, সে যেন আমার সামনে আসেন। আর্য সমাজের নাদান (অবুঝ) কিছু লোক বিরোধ করেছিল, পরে মুখ নিচু করে চলে যায় কেননা রামপাল মহারাজ যুক্তি প্রমাণের সাথে কথা বলেন। অন্য সন্ত বা অন্য ব্যক্তিরা দন্ত কথা (রূপকথা)-র আধারের মার্গ দর্শন করছেন। সত্যের সামনে অসত্য কখনও স্থির (টিকে) থাকতে পারেনা।

বড়ভাই মহেশের উপরোক্ত কথা শুনে মনে হতো একবার ঝগড়া করব কিন্তু আমরা বড়

আমি বলে আমি চেপে থাকতাম্ কিছু বলতাম না। যদি অন্য কোন ব্যক্তি আমার সামনে শিব থেকে বড় কোন ভগবানের কথা এইরূপ বড়ভায়ের মত বলতো, তাহলে লড়াই অনেক বড় ধরনের হয়ে যেত। তবে এখন বুঝতে পেরেছি যে সত্যকে মানুষ যতদিন না জানবে সে মিথ্যার জন্য অর্থাৎ মিথ্যাকে আড়াল কপূপৈ জন্য লড়াইও করতে পারে, আজ আমার সেই পরিস্থিতি হতে চলেছিল। আজ আমি নিজের ভুল মানতে স্বীকার হয়েছি। জেনেছি যে, সত্যি করেই কবীর পরমেশ্বরই পূর্ণ পরম ব্রহ্ম, তার উপরে কোন পরমেশ্বর নেই। মরণ পথের মানুষ কি না করতে পারে? ওইদিন আমার তিনটে অপারেশনের কথা ছিল, তাই শুনে ভয় হয়ে গিয়েছিল। সেই দিনই ভাইকে বললাম ভাই আমাকে বাঁচাও। আমার ভাই বলল, চল তোকে করৌথা আশ্রমে নিয়ে যাই তাহলে যদি তোর জীবন বাঁচতে পারে। আমাকে অপারেশন থিয়েটারে নেওয়ার জন্য সেদিন ট্রলিতে শুয়ে দিয়েছিল। অপারেশন করার কাপড়ও পড়িয়ে দিয়েছে। আমি ট্রলি থেকে উঠে নিজের কাপড় পড়ে বড় ভাই মহেন্দ্রকে বললাম, আমি তোমার ঐ গুরুদেবের কাছ থেকে এক্ষুণি নাম নেব। আমরা গাড়ি করে মেডিকেল রোহতক থেকে সোজা বন্দী ছোড় সতগুরু ।

রামপালজি মহারাজের শরনে চলে যাই এবং নাম উপদেশ নিয়ে, আশ্রমে ভোজনও গ্রহণ করলাম। কয়েকদিন পরে যখন মেডিকেলে গিয়ে ডাক্তারকে দিয়ে যখন চেকাপ্ করালাম, তখন ডাক্তার আশ্চর্যতে পড়লেন এবং দেখলেন যে আমার কোনো স্থানই নষ্ট হয় নি আর আমাকেও সুস্থ দেখলেন। তবে ডাক্তারের কাছে অপারেশন করলে আমার প্রচুর টাকা পয়সা খরচ হয়ে যেত কিন্তু আশ্রমে যাওয়াতে আমার কোনো খরচা হয়নি। সেখান থেকে নাম উপদেশ নিয়ে, ফ্রিতে পুস্তকও পেয়েছি। আমার পরিবারের সবাই অন্যান্য দেব দেবীর পূজা পাঠ করতো, তবে নাম উপদেশ নেবার পরে সমস্ত পূজা ত্যাগ করে কেবল পরমেশ্বরের পূজা করে ও গুরুদেবের বলা সৎমার্গের পথে চলে, পূর্বের থেকে অধিক সুখী আছি এবং স্বাস্থ্যবানও হয়েছি। বন্দীছোড় পূর্ণ পরমাত্মা সৎগুরু রামপালজি মহারাজের গুনগান মহিমা সারাদিন করলেও কম মনে হয়।

সন্ত রামপাল মহারাজের মুখ্য উদ্দেশ্য তো কেবল নাম উপদেশ দিয়ে ভক্তি করিয়ে কালের জাল থেকে মুক্ত করে পরমেশ্বরের সঙ্গে মিলন করানো। যুগ যুগ সাধনা করে যার খোঁজ কেউ পায়নি। আজ রামপাল মহারাজজীর কাছ থেকে সেই সত্যের সন্ধান পেয়েছি, তাকে কোটি কোটি দন্তবৎ প্রণাম। কলিযুগে আমাদের জীবন তাকে পেয়ে ধন্য মনে করছি। পরমাত্মার সন্ধান বা সংবাদ নিয়ে দূত হয়ে আমাদের মুক্তির জন্য পৃথিবীতে যাকে পাঠিয়েছেন, এই অনমোল বা দূর্লভ সন্তকে আমাদের কাছ থেকে দূরে সরাতে চাই না। এই জীবন চালানোর জন্য কর্ম করে খেতে হবে, তাই তার নজরের সামনে থেকে এই দাস দূরে আছি। কিন্তু তাকে আমরা হৃদয়ে বসিয়ে রেখেছি। কারণ তার থেকে বড় বান্ধব আমাদের আর কেউ নেই।

তাহাকে মুক্তিদাতা বলতে বাধ্য হয়েছি কারণ এই সমস্ত ব্রহ্মান্ডের সৃষ্টির সম্পূর্ণ সঠিক জ্ঞান একমাত্র পূর্ণ ব্রহ্ম(পরমেশ্বর) কিংবা তাহারই অংশকে প্রতিনিধি বানিয়ে পাঠিয়ে দেন কেননা এই প্রকার সম্পূর্ণ সৃষ্টির সঠিক জ্ঞান কোনো দেবতা বা তাহাদের উপরে যে ব্রহ্ম পরব্রহ্ম আছেন তাহাদেরও জানা নেই। কারণ হল পরমেশ্বর যখন এই সমস্ত ব্রহ্মান্ড সৃষ্টি করেছিলেন তখন সেই সৃষ্টি দেখার জন্য কোনো সাক্ষী ছিল না। তার কারণে এই বাস্তবিক সম্পূর্ণ তত্ত্ব সৃষ্টির জ্ঞান কেবল,

আমাদের আদরণীয় পরমেশ্বর তুল্য গুরুজি, তত্ত্বদর্শী সন্ত রামপালজি মহারাজের কাছেই আছে, অন্য কাহারও জনা নেই। তাই আমার সকল পরমেশ্বর প্রেমী ভক্তদের কাছে নিবেদন যে কি, এই সুবর্ণ সুযোগ হাতছাড়া করবেন না যত তাড়াতাড়ি পারেন, আপনার সুখী হয়ে নিজেদের আত্মার কল্যাণ করান।

## ।। সর্বহারার সাহারা বা আশ্রয় দাতা ।।

আমি ভক্ত জিয়ারাম (রাজু) পিতা গণেশীরাম, গ্রাম-ঢরানা নিবাসী। আমার ও আমার পত্নীর অসাধ্য রোগ ছিল, তবে কেউ কেউ ভূত প্রেতের উপরের দৃষ্টি আছে। ডাক্তার বলেছিলেন টি বি হয়েছে, অনেক ডাক্তার দিয়ে চিকিৎসা করিয়েছি, কিছু পরিবর্তন আসেনি। দেবী দেবতার পূজা করিয়েছি এবং উত্তর প্রদেশ, হরিয়ানা, রাজস্থানের বালাজি আদির অনেক জায়গায় ঠোকর খেয়ে অনেক পয়সা কড়ি নষ্ট হয়েছে। দশ বারো বৎসর এইভাবে ঘোরাঘুরিতে সময় নষ্ট করেছি। যা পুঁজি বাটা ছিল, সব নষ্ট হয়ে গিয়েছিল কোথাও গিয়ে একটু শান্তির দুটো কথাও শুনতে পারি না বা কেউ একটু সান্তনা ধরনের কথাও এই দশ বছরের মধ্যে শুনাতে পারি নি। আমাদের নিজের জীবন নিয়ে বেঁচে থাকতেও ইচ্ছা হচ্ছিল না, আত্মহত্যাও করতে চেয়েছিলাম। যজ্ঞ করেছি যজ্ঞ করার সময় পন্ডিত ভয় পেয়েছিল আর বলল এর মধ্যে বড় জিন ভূত আছে আমি আবার যজ্ঞ করে পরে বলব। আমি যে গ্রামের বাসিন্দা আছি ভক্ত মহেন্দ্রও সেই গ্রামের লোক তিনি তো আগেই সন্ত রামপাল মহারাজজীর কাছ থেকে নাম উপদেশ নিয়ে রেখেছিলেন। আমাকে অনেক বুঝাতেন তখনও আমি তার কথা বিশ্বাস করতাম না। আমাকে বলতো জিয়ারাম সব জায়গায় ঘুরে নে, আর যত ঠকার ইচ্ছা ঠকে নে, আছে তোকে যত সময় না লুটবে তুই মানবি না। সন্ত রামপালজি ছাড়া তোর এই কষ্ট আর কেউ নিবারণ করতে পারবে না। আমিও তোর মত সারা জায়গায় ঘুরে তার চরণে আশ্রয় নিয়ে নিজেকে সুখী অনুভব করছি, শুধু এই জীবনের জন্য শান্তি বা সুখ অনুভব করছি না, পরকালের কথা মনে করেও সুখী অনুভব করছি। গুরুদেবের আশির্বাদে আজ আমি ধন্য ও গৌরান্বিত, এরপরে আর কোন সুখ থাকতে পারে না। সব জায়গায় ঘোরার পরে মহেন্দ্র ভক্তের সাথে দেখা করে সব আলোচনা করলাম, পরের দিন সন্ত রামপালজীর কাছ থেকে উপদেশ নিয়ে আজ আমি সুস্থ আমার পুরো পরিবার সুস্থ। ভক্ত সমাজের কাছে আমার প্রার্থনা যে সময় থাকতে মুক্তি দূতকে চিনে নিন, আমার মত যেন কেউ সর্বহারা না হয়, আজ আমি সব কিছু পেয়েছি কোন কিছুর অভাব নেই।

**সৎসাহেব** **ভক্ত জিয়ারাম**

## ।। গুরু হলে এইরকমই গুরু হওয়ার দরকার ।।

আমি শশী প্রভা প্রধানাচার্য্য (প্রিন্সিপাল) রাজকীয় বরিষ্ঠ মাধ্যমিক বিদ্যালয় ডিগানা জিলা জিন্দ-তে কার্য্যরত। আমি আমার ঘরের লড়াই-ঝগড়া ও মানসিক অশান্তিতে প্রায় ৩৫ বৎসর ধরে ভুগছি। আমার স্বামী আমাকে মারত ও পুরো মাসিক বেতন কেড়ে নিত। অর্থাৎ যতটা আমাকে কষ্ট দেওয়ার দিত। ৬০ বিঘা জমির মালিক হয়েও আমাকে সব সময় কুকুরের মতো খেতে দিত। আমি তার আত্মীয় স্বজন ও আমার আত্মীয় স্বজনের কাছে সাহায্য চেয়েছিলাম, কেউ

সাহায্য করেনি, সমাজের পঞ্চায়েতের লোকের কাছেও সাহায্য চেয়েছি, কেউ সাহায্য করতে আসেনি একটা লোকও আমার সাহায্য করেনি। ভাবলাম গুরু করলে হয়তো দিন ভাল হয়ে যাবে, এই মনে করে আনন্দপুর (বীনা) মধ্যপ্রদেশ বালা থেকে মন্ত্র নিয়ে গুরু করেছিলাম। এখন এই সব উলঝনে পড়ে আমি বালাজি হয়ে গিয়েছিলাম। বগড় (রাজস্থান) ধৌলিধার হিমাচল প্রদেশও গিয়েছিলাম। পীর ফকির গুরুদ্বারের ও সাহারা নিয়েছি। ঘরে যখন একা থাকতাম শুধু কাঁদতাম ভাবতাম ভগবান নেই এত জ্বালা যন্ত্রণা অন্যায় সহ্য করতে করতে পাগলের মত হয়ে গিয়েছিলাম। ছোট মেয়ে পরমাত্মার দয়ায় পড়ছে, কিন্তু বিয়ের কোনো ব্যবস্থা হয়নি। তার বাবা কোনো ছেলেরও খোঁজ নিতেন না।

তারপর একদিন এই দুঃখী আত্মা পরমাত্মার দরবারে (দরজায়) গিয়ে পৌঁছায় যেখানে দুঃখ নিবারণ হয়। আমার বাড়ীর পাশে এক বাড়ীতে পাঠ হচ্ছিল, সেই বাড়ী থেকে আমাকে প্রসাদ নেওয়ার জন্য ডাকতে এসেছিল, পরে ওখানে গিয়ে কিছু কথা বার্তা হয়, পাঠের সম্পর্কে। তিনি বললেন এই পাঠ হল পরমাত্মার সত্য বাণী, যা শুনলে দুঃখ কাটে কিন্তু এই পাঠ সন্ত রামপাল জীয়ের আজ্ঞা অনুসারেই করলে লাভ হয়, অন্য কাউকে দিয়ে এ পাঠ করালে লাভ হবে না। যেমন রাজা পরিক্ষিতকে পাঠ শুনানোর জন্য কোনো ঋষিদের সাহস হচ্ছিল না। কেননা কারর অধিকার ছিল না পাঠ শুনাবার ও সাতদিনের দিন মৃত্যু অনিবার্য অতএব সাতদিনে এই অভিশাপের ফল নিশ্চি ত ফল ফলবেই জেনে সবাই আগ্রহ করে স্বর্গ থেকে শুকদেব ঋষিকে ডেকে পরিক্ষিতকে শিষ্য বানিয়ে সাতদিন ভাগবত পাঠ শুনিয়েছিলেন। তবেই পরিক্ষিতের কিছু আশ্বাস হয়েছিল। বর্তমান কোন সন্তের বাস্তবিক শাস্ত্রের জ্ঞান ও সত্য সাধনার জ্ঞানের সঙ্গে পরিচয় নেই। এইজন্য যে কেউ যেখানে বা যে কোনো বাড়িতে পাঠ করার কথা বললেই পাঠ করা শুরু করে দেয়। যাহা করলে সাধকের কোন লাভ হয় না। যে বোনের সঙ্গে আমার পরিচয় ও চর্চা হয়েছিল, সেই বোন সন্ত রামপাল মহারাজের কাছ থেকে নাম নিয়ে ছিলেন ও তাহার বিচার শুনতেন। সে অশিক্ষিত ছিলেন তবুও গুরুদেবের সত্য বিচার শাস্ত্রের গুঢ় রহস্য আমাকে শুনিয়েছিলেন আর আমি প্রধান আচার্য (প্রধান শিক্ষক প্রিন্সিপাল) হওয়া সত্ত্বেও হয়রান হয়ে গিয়েছিলাম। তখন এইরকম মনে হচ্ছিল পরমেশ্বর যেন আমার হাত ধরতে আসছেন। সেই বোন বললেন আমার গুরুদেব সবার দুঃখ নিবারণ করেন। আমি বললাম আমাকে তার কাছে নিয়ে দর্শন করাবে? তিনি বললেন আগামী দিন যাব, আমরা পরের দিন রওনা দিলাম, সেখানে গিয়ে দেখি, সন্ত রামপাল মহারাজজী সাধারণ চেয়ারে বসা রয়েছেন। আমি জানতাম না সন্ত কেমন হয়, বা তার কেমন মহিমা হয়। বুঝলাম যে যত বড় হন, সে ততই সাধারণ দেখায়। আজকাল গুরুরা তো হাজার হাজার টাকা নিয়ে সৎসঙ্গের ব্যবস্থা ও নাম দীক্ষা দিয়ে থাকেন আমি জানতাম যে আমার স্থান তো পৃথিবী থেকেও নীচে, আমি পরমাত্মার মহিমার কি জানি? আমার ব্যাথা শুনে গুরুদেব বললেন, নাম উপদেশ নিয়ে নেও সব ঠিক হয়ে যাবে। পরের দিন উপদেশ (দীক্ষা) দিলেন। একমাসের ভিতর মেয়ের সম্বন্ধ হয়ে বিয়েও হয়ে যায়। এই রকম মনে হচ্ছিল কিছু আশ্চর্য্য হচ্ছে, ওই স্বামী যে কিনা কোন এসম্বন্ধ মেয়েদের আনত না, সে বিয়েও দিল। ফির কিছুদিন পরে আমার মেয়ের পেটে গাঁঠ হয়েছিল, বাচ্চা হয় নি, তাই চিন্তা হতে লাগল। আমি আমার ছেলেকে বলছিলাম যে

কি, যখন আমরা ফিল্ম দেখি সিনেমার মধ্যে যদি কোন পরিবারের অপরেশন হয় এবং সে মৃত্যুর সাথে লড়াই করছে , এই সময় পরিবারের লোক মন্দিরে প্রার্থনা করে, যেকি অপারেশন যেন ঠিকমত হয় আর সে যেন জীবিত থাকে, তখন তাদের প্রার্থনায় সে রুগী সুস্থ হয়ে যায়। তখন ছেলেও আমার এই কথায় সহমত হল, পরে আমি তাজপুর (দিল্লি) সৎগুরুর সৎসঙ্গে সেবার জন্য চলে যাই। তারপর ওখান থেকে হাসপাতলে গিয়ে দেখি অপরেশন ঠিক হয়েছে, কেন্সারের শঙ্কা ছিল, তাও ঠিক হয়ে যায়, পরে মেয়ে গর্ভবতীও হয়েছে। একদিন জামাইয়ের ট্রেকটরের সাথে এক মোটর সাইকেলের এক্সিডেন্টের (দুর্ঘটনার) খবর শুনলাম। আমি তো কেবল পূজ্য গুরুদেব ছাড়া কিছু বুঝতাম না। মালিকের যতটা গুণগান গাই এটা কমই, এই জিহ্বা থেকে আমি আমার গুরুর মহিমা লোককে শুনায় এ কিছু মাত্র! দেড় মাসের মধ্যে জামাইও ঠিক হয়ে হসপিটাল থেকে বাড়ি আসল।

যে দিন থেকে আমি উপদেশ (দীক্ষা) নিয়েছি, সেইদিন আমি ওই নকল গুরুর ফটো জ্বালিয়ে দিই ওইদিন থেকে আমার জীবন গাড়ি সুন্দর ভাবে চলতে থাকল। ২৩ সেপ্টেম্বর ২০০৩ তে আমি জাগ্রিত আঁখ (চোখ) দিয়ে ৪ঙ্গ৫ টার সময় বিকালে এক ভয়ঙ্কর আকৃতি বালাকে দেখেছি এত ভয়ঙ্কর যে, যদি আমি গুরুজির কাছে দীক্ষা না নিতাম তাহলে আমি ভয়েতেই মারা যেতাম। কিন্তু এই সময় আমি ভয় পাইনি, এতটা বুঝেছি এইটা যমদূত হবে, পরের দিন আমি গুরুদেবকে এই ঘটনা বর্ণন করলাম। তিনি বললেন ঐ দিনই তোমার শেষ দিন ছিল। আজ আমি পরমাত্মা স্বরূপ গুরুদেবের কৃপাতে বেঁচে আছি। তার দয়ায় আমার ছোট মেয়ের বিয়ে এক ইঞ্জিনিয়ার ছেলের সঙ্গে হয়েছে। দুই তিনবার আমার চাকরি চলে যেতে যেতে পরমাত্মা আমায় সামলিয়ে নিয়েছেন, এবং দুটো পদোন্নতিও দিয়েছেন। গুরুদেব বলতেন রাজাও প্রভুরই সন্তান তার মধ্যে ও প্রভুর শক্তি আছেন বা কাজ করে। প্রভুই সাধকের জন্য মন্ত্রির মধ্যে প্রেরণা দিয়ে সবার ফের বদল করিয়ে থাকেন। দেখাচ্ছে রাজা করছে করান পরমাত্মা। যে কোনো ব্যক্তি একবার আমার গুরুদেবের শরণে এসে আশ্রয় নিয়ে দেখুন কি ভাবে দুঃখ দূর করেন সে নিজেই বুঝতে পারবে না যে কি তার কত করুণা, স্বপ্নেও কেউ ভাবতে পারবে না। পরমাত্মা সত্যিকারেই অসহায় ব্যক্তির সহায় দাতা। আত্মার ভাষা তিনি বোঝেন আমার সাথে যে সব ঘটনা হয়েছে এ সমাধান শুধু পরমাত্মাই করতে পারেন। আমার গুরুদেবের মহিমা বর্ণনা করার জন্য আমার কাছে শব্দ বা কোন ভাষা নেই, তিনি স্বয়ংই কবির সাহেবের অবতার, যদি কেউ পরমাত্মার ভালবাসাও কৃপার দরকার মনে করেন, তাহলে হরিয়ানা হিসার জিলা, বরবালা আশ্রমে অবশ্যই আসেন আর নিজের চোখে দেখে যান, গুরু কেমন হওয়ার দরকার আর কি করে গুরুদেবের মাধ্যমে পরমাত্মার কৃপা আশির্বাদ পরিবারের উপর বর্ষণ হয়, এটাই এক মাত্র প্রমাণ। নানা গুরুর উপদেশ শুনেছি, তবে সত্যের বাস্তবিক সন্ধান কোন গুরুর কাছে নেই কারণ তারা দেবতাদের পাওয়া সিদ্ধির সন্ধান দেখিয়ে আশ্চর্য্য করায়ে গুরুপদ বজায় রাখার চেষ্টা করে আর নিজের পদবী বাড়ানোরই চেষ্টা করে এবং ব্যাঙ্ক ব্যালেন্স করে থাকেন, নিঃস্বার্থে বিনামূল্যে তারা উপদেশ সত্য নাম তাদের কাছে নেই, তো দেবে কোথা থেকে? একমাত্র পরমেশ্বরের অবতার রূপে এসেছেন, সন্ত রামপাল মহারাজজী যার কথা ভবিষ্যৎবক্তারা সাড়ে চারশো বৎসর আগেই বলে গিয়েছিলেন যেকি, ভারতে শক্তিশালী মহিলা প্রধান হবে, রক্ষকের গুলিতে মারা যাবেন। তার ছেলে গদিতে কিছুদিনের জন্য আসবেন তিনিও

হঠাৎ মারা যাবেন আর এও বলে গিয়েছিলেন ভারত সর্ব শ্রেষ্ঠ হিন্দু রাষ্ট্র হবে, তবে এমন দূত আসবেন যে কিনা সর্বধর্মকে এক মানব ধর্ম রূপে পরিবর্তন করবেন, কোন আলাদা ধর্ম থাকবে না, কোন উঁচু নিচু জাত বলতে কিছু থাকবে না, পশুবলিও বন্ধ হয়ে যাবে, ভাই ভাইয়ের পবিত্র সম্বন্ধ, মা বাবাকে শ্রদ্ধার চোখে দেখবেন সন্তানরা, ধনী গরীব, ছুয়া ছুত কিছুই থাকবে না, স্বর্ণ যুগ আরম্ভ হবে। সর্বদেশ ভারতবর্ষকে আধ্যাত্মিক বিষয়ে শ্রদ্ধার চোখে দেখবেন। যাহা লোকে কোনদিন কল্পনাও করতে পারত না সেই যুগ সেই মহাপুরুষের মাধ্যমে হবে। তার জ্ঞানের কাছে কোন জ্ঞান টিকে থাকতে পারবে না, সে শাস্ত্র বিষয়ে অধ্যক্ষতা লাভ করবে, একমাত্র সত্যের সন্ধান তার কাছ থেকেই পাওয়া যাবে। আমার ভাগ্য খারাপ না জানি ওই যুগে আমার জন্ম দুইবার হতেও পারে, না ও হতে পারে সেটা পরমেশ্বরের ইচ্ছা। এই ধরনের এক হাজার ভবিষ্যবাণী বলে গিয়েছেন তার মধ্যে আজ পর্যন্ত্য প্রতিটি সত্য হয়েছে, তিনি আরও বলেছেন যে, ওই তত্ত্বদৃষ্টি হিন্দু সন্ত দ্বারা ১৯৯৯ থেকে চালানো আধ্যাত্মিক ক্রান্তি ২০০৬-তে প্রকাশ্যে প্রমাণের জন্য মারাঠী কাগজে আগেই ছাপানো হয়েছিল। নাস্ট্রোডেমসের ভবিষ্যবাণী, অনেক ভবিষ্যবক্তা প্রমাণ করেছেন তাদের পুস্তকে। আরও অনেকে রামপাল মহারাজজীর বিষয়ে অনেক ভবিষ্যৎবাণী বলেছেন, পরের পৃষ্ঠায় মারাঠি ভাষায় লেখা প্রমাণ আছে। সব কথা এখানে বলা সম্ভব না পরের পৃষ্ঠায় দেওয়া রয়েছে। আমার মতো অভাগিনীকে কিভাবে তিনি সামলিয়ে নিয়েছেন, তাঁর কাছে আমি কৃতজ্ঞতা জানাচ্ছি, কোন শব্দে তাঁর মহিমা গাইব ? এই শব্দকে পাঠক নিজের হৃদয়ে বসিয়ে নিজের লাভ করান।

**খুব ছোট জীব অভাগিনী শশী ভক্তিমতি।**

## ।। নিজের ভক্তকে যমের দরবার থেকে ছাড়িয়ে আনা ।।

আমি ভক্ত ওমপ্রকাশ পিতা মাতদীন, নজফগড়, দিল্লির নিবাসী। আমি পরম পূজ্য সন্ত রামপাল জী মহারাজজী থেকে নাম, দেড় বৎসর আগে নিয়ে রেখেছিলাম। নজফগড়ে আমার মিষ্টির এক দোকান আছে। ১৯ শে মে ২০05 রাত ৯.৩০ টায় আমার দোকানে বসেই খুব পেটে ব্যাথা শুরু হয়, ব্যাথার কারণে একদম খারাপ অবস্থা হয়ে গিয়েছিল, আমি গুরুদেবের নাম জপতে জপতে ঘরে পৌঁছেছি। ঘরে ঢুকতেই সামনে গুরুদেবের বড় ছবি টাঙানো আছে, সেখানে আমি দন্ডবৎ প্রণাম করে, যখন দাঁড়িয়েছি, আমার পেটে যন্ত্রণা তখন ঠিক হয়ে গেল, তারপর আমি খাঁটে (পালঙ্কে) গিয়ে শুয়ে পড়লাম। মানে বেঁহুশ হয়ে গিয়েছিলাম। পরে দেখি যমের দূতরা আমাকে একটা সাদা কাপড় দিয়ে ঢেকে দিয়েছে, আর আমাকে উঠিয়ে যমের দরবারে নিয়ে গিয়েছে। পরে দেখি যমের দরবারে অনেক লম্বা লাইন, যখন আমার লাইন এসেছে, তখন যমরাজ বলল, একে এই কুমীরের পুকুরে ফেলে দাও। তখন দেখলাম সেই পুকুরে শুধু কুমির আর কুমির। আমি দেখে ভয় পেয়ে পরম দয়াল রামপাল গুরু মহারাজকে স্মরণ করি, সেই সময়েই আমাকে পুকুরে ফেলতে যাচ্ছিল, আমি জোরে বললাম, হে 'গুরুদেব আমায় বাঁচাও"। তখন দেখলাম আমার গুরুদেব, পরমাত্মা কবীর সাহেব রূপে এসে পুকুরে ফেলার আগেই ধরে নিলেন। তখন যমরাজ দন্ডবৎ প্রণাম করলেন কবীর সাহেবকে, পরে কবীর সাহেব রূপ থেকে আমার গুরুদেবের রূপে এসে আমাকে বললেন, এখন তুই কিসের জন্য ভয় পাচ্ছিস্ ? আমি তো তোর সাথেই আছি তখন আমার ভয় দূর হল। যমরাজ প্রণাম দন্ডবৎ করলো কবীর পরমেশ্বরকে।

(গুরুজীকে) তখন রামপাল মহারাজজীকে বললেন আপনি বার বার একে কেন বাঁচাচ্ছেন? এটা আমার খাদ্য আপনি একে আগেও দুইবার বাঁচিয়েছেন। তবে আমি আগেও একবার স্কুটর ও জীপের সামনা সামনি এসেগিয়েছিলাম আসার পরও আমাকে একটু আঁচও গুরুদেব লাগতে দেন নি আর দ্বিতীয়বার মটর সাইকেল স্লীপ হয়ে চলতি লরির তলায় পড়েও গিয়েছিলাম। গুরুদেব তখন আমাকে ট্রাকের (লরির) তলা থেকে বাঁচিয়ে ছিলেন। তাই আমার গুরুদেব যমরাজাকে বললেন, এ আমায় আগের জন্মে ভক্তি করেছিল, এইজন্য আমি বাঁচিয়েছি পরে যমরাজ বলল, এবার কেন বাঁচালেন, যেহেতু এর নাম আমি ভেঙে দিয়ে রেখেছি। তারপর গুরুজী বললেন, এর নাম তুমি ভেঙে দিয়েছো। এতো ভঙ্গ করেনি, সেই জন্য আমি বাঁচিয়েছি, এ আমার ভক্তি করে। তখন কাল যমরাজ বলল, দেখব যে কি করে আপনি কতদিন একে বাঁচাতে পারেন? গুরুদেব বললেন পল পল এর সাথে আছি, তুমি এর কিছুই করতে পারবে না।

পুনরায় সৎগুরুদেব যমরাজকে বললেন, এবার যদি একে আবার কোন প্রকারে কষ্ট দিস্ তাহলে যেমন তুই লোককে কষ্ট দিস্, তার থেকে বেশী খারাপ হাল করব তোর। এরপরে সদগুরু আমায় যমের দরবার থেকে নীচে নিয়ে আসলেন, ও আমাকে বললেন তুই তাড়াতাড়ি পরিবারের সবাইকে বল যে কি, ভাল আছিস তাই আমি সবাইকে বললাম আমি একদম সুস্থ আমাকে ঘরে নিয়ে চলো। দুই ডাক্তার বলে দিয়েছিলেন, আমরা এ রুগী ঠিক করতে পারব না। আমার পরিবারের লোক মেডিকেল হাসপাতালে নিয়ে যাচ্ছিল। আমি পরিবারকে বললাম আমায় তাড়াতাড়ি ঘরে নিয়ে চলো, আমি একদম সুস্থ আছি। যারা আমার সাথে ছিল সবাই আশ্চর্য হয়ে পড়েছে, কেননা তারা জানে যে আমি মারা গিয়েছিলাম, তাই ভাবল এর হোঁশ কি করে আসল? এ এই রকম কথা কি করে বলছে? তাই রাস্তা থেকেই ফিরিয়ে ঘরের দিকে আসতে লাগল, তখন সতগুরুকে, পদ্মফুলের মধ্যে বসে থাকতে দেখতে পাচ্ছিলাম। কখনও গুরুদেবের রূপে, কখনও কবির সাহেবের রূপে, আমার দিকে হাত হিলাতে হিলাতে চলে যেতে দেখলাম। আমি আবার জোরে জোরে কাঁদতে লাগলাম। আমার গুরুদেব আমার গুরুদেব বলে। আমার ঘরের লোক সব ঘাবরিয়ে গিয়েছিল, এ কিরকম করছে ঘরের লোক এই ভেবে তাই আবার মেডিকেলের দিকে নিয়ে যেতে চাইছিল। তখন গুরুদেব আবার বললেন, ভক্ত এ তুই কি করছিস, তোকে আমি ঘরে যেতে বলেছি, তাড়াতাড়ি ঘরে চলে যা। তাই আমি সবাইকে বললাম আমি ঠিক আছি। আমি গুরুদেবকে দেখছিলাম উনিই আমাকে ঘরে যেতে বলেছেন। আমাকে ঘরে নিয়ে যাওয়ার পর যে যে ঘটনা হয়েছে, সব কথা পরিবারকে শুনিয়েছি, সবাই তো অবাক হয়ে গিয়েছিল যে কি, কি করে মরা মানুষের জীবন ফিরে পায়। সৎগুরু রূপে পরমেশ্বর কিনা করতে পারেন? আজ সদগুরুর কৃপায় আবার নতুন জীবন পেয়েছি। একমাত্র সর্ব ব্রহ্মাণ্ডের এই একই মালিক কবীর পরমেশ্বরের অবতার।

**সৎ সাহেব**

**ভক্ত ওম প্রকাশ দাস**
**RZ-15 Block গলী নং - ২; মকসুদা**
**বাদ কলোনী, নজফগড়, নই দিল্লি।**
**মোবাইল নং -০৯৮১২১৬৬০০৮৮৮**

# ।। শ্রীমদ্ ভাগবত গীতা সার ।।

পরমেশ্বরের খোঁজে এই সকল আত্মা যুগ যুগ ধরে লেগেই রয়েছে। যেমন পিপাসা যুক্ত মানুষ জলের খোঁজ করে থাকে। এই জীবাত্মা সব পরমাত্মা থেকে আলাদা হয়ে মহাকষ্ট ভোগ করছে। যে সুখ পূর্ণব্রহ্ম (সতপুরুষ)-র সতলোকে (ঋতুধামে) ছিল, ওই সুখ এই কাল (ব্রহ্ম) প্রভুর লোকে নেই। যদিও কেউ কোটি পতি বা পৃথিবীপতি (সর্ব পৃথিবীর রাজা) থাকুক, কিংবা সুরপতি (স্বর্গ রাজা ইন্দ্র) হোক না কেন, অথবা ব্রহ্মা, শিব এই ত্রিলোক পতি না হোক কেন, তার জন্ম মৃত্যু এবং তার কর্মের ভোগ তাকে অবশ্যই পেতে হবে। যেমন ত্রেতা যুগে বালিকে বধ করেছিল ভগবান রাম, তাই দ্বাপর যুগে রামের আত্মাই কৃষ্ণ রূপে এসে সেই ভোগ করতে হয়েছিল। রামের আত্মা অতএব শ্রীকৃষ্ণ আর বালির আত্মা কৃষ্ণ ভগবানকে যে শিকারী বিষাক্ত তীর ছুড়ে মেরে ছিল। এই কালের রাজ্যে এই নিয়ম পালন হতেই থাকবে। (প্রমাণ গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২ ও গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৫তে আছে)। এই জন্য পবিত্র শ্রীমদ ভাগবত গীতার জ্ঞান দাতা প্রভু (কালভগবান) অধ্যায় ১৫ শ্লোক ১ থেকে ৪ এবং অধ্যায় ১৮ শ্লোক ৬২-তে বলেছে, অর্জুন হে সর্বভাবদ্বারা ঐ পরমেশ্বরের শরণে যা, তার কৃপাতেই পরম শান্তি ও সতলোক (শাশ্বতম্ স্থানম্) প্রাপ্তি হবে। তবে ওই পরমেশ্বরের তত্বজ্ঞান ও ভক্তিমার্গের খবর আমি (গীতা জ্ঞানদাতা কাল) জানি না। ঐ তত্বজ্ঞান জানতে হলে কোন তত্বদর্শী সন্তের কাছে যা, তাকে দন্ডবৎ প্রণাম কর এবং বিনম্র ভাবে প্রশ্ন কর। তাহলে তিনি (তত্বদৃষ্টা সন্ত) তোমাকে পরমেশ্বরের তত্বজ্ঞান বোঝাবে। পরে তাহার বলা ভক্তি মার্গের উপর চলে সর্বভাবে লেগে থাক (প্রমাণ গীতা অধ্যায় ৪ শ্লোক ৩৪ তে) তত্বদর্শী সন্তের পরিচয় (গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১-তে) বলে দিয়েছে, যে কি এ সংসার উল্টো ঝুলানো বৃক্ষের মতো। যার উপরে মূল (শিকড়) এবং নীচে শাখা, যে এই সংসার রূপী বৃক্ষের বিষয় জানে সেই তত্বদর্শী সন্ত আছে জানবে। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ২ থেকে ৪ তে বলা হয়েছে, ওই সংসার রূপী বৃক্ষের তিনগুণ (রজোগুণ-ব্রহ্মা, সতোগুণ বিষ্ণু ও তমোগুণ শিব) রূপী হল শাখা। যে (স্বর্গ লোক, পাতাল লোক, ও পৃথিবী লোক) তিন লোকের উপর থেকে নীচে ছড়িয়ে আছে। ওই সংসার রূপী উল্টো লটকানো (ঝুলানো) বৃক্ষের বিষয়ে অর্থাৎ সৃষ্টি রচনার বিষয়ে আমি (গীতা জ্ঞান দাতা) বলতে পারব না। এখানে বিচার কালে (গীতা জ্ঞান) যে জ্ঞান তোমাকে বলছি, এটা সম্পূর্ণ জ্ঞান নয়। তারজন্য গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ তে সংকেত দিয়ে বলা হয়েছে যে পূর্ণ জ্ঞান (তত্বজ্ঞান, পরমেশ্বরের সৃষ্টির ও পরমেশ্বরকে সন্ধান পাওয়ার জ্ঞান অর্থাৎ শাস্ত্রের গুঢ় রহস্য ইত্যাদি) জানবার জন্য তত্বদর্শী সন্তের কাছে যা তিনিই বলে দেবেন। আমি সম্পূর্ণ তত্বজ্ঞানের খবর জানি না। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ তে বলেছে। যে তত্বদর্শী সন্তের প্রাপ্তি হওয়ার পরে, তার কাছ থেকে ঐ পরমপদ পরমেশ্বরের (যার বিষয়ে গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২ তে বলা হয়েছে) খোঁজ করা উচিৎ। যেখানে যাওয়ার পরে সাধক পুনরবার এই সংসারে ফিরে আসে না, অর্থাৎ পূর্ণ মোক্ষ প্রাপ্ত হয়ে থাকে। অতএব যে পূর্ণ পরমাত্মা দ্বারা উল্টো সংসার রূপী বৃক্ষের প্রবৃত্তি বিস্তারের প্রাপ্ত হয়েছে। ভাবার্থ হল যে কি,

পরমেশ্বর সর্ব ব্রহ্মান্ডের রচনা করেছেন, তথা আমি (গীতা জ্ঞান দাতা ব্রহ্ম) ও ওই আদি পুরুষ পরমেশ্বর অর্থাৎ পূর্ণ পরমাত্মারই শরণে আছি। তার সাধনা করলে অনাদি মোক্ষ (পূর্ণ মোক্ষ) প্রাপ্ত হয়।

তত্বদর্শী সন্ত তিনিই যিনি উপরের মূলের ও নীচের তিনগুণ (যেমন-রজোগুণ ব্রহ্মা, সতোগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব)-রূপী শাখার এবং মোটা কান্ড ও ডালের পাতা রূপী বৃক্ষের (সংসারের) পূর্ণ সন্ধান বা খবর প্রদান করে থাকেন। কৃপা করে দেখেন উল্টো ঝুলানো সংসার রূপী বৃক্ষের ছবি।

পরমেশ্বর কবির (কবির্দেব) নিজের দ্বারা সৃষ্টির পূর্ণ জ্ঞান (তত্বজ্ঞান) স্বয়ংই পরমেশ্বর কবির্দেব (কবির পরমেশ্বর) তত্বদর্শী সন্তের ভূমিকা করে (কবিগীর্ভিঃ) কবীর বাণী দ্বারা বলেছেন (প্রমাণ ঋক্‌বেদ মন্ডল ৯ সুক্ত ৯৬ মন্ত্র নং ১৬ থেকে ২০ পর্যন্ত্য তথা ঋক্‌বেদ মন্ডল ১০ সুক্ত ৯০ মন্ত্র নং ১ থেকে ৫ এবং অথর্ববেদ কান্ড ৪ অনুবাক ১ মন্ত্র নং ১ থেকে ৭-তে।

**কবীর ঃ-** অক্ষর পুরুষ এক পেড় হে, জ্যোতি নিরঞ্জন বাকী ডার।
তিনো দেবা শাখা হে, পাতা রূপ সংসার।।

পবিত্র গীতায় তিন পুরুষ বা তিন প্রভু (১) ক্ষর পুরুষ অর্থাৎ ব্রহ্ম, (২) অক্ষর পুরুষ অর্থাৎ পরব্রহ্ম (৩) পরম অক্ষর পুরুষ অর্থাৎ পূর্ণ ব্রহ্মর বিষয়ে বর্ণন আছে। প্রমাণ গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৬-১৭, গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১-এর উত্তর শ্লোক ও-তে তিনিই পরম অক্ষর ব্রহ্ম, তিন প্রভুর এক আর প্রমাণ গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২৫ গীতা জ্ঞান দাতা কাল (ব্রহ্ম) নিজের বিষয়ে বলেছে, যে আমি অব্যক্ত। এই প্রথম অব্যক্ত প্রভু হয়েছে। পরে গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১৮ তে বলেছে, এই সংসার দিনের সময় অব্যক্ত (পরব্রহ্ম) থেকে উৎপন্ন হয়েছে। পরে রাত্রে ওতেই লীন হয়ে যায়। এই দ্বিতীয় বার অব্যক্ত হল। অধ্যায় ৮ শ্লোক ২০ তে বলেছে, ওই দ্বিতীয় অব্যক্ত থেকেও, অন্য যে অব্যক্ত তিনিই পূর্ণ ব্রহ্ম। ওই পরম দিব্য পুরুষ;সর্ব প্রাণী নষ্ট হলেও তিনি নষ্ট হল না। ঐ প্রমাণ গীতা অধ্যায় ২ শ্লোক নং ১৭-তে ও আছে যে নাশ রহিত ওই পরমাত্মাকে কেউ নাশ করার ক্ষমতা নেই। নিজের বিষয়ে গীতা জ্ঞান দাতা (ব্রহ্ম) প্রভু, অধ্যায় ৪ মন্ত্র ৫ তথা গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২-তে বলেছে আমার তো জন্ম মৃত্যু হয় অর্থাৎ নাশবান।

উপরোক্ত সংসার রূপী বৃক্ষের মূল (শিকড়) তো পরম অক্ষর পুরুষ অর্থাৎ পূর্ণ ব্রহ্মকবির্দেবই আছেন। ইনাকেই তৃতীয় অব্যক্ত প্রভু বলা হয়েছে। বৃক্ষের শিকড় থেকেই এই সর্ব গাছের খাবার প্রাপ্ত হয়। এইজন্য গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৭-তে বলা হয়েছে যে বাস্তবে পরমাত্মা হল ক্ষর পুরুষ অতএব ব্রহ্ম, এবং অক্ষর পুরুষ অতএব পরব্রহ্ম থেকেও অন্য। যে কিনা তিনো লোকে প্রবেশ করে সবার ধারণ পোষণ করেন, তিনিই বাস্তবে অবিনাশী, অর্থাৎ যার কোনদিন নাশ হয় না,

**(১) ক্ষর শব্দের মানে হল নাশবান।** কেননা গীতা জ্ঞান দাতা ব্রহ্ম স্বয়ং বলেছে যেকি অর্জুন তোর ও আমার অনেক জন্ম-মৃত্যু হয়েছে (প্রমাণ গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২ ও গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৫-তে)।




এই সংসার হল, উল্টো বৃক্ষের মত যেমন - উপরে মূল (শিকড়)
নীচে শাখা (ডাল বা পাতা) রূপী বৃক্ষের চিত্র

**(২) অক্ষরের অর্থ হল অবিনাশী।** এখানে পরব্রহ্মকেও স্থায়ী অর্থাৎ অবিনাশী বলা হয়েছে। কিন্তু এও বাস্তবিক অবিনাশী নয়। এ চিরস্থায়ী এমন, যেমন এক মাটির পেয়ালা যা সাদা রঙের চা খাওয়ার কাজে লাগে। ওতো মাটিতে পড়লেই ভেঙে যায়। ঠিক এই পরিস্থিতি ব্রহ্ম (কাল অর্থাৎ ক্ষর পুরুষের) দ্বিতীয় পেয়ালা স্টীলের হয় এ মাটির পেয়ালার তুলনায় অধিক স্থায়ী অবিনাশী মনে হয় পরন্তু তারও জঙ্গ লেগে যায়, তথা নষ্ট হয়ে যায় যত ভালই টেকসই হোক না কেন। সেও বাস্তবে অবিনাশী নয়। তৃতীয় পেয়ালা সোনার, সে ধাতু বাস্তবে অবিনাশী, যার নাশ হয় না।

যেমন পরব্রহ্ম (অক্ষর পুরুষ)-কে অবিনাশী বলা হয়েছে তথা বাস্তবে অবিনাশী এই দুইজন থেকে আলাদা, এইজন্য অক্ষর পুরুষকে অবিনাশী বলা যায় না।

**কারণ ঃ-** সাতটা রজোগুণ ব্রহ্মার মৃত্যুর পরে এক সতগুণ বিষ্ণুর মৃত্যু হয়। সাতটা সতগুণ বিষ্ণুর মৃত্যুর পরে এক তমোগুণ শিবের মৃত্যু হয়। যখন তমোগুণ শিবের ৭০ হাজার বার মৃত্যু হয়ে যায় তখন এক ক্ষরপুরুষের (ব্রহ্মের) মৃত্যু হয়। তখন এই পরব্রহ্ম (অক্ষর পুরুষ)-এর এক যুগ হয়। এইরকম একহাজার যুগের পরব্রহ্মের একদিন তথা এতটাই রাত্রী হয়। তিরিশ দিন ও রাতে মিলে এক মাস, বারোমাসে এক বর্ষ তথা একশো বৎসর পরব্রহ্ম(অক্ষর পুরুষ) এর আয়ু হয়। তখন এই পরব্রহ্ম তথা সর্ব (সমস্ত) ব্রহ্মান্ড যে সতলোকের থেকে নীচে আছে তাহা সমস্ত নষ্ট হয়ে যায়। কিছু সময় উপরান্ত সমস্ত নীচের ব্রহ্মান্ড (ব্রহ্ম তথা পরব্রহ্ম লোক) এর রচনা, পূর্ণ ব্রহ্ম অর্থাৎ পরম অক্ষর পুরুষ অর্থাৎ পূর্ণ ব্রহ্ম(সতপুরুষ) তথা তার সতলোক (ঋতধাম) সহিত উপরের অলখলোক, অগম লোক, অনামী লোক কোনদিন নষ্ট হয় না।

এইজন্য গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৭তে বলেছে যে, বাস্তবে উত্তম প্রভু অর্থাৎ পুরুষোত্তম তো ব্রহ্ম(ক্ষরপুরুষ) ও পরব্রহ্ম(অক্ষরপুরুষ) থেকে অন্য জনই আছেন। পূর্ণ ব্রহ্ম(পরম অক্ষর পুরুষ) তিনিই বাস্তবে অবিনাশী আছেন। তিনিই সবার পালন পোষণ করনে বালা, সংসার রূপী বৃক্ষের মূল (শিকড়) রূপী পূর্ণ পরমাত্মা তবে বৃক্ষের যে ভাগ মাটির থেকে একটু উপরে দেখা যায়, তাকে আমরা গাছের কান্ড বলি। তাকে অক্ষর পুরুষ (পরব্রহ্ম) জানবে। এই কান্ডের খাবারও ওই মূল শিকড় থেকে হয়ে থাকে। আবার কান্ডের উপরে ভাগ থেকে যে মোটা মোটা ডাল বের হয়, তার মধ্যে এক ডাল ব্রহ্ম (ক্ষরপুরুষ) এরও আহার জড় (মূল শিকড়) থেকে অর্থাৎ পরম অক্ষর পুরুষ থেকে প্রাপ্ত হয়ে থাকে। ওই ডাল (ক্ষর পুরুষ/ব্রহ্ম/কাল) জানবে, তিন গুণ (রজোগুণ-ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব) রূপী শাখা আছে। এরও আহার মূল শিকড় (পরম অক্ষর পুরুষ অর্থাৎ পূর্ণ ব্রহ্ম) থেকেই প্রাপ্ত হয়ে থাকে। এই তিন শাখাদের পাতা রূপে অন্য প্রাণী আশ্রিত আছে। সেই পাতারও আহার ওই মূল শিকড় (পরম অক্ষর পুরুষ অর্থাৎ পূর্ণ ব্রহ্ম) থেকেই প্রাপ্ত হয়। এই জন্য সর্ব (সমস্ত) জীবের পূজ্য পূর্ণ পরমাত্মাই সিদ্ধ হয়েছেন। তবে এটা বলা যাবে না, যে কি ডাল পাতা শাখার কোনো যোগদান নেই, এইজন্য এরাও সর্ব আদরনীয়, পরন্তু পূজনীয় কেবল ওই জড়েরই (শিকড়মূলেরই) হয়ে থাকে। আদর ও পূজার মধ্যে তফাৎ আছে। যেমন পতিব্রত (স্বামী ভক্তি) স্ত্রী সৎকার তো সবাইকে করে, যেমন ভাসুর, শশুড়, শাশুড়ী, জা, দেওর, ননদ কিন্তু পূজা কেবল স্বামীকেই করে, কেননা ভাব সব থেকে স্বামীর উপরই সবার থেকে বেশী হয়ে থাকে, অন্য পুরুষের প্রতি স্বামীর সমান ভাব থাকে না, ঠিক এই রকম।

**দ্বিতীয় উদাহরণ ঃ-** এক সময় হরিয়ানা প্রান্তে বন্যা হয়, ঐ সময় ছয়শো কোটির টাকার লোকসান হয়েছিল। তার পূরণ হরিয়ানা সরকার করতে পারতেন না। কেননা হরিয়ানা সরকারের এক বৎসরের বাজেট নয় কোটি টাকা ছিল। দেশের প্রধান মন্ত্রী ঐ ক্ষতি পূরণ করেছিলেন। ঐ ছয়শো কোটি টাকার বিতরণ হরিয়ানা সরকারের অধিকারী ও কর্মচারী করেছিল। যারা যারা এই সাহায্য পেয়েছে তারা তো জানে না, (অনজান) ঐ বিতরণ কর্ত্তা অধিকারী ও কর্মচারীকেই দান কর্ত্তা ভেবে নিয়েছে। তাদের কাছ থেকেই অন্যান্য কিছুর আশা রাখত। তাদেরই মান সন্মান, ঘুষ দিতে থাকত। কিন্তু যারা শিক্ষিত তারা জানত যেকি এই অধিকার ও কর্মচারীদের এই দান দেওয়ায় কতটা যোগদান আছে। আদর তো শিক্ষিত ব্যক্তি এদের করত, কিন্তু ঘুষ দিত না। মান পূজা তো উপরে প্রধান মন্ত্রী বা সরকারকে করতো আর না তো অন্য কোনো আশা তারা রাখত।

সাহায্য বিতরণ হওয়ার কয়েকদিন পরে, ঐ ক্ষেত্রে প্রান্ত মন্ত্রি এসেছেন, বললেন আমি আপনাদের ক্ষেত্রে দশলাখ টাকা দিয়েছি। ওই গ্রামের সূচী থেকে নাম পড়ে শুনিয়েছে।

(১) রাম অবতার কে দশ হাজার, আদি আদিকে দিয়েছি। পরে ঐ-ই গ্রামে মুখ্য মন্ত্রী এসেছেন, উনিও সূচী পড়ে বললেন, আপনাদের গ্রামে আমি দশলাখ টাকা দিয়েছি।

(১) রাম অবতারকে দশ হাজার আদি আদিকে দিয়েছি এত এত। মূখ্য মন্ত্রি যাওয়ার কয়েকদিন পরে ঐ গ্রামেই প্রধান মন্ত্রি এসেছেন, বললেন আপনাদের গ্রামে আমি দশলাখ দিয়েছি এবং সূচী পড়ে শুনিয়েছে, তাতে লেখা রাম অবতারকে দশহাজার অন্যকে এত টাকা এইভাবে অমুক অমুককে এত ইত্যাদি ইত্যাদি এই শুনে রামঅবতার বলল, এ সব মিথ্যাকথা, আমায় তো, অঞ্চলের প্রধান দিয়েছে। প্রধান মন্ত্রি মিথ্যা কথা বলছে। ওই অবুঝ রাম অবতার তো পঞ্চায়েত প্রধানের পূজা করে নিজের কার্য্য সিদ্ধি করত কেননা সে যে প্রধানের হাত থেকে দান পেয়েছে। কিন্তু শিক্ষিত ব্যক্তিরা জানে যে, প্রধান মন্ত্রি যদি সাহায্য না দিতেন তাহলে মুখ্য মন্ত্রি ও প্রান্তের মন্ত্রি ও প্রধান পঞ্চায়েৎ দিতে পারতেন না। যদি মুখ্য মন্ত্রী যদিও নিজের ভাগ থেকে বিতরণ করতেন তাহলে হয়তো একশো একশো টাকাই একজনের ভাগে দিতেন, সেটা নামমাত্র। এই প্রকার বুদ্ধিমান ব্যক্তি ঠিক জেনে থাকেন, অনাদরনীয় কেউ হয় না, পরন্তু পূজার জন্য সেই একজনই, সবার চেয়ে শক্তিমান সেইজন্য পূজা কাকে করা হয়। বিচার করে চয়ন করা উচিৎ। গীতা অধ্যায় ২ শ্লোক নং ৪৬ তে বলা হয়েছে যে কি অর্জুন, অনেক বড় জলাশয়ে (যেখানে দশ বৎসরও যদি বৃষ্টি না হয় তবুও সমাপ্ত হবে না) প্রাপ্তির পরে ছোট জলাশয়ে (যেখানে একবৎসর জল না হলে সমাপ্ত হয়ে যায়) তেও আস্থা থেকে যায়, এই প্রকার পূর্ণ পরমাত্মার পাওয়ার লাভের জ্ঞান হওয়ার পরও তোর আস্থা অন্য প্রভুর উপর ওই রকমই থেকে যাবে। ওই ছোট জলাশয় খারাপ লাগে না, কিন্তু তার ক্ষমতার খবর জানো যে, সেটা তো শুধু কোন রকম কাম চালিয়ে নিতে তা হয় বলে।

গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫-তে বলেছে, যে তিনগুণ দ্বারা যা কিছু হচ্ছে (যেমন-রজগুণ-ব্রহ্ম থেকে জীবের উৎপত্তি, সতগুণ-বিষ্ণু থেকে পালন স্থিতি, আর তমোগুণ শিব থেকে সংহার)এর মুখ্য কারণ আমি (ব্রহ্ম/কাল)ই আছি। যে সাধক তিনগুণ (রজো-ব্রহ্মা, সত-বিষ্ণু, তমো-শিব)-এর পূজা করে, সে রাক্ষস স্বভাব ধারণ করা মানুষ, দুষ্কর্ম করনে বালা মূর্খ, আমি ব্রহ্মকে ভক্তিও করে না। আবার নিজের ভক্তিকে তো খারাপ (অনুত্তমাম্) বলেছে। গীতা অধ্যায়

৭ শ্লোক নং ১৮তে, এইজন্য গীতা অধ্যায় ১৫শ্লোক নং ৪, তথা গীতা অধ্যায় ১৮শ্লোক নং ৬২তে বলেছে, যে কি পূর্ণ পরমাত্মার ভক্তি করলেই, পূর্ণ লাভ পূর্ণ মোক্ষ প্রাপ্ত হয়ে থাকে, শাস্ত্র বিধি অনুসার ভক্তি করা, গীতায় লেখা। শাস্ত্র বিরুদ্ধে পূজা যে কিনা অন্য প্রভুর ইষ্ট রূপে সাধনা করা ব্যর্থ। প্রমাণ গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩-২৪-তে।

যেমন আম গাছের চারা নার্সারী থেকে এনে, তার শিকড় মাটিতে গর্ত খুঁড়ে লাগিয়ে মাটি দিয়ে সমান করে, গোড়ায় মূলে জল দিলে (পূজা) করলে, সেই আমের চারা বড় হয়ে ফল ফুল শাখাতে হবে, আবার কেউ যদি ঐ চারাকে উঠিয়ে নীচে শাখা পাতা দিয়ে উপরে শিকড় রেখে দিয়ে জল ঢালে তো একদিনেই ঐ চারা শুকিয়ে যাবে। এর চিত্র এই পুস্তকে পৃষ্ঠা নং ১৯৭-১৯৮-তে আছে।

**ভাবার্থ ঃ-** সাধক যদি পূর্ণ পরমাত্মা (মূল)-এর সাধনা (পূজা) ইষ্ট রূপে করলে, তার ফল আপনা আপনি ওই তিনজন, ব্রহ্মা, বিষ্ণু, শিব (ডাল বা শাখা)-ই প্রদান করবে। কেননা এটা ভগবানের করা কর্মের ফল আপনা থেকেই পেয়ে থাকে বা দিয়ে দেয়।

যদি মনে করেন আপনি কোনো কম্পানীতে চাকরি প্রাপ্ত করতে চাচ্ছেন, তো পূজা কম্পানী (ফ্যাক্টরী)-র মালিককেই করা হয়। তার কাছে পত্র দ্বারা যাঞ্চনা করে চাকরি পাওয়া হয়। সেবা (পূজা) তো মালিকেরই করতে হবে। যেমন কোন কাজ ঐ কর্মচারী (চাকর)-কে বলা হয়ে থাকে, সে কর্মচারী সেই ভাবেই সেবা করে থাকে। এই পূজা (চাকরি) মালিকেরই করা হচ্ছে। চা করি (পূজা)-করার যে কর্মের ফল (পরিশ্রম) ঐ মালিকের কোন অন্য চাকর (কর্মচারী বা অধিকারী) দিয়ে থাকে। যেমন শিফট অফিসার উপস্থিতির আধারে পরিশ্রমিক (কর্মকরার ফল)হিসাব করে ক্যাসিয়ারের কাছে পাঠিয়ে দেয় শিফট অফিসার ও ক্যাসিয়ার কেবল, তার কর্মের ফলই দিতে পারে, তার মধ্যে কোন পরিবর্তন করতে পারে না, না তো এক টাকা বাড়াতে পারে, না তো এক টাকা কমাতে পারে। যদি ঐ চাকর (পূজারী) সৎভাবে সততা নিয়ে পরিশ্রম (পূজা) করে মালিকের তাহলে মালিক তার সেবায় (পূজায়) সন্তুষ্ট হয়ে ধনরাশি বাড়িয়ে দিতে পারেন। ইনাম (পুরস্কার) রূপে অন্য কিছুও এক্সট্রা দিতে পারেন। আর সে যদি মালিকের চাকরি (পূজা) ছেড়ে অন্য কোনো অধিকারীর চাকরি (পূজা) করতে লাগে, তাহলে মালিকের কাছ থেকে টাকা আসা বন্ধ হয়ে যাবে, যার কারণ সে নির্ধন হয়ে যাবে। অধিকারীগণ তাকে অতটা ফল (মালিকের মত) দিতে পারবে না। ফ্যাক্টরী মালিকের তুলনায় অনেক কম সুবিধা পাওয়ার কারণে ও অন্য অধিকারীর সেবক, অর্থাৎ একমালিককে ত্যাগ করে অন্য উপাসনা করা ব্যক্তি মহাদুখী হতে হয়। কৃপা করে এই প্রকার তত্বজ্ঞানের আধারে পবিত্র শ্রীমদ্ ভাগবত গীতার জ্ঞানকে বুঝবেন।

পূর্ণ ব্রহ্ম কুল মালিকের পূজা ত্যাগ করে অন্য দেবতার পূজা করলে সাধকের পূর্ণ লাভ প্রাপ্তি হয় না। তথা সাধকগণ সাধনা করতে করতেও মহাকষ্ট উঠাতে হয়। এইজন্য পবিত্র গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫ এবং ২০ থেকে ২৩ পর্যন্ত তিনগুণ অর্থাৎ এই তিন দেবতাদের (রজগুণ-ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ-শিব)-র পূজা করা ব্যক্তি রাক্ষস স্বভাব ধারণ করেছে, মনুষ্যতে তারা নীচ, দুষ্কর্ম করা ব্যক্তিদেরকে মূর্খ বলা হয়েছে। যে কি ওই ব্যক্তি (ব্রহ্ম ক্ষর পুরুষ ইনিই ফ্যাক্টরী মালিকের শিফট অফিসার)-র পূজা (চাকরি) করে না। ভাবার্থ হল যে এই তিন

দেবতা ও অন্য দেবতাদের পূজা করে (ক্যাশিয়ারের চাকরি করে) তাকে মূর্খ ও রাক্ষস স্বভাব বালা রাক্ষস বলা হয়েছে যেমন যে লোকের (আয়) রোজগার কম হয়, কোন কোন ব্যক্তি কিছু ছল-চাতুরী অবশ্যই করে থাকে। কেউ চুরি, কেউ ভেজাল, এই ধরণের ছল কপট রাস্তা বেছে নেয়। যার কারণ সমাজ হেয় হয় এবং দরিদ্র হয়ে যায়। এ প্রকার তিন দেবতা (ব্রহ্মা, বিষ্ণু ও শিব)-এর দ্বারা পূর্ণ লাভ পাওয়া যায় না। তার কারণে সে সাধক মিথ্যা, ছল কপট বা অন্য খারাপ কাজে লিপ্ত হয়। এই সব করার পর পাপ কর্ম করার দন্ড ভোগও তার ভোগ করতে হয়। এই জন্য ব্রহ্ম অর্থাৎ ক্ষর পুরুষ (শিফট অফিসার) বলছে যে কি, এ নাদান (অবুঝ) সাধক আমার পূজা (চাকরি) ও করে না। আমি এই ব্রহ্মা, বিষ্ণু ও শিবের থেকেই বেশী পরিশ্রমির (করা কর্মের ধন)ফল দিতে পারি, যা ওই উপরোক্ত প্রভুদের থেকে বেশী হয়।

আবার গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তে বলেছে যে, আমার পূজা (চাকরি) তেও পূর্ণ লাভ হয় না।

সেইজন্য নিজের পূজাকেও, গীতা জ্ঞান দাতা (ব্রহ্ম/ক্ষর পুরুষ/কাল) প্রভু (অনুত্তমাম্) খুবই খারাপ অর্থাৎ অতি নিম্ন স্তরের বলেছে। এই জন্য গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ এবং অধ্যায় ১৮শ্লোক নং ৬২-তে বলেছে, ওই পরমেশ্বরের স্মরণে যা, যার কৃপাতে তুই পরম শান্তি ও সতলোক (শাশ্বত স্থান)-কে প্রাপ্ত হবি। সেখানে যাওয়ার পরে সাধকের আর পুনর জনম হয় না, অর্থাৎ অনাদি মোক্ষ (পূর্ণ মোক্ষ) প্রাপ্ত হয়ে যায়। গীতা জ্ঞানদাতা প্রভু (ক্ষরপুরুষ/ব্রহ্ম) বলছে, আমিও ওই আদি পুরুষ পরমেশ্বরের শরনে আছি। গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫ এবং ২০ থেকে ২৩ বোঝার জন্য নিচে বিবরণ, ধ্যান পূর্বক পড়বেন।

# ।। তিনগুণ কি ? প্রমান সহিত ।।

তিন গুণ হল রজোগুনী ব্রহ্মা, সতোগুণীবিষ্ণু, তমোগুনী শিব আছেন। ব্রহ্ম অর্থাৎ কাল ও প্রকৃতি অর্থাৎ দূর্গা থেকে উৎপন্ন এই তিনজনই নাশবান।

**প্রমাণ ঃ-** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত শ্রীশিব মহাপুরাণ যার সম্পাদক হলেন, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার পৃষ্ঠা ১১০ অধ্যায় রুদ্র সংহিতা এই প্রকার তিন দেবতার ব্রহ্ম, বিষ্ণু ও শিবের গুণ আছে, পরন্তু শিবকে (ব্রহ্মকাল) গুণাতীত বলা হয়েছে।

**দ্বিতীয় প্রমাণ ঃ-** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত শ্রীমদ্ দেবীভাগবত পুরাণ, যার সম্পাদক, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার চিমনলাল গোস্বামী, তৃতীয় স্কন্দ অধ্যায় ৫ পৃষ্ঠা ১২৩ ঃ- ভগবান বিষ্ণু দূর্গার স্তুতি করে বলেছিলেন আমি (বিষ্ণু ব্রহ্মা) ও শিব তোমার কৃপাতে বিদ্যমান আছি। আমাদের তো আবির্ভাব (জন্ম) ও তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে। আমরা নিত্য (অবিনাশী) নই। তুমিই নিত্য, ও জগৎ জননী, প্রকৃতি এবং সনাতনী দেবী আছ। এদিকে ভগবান শঙ্কর বলছেন ঃ যদি ভগবান ব্রহ্মা বিষ্ণু তোমা থেকে উৎপন্ন হয়েছে, তার পরে আমি উৎপন্ন হওয়া তমোগুণি লীলা করা শঙ্কর কি তোমার সন্তান হলাম নয় কি ? অর্থাৎ আমাকেও উৎপন্ন করনে বালী তুমিই আছ। এই সংসারের সৃষ্টি স্থিতি-সংহারে তোমারই গুণ সদা সর্বদা আছে। এই তিনগুণ থেকে উৎপন্ন আমরা, ব্রহ্মা-বিষ্ণু-শিব (শঙ্কর) নিয়মানুসারে কার্য্যতে তৎপর থাকি।

উপরোক্ত এই বিবরণ কেবল হিন্দিতে অনুবাদিত শ্রী দেবীমহাপুরান থেকে, যার মধ্যে কিছু তথ্য লুকানো হয়েছে। এইজন্য এই প্রমাণ দেখুন, শ্রীমদ দেবীভাগবত মহাপুরান সভাষটিকম্ সমহাত্যম্ খেমরাজ শ্রীকৃষ্ণদাস প্রকাশন মুম্বই ইহাতে সংস্কৃত সহিত হিন্দি অনুবাদ করা তৃতীয় স্কন্দ, অধ্যায় ৪ পৃষ্ঠা ১০ শ্লোক নং ৪২ঃ-

**ব্রহ্মা ঃ**

অহম্ মহেশ্বরঃ ফিলতে প্রভাবাৎসর্বে বযং জনি যুতা ন যদা তু নিত্যাঃ,

কে অন্যে সুরা শতমখ প্রমুখাঃ চ নিত্যা ত্বমেব জননী প্রকৃতিঃ পুরানা।। ৪২।।

**বাংলা অনুবাদ ঃ-** বিষ্ণু বলেছিলেন হে মাত! ব্রহ্মা, আমি ও শিব তোমারই প্রভাবে জন্মবান হয়েছি, আমরা নিত্য নই অর্থাৎ আমরা অবিনাশী নই, তবে অন্যান্য যে দেবতারা আছেন তারা কি প্রকারে নিত্য হতে পারে? তুমিই অবিনাশী আমাদের জননী অর্থাৎ উৎপন্নকারী মাতা প্রকৃতি ও সনাতনী দেবী আছো। (৪২)

## ।। পৃষ্ঠা ১১-১২ গীতা অধ্যায় ৫ শ্লোক নং ৮।।

যদি দয়ার্দ্রমনা ন সদাংৎবিকে কথমহং বিহিতঃ চ তমোগুণঃ

কমল জশ্চ রজোগুণো সম্ভব ঃ সুবিহিতঃ কিমু সত্বগুণোং হরিঃ। ।৮।।

**অনুবাদ ঃ-** (ভগবান শঙ্কর বললেন ঃ) হে মাত! যদি আমার উপর দয়াযুক্ত থাকেন তাহলে আমাকে তমোগুণের কেনো বানালেন? পদ্ম ফুল থেকে উৎপন্ন ব্রহ্মাকে রজোগুণের ও বিষ্ণুকে সতগুণের কেন বানালেন? অর্থাৎ জীবদের জন্ম মৃত্যু রূপী দুষ্কর্মতে কেন লাগিয়েছেন?

**শ্লোক নং ১২ ঃ-**

রমযসে স্বপতিং পুরুষং সদা তব গতিং ন হি বিহ বিদ্ম শিবে ।। ১২।।

**অনুবাদ ঃ-** নিজের পতি পুরুষ অর্থাৎ কাল ভগবানের সাথে সদা ভোগ বিলাস করতে থাকো তোমার গতি কেউ জানে না।

## ।। তৃতীয় স্কন্দ পৃষ্ঠা ১৪ অধ্যায় ৫ শ্লোক নং ৪৩।।

একমেবা দ্বিতীয়ং যৎ ব্রহ্ম বেদা বদন্তি বৈ।

সা কিং ত্বম্ বাৎপ্যসৌ বা কিং সন্দেহং বিনিবর্তয়।। ৪৩।।

**অনুবাদ ঃ-** যে বেদেতে অদ্বিতীয় কেবল এক পূর্ণ ব্রহ্মবলা হয়েছে, সে কি আপনি না অন্য কেউ? আমার এই শঙ্কার নিবারন করেন।

**ব্রহ্মার প্রার্থনার পর দেবী বললেন —**

দেব্যউবাচ সদৈকত্বং ন ভেদোস্তি সর্ব দৈব মমাস্য চ।।

যোসৌ সাৎহমহং যোসৌ ভেদোৎস্তি মতিবিভ্রমাৎ।। ২১।।

আবয়োরংতরং সুক্ষং যে। বেদ মতিমান্থি সঃ ।।

বিমুক্তঃ স তু সংসারান্মুচ্যতে নাত্র সংশয়ঃ।।৩।।

**অনুবাদ ঃ-** দেবী বললেন- তিনি যা আছেন আমিও তাই, যা আমি তা তিনি, মতির বিভ্রম হয়ে ভেদ ভাসে হলেন আমাদের দুজনের যে সুক্ষ অন্তর আছে, তাকে যে জানবে।।২।। সেই মতিমান অর্থাৎ তত্বদর্শী, সে সংসার থেকে পৃথক হয়ে মুক্ত হন এতে কোনো সন্দেহ নেই।৩।

সুমরণা দ্দর্শনং তুভ্যং দাস্যেহং বিষমে স্থিতে।
স্বর্তব্যাহং সদাঃ দেবাঃ পরমাত্মা সনাতন।।৮০।।
উভয়োঃ সুমরনাদেব কার্যসিদ্ধির সংশয়ম্।
বহ্মোবাচ।।ইত্যুক্ত্বা বিসসর্জাস্মান্দ ত্ত্বা শক্তিঃ সুসংস্কৃতান্ ।।৮১।।
বিষ্ণব্যেথ মহালক্ষী মহাকালীং শিবায় চ।।
মহাসরস্বতীং মহ্যং স্থাণাত্তস্মাদ্ধি সর্জিতাঃ।।৮২।।

**অনুবাদ ঃ-** সঙ্কট উপস্থিত হলে পরে সুমরনের সময়ই তোমাকে দর্শন দেব, দেবতারা! পরমাত্মা সনাতন দেবের শক্তিরূপে আমার সবসময় সুমরণ করবে।৮০।

দুইজনেরই সুমরনে অবশ্যই কার্যসিদ্ধি হবে, ব্রহ্মা বললেন এই প্রকার সংস্কার করে শক্তি দিয়ে আমাকে বিদায় করেছে। বিষ্ণুর নিমিত্তে মহালক্ষ্মী শিবের নিমিত্তে মহাকালী আর আমাকে মহা সরস্বতী দিয়ে বিদায় করেছেন।৮২।

মম চৈব শরীরং বৈ সুত্রমিত্যাভিধীয়তে।।
স্থুলং শরীরং বক্ষ্যামি ব্রহ্মণঃ পরমাত্মনঃ।।৮৩।।

**অনুবাদ ঃ-** আমার শরীর সূত্ররূপ বলা হয়, পরমাত্মাকে ব্রহ্মের স্থুল শরীর বলা হয়।

## ।। উপরোক্ত পুরান বাক্যের সার ।।

স্পষ্ট হয়েছে যে কি ব্রহ্মা রজোগুণের বিষ্ণু-সতোগুণের ও শিব তমোগুণের। তিন প্রভুই নাশবান; বা জন্ম মৃত্যু হয়ে থাকে। দূর্গাকে প্রকৃতিও বলা হয়। দূর্গার পতি (স্বামী) ব্রহ্ম(ক্ষর পুরুষ) কাল আছে। তিনি তার সাথে পতি পত্নীর ব্যবহার (রমন/বিলাস) করতে থাকেন। দূর্গা ও ব্রহ্ম, দুজনেই স্থুল শরীরে আকারে আছেন।

এই প্রমান গীতা অধ্যায় ১৪ শ্লোক নং ৩ থেকে ৫-তে আছে। গীতা জ্ঞান দাতা ব্রহ্ম(ক্ষর পুরুষ/কাল) বলছে যেকি প্রকৃতি (দূর্গা) তো আমার পত্নী আছে। আমি এর যোনী (গর্ভাধান স্থান) -তে বীজ স্থাপনা করি, যার থেকে সব প্রাণীর উৎপত্তি হয়ে থাকে। আমি সর্ব (একুশ ব্রহ্মান্ডের) প্রাণীদের পিতা এবং প্রকৃতি (দূর্গা/অষ্টাঙ্গী) সবার মাতা। এই দূর্গা (প্রকৃতি/ অষ্টাঙ্গী) থেকে উৎপন্ন তিন গুণ (রজগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব) অন্য প্রাণীদেরকে কর্ম বন্ধনে বাঁধে।

## ।। ত্রিগুণ মায়া (রজোগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব) জীবদের মুক্ত হতে দেয় না।।

পবিত্র গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১ ও ২-তে ব্রহ্মবলছে, হে অর্জুন। এখন তোকে ওই জ্ঞান শুনাবো, যাহা জানার পরে আর কিছু জানতে বাকী থাকে না।

**গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ ঃ-** গীতা জ্ঞান দাতা ব্রহ্ম(ক্ষর পুরুষ/কাল) বলছে যে,

তিনগুণ দ্বারা যাহা কিছু হচ্ছে ওসব আমার থেকে হচ্ছে জানবি। যেমন রজগুণ (ব্রহ্মা) থেকে উৎপত্তি, সতগুণ (বিষ্ণু) থেকে পালন পোষণ স্থিতি এবং তমোগুণ (শিব) থেকে প্রলয় (সংহার) -এর কারণ কাল ভগবানই আছে। পরে বলছেন, আমি এর মধ্যে নেই, কেননা আমি (কাল) অনেক দূরে (একুশ ব্রহ্মাণ্ডের মধ্যে নিজের লোকে থাকে।) আমি মন রূপ মৌজ কালই মানায়, তথা রিমোট দিয়ে সর্ব প্রাণীদের তথা ব্রহ্মা, বিষ্ণু ও শিবকে যন্ত্রের দ্বারা চালায়। গীতা জ্ঞান বলা ব্রহ্ম বলছে যে কি, একুশ ব্রহ্মাণ্ডের প্রাণীদের জন্য, আমার পূজা থেকেই শাস্ত্র অনুকুল সাধনা প্রারম্ভ হয়ে থাকে, যা বেদেতে বর্ণিত আছে। আমার অন্তর্গত যত প্রাণী আছে, তাদের সবার বুদ্ধি আমার হাতে। আমি হলাম কেবল একুশ ব্রহ্মাণ্ডেরই মালিক। এইজন্য (গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২থেকে ১৫ পর্যন্ত্য) যা কিছু তিনগুণ থেকে (রজোগুণ-ব্রহ্মা থেকে জীবের উৎপত্তি, বিষ্ণু-সতগুণ থেকে স্থিতি ও তমোগুণ শিব থেকে সংহার) যা কিছুই হচ্ছে তার মুখ্য কারণ আমি (ব্রহ্ম/কাল)ই আছি। (কেননা কালকে একলাখ মানব শরীর ধারী প্রাণীদের শরীরকে মেরে তার ময়লা খাওয়ার অভিশাপ আছে) যে সাধক আমার (ব্রহ্মর) সাধনা না করে ত্রিগুণময়ী (রজগুণ-ব্রহ্মা সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব)-এর সাধনা করে ক্ষণিক লাভ প্রাপ্ত করে, যার কারণ বেশী কষ্ট উঠাতে থাকে, সাথে সংকেতও করেছে, যে কি এর থেকে বেশী লাভ, আমি (ব্রহ্ম/কাল) দিতে পারি, কিন্তু এ মূর্খ সাধক তত্বজ্ঞানের অভাবে, এই তিন গুণেরই পূজা করে থাকে যেমন - ব্রহ্মা, বিষ্ণু ও শিবের পর্যন্ত্যই সাধনা করতে থাকে।

এদের সবার বুদ্ধি এই তিন প্রভু পর্যন্ত্যই সীমিত আছে। এই জন্য এরা রাক্ষস স্বভাব ধারন করে আছে। মনুষ্যতে নীচ, শাস্ত্র বিরুদ্ধ সাধনা রূপী দুষ্কর্ম করা ব্যক্তি মূর্খ আমায় (ব্রহ্মকে) ভজে না। এই প্রমাণ গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ৪ থেকে ২০ ও ২৩-২৪ পর্যন্ত্য গীতা অধ্যায় ১৭ শ্লোক নং ২থেকে ১৪ তথা ১৯ ও ২০ তেও আছে।

**বিচার করেন ঃ-** রাবন শিবকে মৃত্যুঞ্জয়, অজর-অমর সর্বেশ্বর মনে করে (মেনে) ভক্তি করেছিল, তাছাড়া দশবার মাথা কেটে শিবকে সমর্পিত করেছিল, যার বদলে (কারনে) যুদ্ধের সময় দশটা মাথা রাবন প্রাপ্ত হয়েছিল কিন্তু মুক্তি প্রাপ্ত হয়নি, তাকে রাক্ষস বলা হত। এই দোষ হল রাবনের গুরুদেবের যে, অবুঝ গুরু বেদের জ্ঞানকে ঠিক মত না বুঝে, নিজের বুদ্ধিতে ভেবে তমোগুণ যুক্ত শিবকেই পূর্ণ পরমাত্মা বলে বুঝিয়েছে আর সরল আত্মা রাবণ, মিথ্যা গুরুর উপর বিশ্বাস করে নিজের জীবন ও নিজের কুলের নাশ (নষ্ট) করেছিল।

**(১)** এক ভস্মাগিরী নামের এক রাক্ষস ছিল, যে তমোগুণী-শিবকে ইষ্টদেব মেনে শীর্ষাসন (উপরে পা নীচে মাথা) দিয়ে ১২ বৎসর পর্যন্ত্য সাধনা করেছিল, ভগবান শিবকে বচন বদ্ধ করে ভস্মাকন্ডা নিয়ে নেয়। ভগবান শিবকেই মারতে যায়। উদ্দেশ্য এই ছিল ভস্মকরা বর প্রাপ্তি করে। শিবকে ভস্ম করে পার্বতী-কে পত্নী বানাবে। ভগবান শিব ভয়েতে পালাতে শুরু করে, পরে বিষ্ণুর কাছে যায়, বিষ্ণু পার্বতী রূপে ভস্মাসুরকে সাথে সাথে নাচতে বলে, বিষ্ণুরূপী পার্বতী নাচতে নাচতে নিজের মাথায় হাত দেয়, ভস্মাসুরও নিজের মাথায় হাত দেওয়ার পরেই ভস্ম হয়ে যায়। ঐ শিব (তমোগুণের) সাধককে রাক্ষস বলা হয়। হিরণ্য কশিপু ভগবান ব্রহ্মার (রজোগুণের)-সাধক ছিল, তাকেও রাক্ষস বলা হয়।

**(২)** এক সময় আজ (২০০৬ সাল) থেকে কমপক্ষে ৩৩৫ বর্ষ পূর্ব হরিদ্বারে হরের সিড়ির উপর (শাস্ত্র বিধি রহিত সাধনা করা লোক) কুম্ভ মেলায় স্নানের সংযোগ হয়েছিল। ওখানে সর্ব (ত্রিগুণ উপাসক) মহাত্মা জন স্নান করতে পৌছিয়েছে। গিরি দল, পুরী দল, নাথ দল হল নাগা দল, আদি ভগবান শিব (তমোগুণি)-এর উপাসক ও বিষ্ণু ভগবান (সতোগুণী)র উপাসক। প্রথমে স্নান করার জন্য নাগা ও বৈষ্ণদলের সঙ্গে ঘোর যুদ্ধ হয়ে। কমেপক্ষে ২৫,০০০ (পঁচিশ হাজার) ত্রিগুণ উপাসকের মৃত্যু প্রাপ্ত হয়েছিল। যে ব্যক্তিরা সামান্য কথায় এত ভয়ঙ্কর নরসংহার (সামনা সামনি কাটাকাটি) করে দেয়, এরা তাহলে কি? সাধু না রাক্ষস? স্বয়ং বিচার করেন। এইজন্য পবিত্র গীতায় অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫তে বলেছে, যাদের এই ত্রিগুণ মায়া (রজগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব)-র পূজার দ্বারা জ্ঞান হরণ করে নেওয়া হয়েছে, সে কেবল মান বড়াই ক্ষিদে লাগা রাক্ষসের মত স্বভাব ধারন করে থাকে, মনুষ্যর মধ্যে যে নীচ সাধারণ ব্যক্তি থেকেও অধম স্বভাব বালা, দুষ্কর্ম করা ব্যক্তি মূর্খ আমার ভক্তিও করে না। গীতা অধ্যায় ৭ শ্লোক ১৬থেকে ১৮ পর্যন্ত্য পবিত্র গীতা বলা ব্রহ্ম(কাল) প্রভু বলছে, যে আমার ভক্তি (ব্রহ্মসাধনা) চার ধরনের সাধক করে, এক যে অর্থার্থী (ধনলাভ চাওয়া ব্যক্তি) যে বেদ মন্ত্র থেকেই যন্ত্রমন্ত্র যজ্ঞাদি করে। দ্বিতীয় (সঙ্কট নিবারণ করার জন্য বেদের যন্ত্র-মন্ত্র ও যজ্ঞ করে) আর তৃতীয় বালা জিজ্ঞাসু যে পরমাত্মার জ্ঞানকে জানার ইচ্ছা রাখে কেবল জ্ঞান সংগ্রহ করে বক্তা হয়ে যায় তথা অন্য সবকে জ্ঞান শ্রেষ্ঠতার আধার পর, উত্তম সেজে জ্ঞানবান হয়ে, অভিশাপ বশ ভক্তিহীন হয়ে যায়। চতুর্থ জ্ঞানী, এ সাধক যে জেনে যায় যে মানব শরীর বার বার পাওয়া যায় না। এর ভিতরে যদি প্রভুর সাধনা করতে না পারি, তাহলে এই জীবনই ব্যর্থ হয়ে যাবে। পরে বেদ পড়েছে যাতে জ্ঞান হয়েছে যে কি (ব্রহ্মা-বিষ্ণু শিব) এই তিন গুণ ও ব্রহ্ম(ক্ষর পুরুষ) এবং পর ব্রহ্ম (অক্ষর পুরুষ) এসবের থেকে যে উপরে যে পূর্ণ ব্রহ্ম, তাকেই ভক্তি করতে হবে বা করা দরকার, অন্য দেবতাকে নয়। ওই জ্ঞানী উদার আত্মাদের আমি ভালবাসি অতএব তাদের আমার এইজন্য ভাল লাগে, যে কি তারা তিনগুণের। (রজগুণ- ব্রহ্মা, সতগুণ- বিষ্ণু ও তমোগুণ- শিব)-এর উপরে উঠে আমার ব্রহ্মসাধনা তো করে, যাহা অন্য দেবতা থেকেও ভাল কিন্তু বেদের মধ্যে ক্তঁ নাম কেবল ব্রহ্মরই সাধনা করার জন্য মন্ত্র, এই মন্ত্র সব বেদ পড়া বিদ্যান লোক নিজে নিজেই বিচার করে, সব বিদ্যান ভেবে নিয়েছে যে, এই পূর্ণ ব্রহ্মের (পরম পূর্ণ পরমাত্মা) মন্ত্র । তাই এই প্রাপ্তির মন্ত্রপরমাত্মাকে নেয়। ক্তঁ মন্ত্র সাধনায় অন্য সিদ্ধি প্রাপ্ত হয়। মোক্ষ প্রাপ্তি এই ক্তঁ মন্ত্র সাধনায় হয় না।

পবিত্র গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ তথা পবিত্র যজুর্বেদে অধ্যায় ৪০ মন্ত্র ১০ তে বর্ণিত তত্বদর্শী সন্ত পায়নি, যে কিপূর্ণ ব্রহ্মর সাধনা তিন মন্ত্র দ্বারা বলবেন, এইজন্য জ্ঞানী ও ব্রহ্ম(কাল) এর সাধনা করে জন্ম মৃত্যুর চক্রতেই ঘুরতে থাকে।

এক জ্ঞানী উদারাত্মা মহর্ষি চুনক বেদকে পড়েছেন এবং এক পূর্ণ প্রভুর ভক্তির মন্ত্র ক্তঁ-কার কে ভেবে, এই নামের জপ বর্ষ পর্য্যন্ত সাধনা করেছেন। এক মানধাতা চক্রবর্তী রাজা ছিল (চক্রবর্তী রাজার পুরো পৃথিবীর উপর শাসন ছিল) সে অন্যান্য ছোট রাজাদের ঘোষণা করছে লড়াই করার জন্য এক ঘোড়ার গলায় চিঠি লিখে ছেড়ে দিয়েছে। শর্ত, যে রাজার গুলামী অস্বীকার করবে তাকে যুদ্ধ করতে হবে। সে এই ঘোড়াকে বেঁধে জানাবে। ভয়েতে তো কেউ ঘোড়া বাধার সাহস

পায়নি। তখন মহর্ষি চুনক এই কথা জানতে পেরে ভাবলেন রাজার তো অনেক অভিমান হয়। তাই চুনক মহর্ষি বললেন, মানধাতা রাজার সাথে যুদ্ধ করতে আমি স্বীকার করলাম, যুদ্ধ শুরু হয়েছে। মানধাতা রাজার ৭২ কোটি সেনা ছিল। তাকে চার ভাগ করে এক এক ভাগে ১৮ কোটি সেনা দিয়ে মহর্ষি চুনকের উপর আক্রমণ করে দেয়। অন্য দিকে মহর্ষি চুনক সাধনার পূঁজি (কামাই) তে চার বোম্ পুতুল বানিয়ে চার ভাগ সেনার উপর চার পুতুল বোম্ ছেড়ে বিনাশ করে দেয়।

**বিশেষ ঃ-** ব্রহ্মা, বিষ্ণু শিব, ব্রহ্ম কাল ও পরব্রহ্মর ভক্তি সাধনাতে পাপ পুনঃ দুটোই ভোগ করতে হয়। পূর্ণ্যে স্বর্গে, আর পাপ করলে নরকে চুরাশী লাখ প্রাণীর শরীরে জন্ম নিয়ে যাতনা ভোগ করতে হয়। যেমন জ্ঞানী আত্মা মহর্ষি চুনক ব্রহ্ম(কাল)-এর মন্ত্র ওঁ জপের সাধনা করে যে পুন্য কামাই করেছিল, তাতে কিছু সিদ্ধি শক্তি হয়েছিল (চারপুতুল বোম্ বানিয়ে) ৭২ কোটি মানুষ বধ করে সমাপ্ত করে দিয়েছিল একে মহর্ষি বলে। কিছু সাধনা সিদ্ধি লাভ করে ফল ভোগার জন্য মহাস্বর্গে যাবে কিছুদিন স্বর্গের আনন্দ ভোগার পুঁজি (সঞ্চয়) শেষ হলে আবার নরকে যেতে হবে। চুরাশী লক্ষ প্রাণীর শরীরে কষ্ট ভুগতে ভুগতে যদি কোনদিন কোন পুন্যির ফলে আবার মানব জনম হয় তা হলে আজ আমাদের মধ্যে, গীতা জ্ঞানে ব্রহ্ম (কাল) অর্জুনকে যে তত্বদর্শীর কথা বলেছিলেন, (সেই তত্বদর্শীকে পরমাত্মা আজ কলিযুগে এমন সময়ে আমাদের হয়তো কোন বিরাট পুর্ণ্যি ছিল তাই আমাদের মাঝে পেয়েছি এবং নিজেকে বিরাট সৌভাগ্যবান মনে করছি)। এই রকম তত্বদর্শী মেলে তবেই জন্ম মরনের হাত থেকে মুক্তি হয়ে মোক্ষ প্রাপ্তি হতে পারবে নয়তো যুগে যুগে ঘুরে সেই সুযোগ হবে কিনা। একমাত্র পরমাত্মাই বলতে পারবেন। ওই চুনক ঋষি বেদ পড়ে সিদ্ধি ই প্রাপ্ত করেছে, ৭২ কোটির প্রাণীর (সৈনিক) র সংহার বচন দ্বারা করেছিল, তার ভোগও ভুগতে হবে। চাহে অস্ত্র দিয়ে হত্যা কর বা বচন রূপী তলবার দিয়ে হত্যা কর। দুজনেরই সমান দন্ড প্রভু দেবে। যখন ওই চুনক মহর্ষির জীব কুকুরের মধ্যে হবে আর তার মাথায় কেউ আঘাত করে সেই জায়গায় ক্ষত হয়ে পোকা হবে ঐ সৈনিকের জীব পোকা হয়ে খুড়ে খুড়ে ওই কুকুরের আত্মা হওয়া ঋষির প্রতিশোধ নেবে। কখনও পা কেউ ভেঙে দেবে কখনও পিছনের পা দিয়ে ঘেসে ঘেসে চলবে। কখনও গরম ও শীতে যন্ত্রণা ভোগ করবে এইভাবে কষ্ট পেতে হবে।

এই জন্য পবিত্র গীতা বলা ব্রহ্মকাল গীতা অধ্যায় নং ৭ শ্লোক নং ১৮ তে স্বয়ং বলছে, এই সর্বজ্ঞানী আত্মারা তো উদার ও ভালো কিন্তু পূর্ণ পরমাত্মার তিনমন্ত্রের বাস্তবিক সাধনা বলার তত্বদর্শী সন্ত না পাওয়ার কারণ, এসব ভালো আত্মারা আমারই (অনুত্তমাম্) অতি নিকৃষ্ট বা অশ্রেষ্ঠ মুক্তি (গতি)-র আশাতেই আশ্রিত হয়ে আমার অশ্রেষ্ঠ সাধনা করে থাকে। এইজন্য পবিত্র গীতার অধ্যায় ১৮ শ্লোক ৬২ তে বলেছে, হে অর্জুন ! তুই সর্বভাব দিয়ে ওই পরমাত্মার শরণে যা, যার কৃপায় তুই পরম শান্তি ও সনাতন পরমধাম (সতলোক/ঋতুধাম)-কে প্রাপ্ত হবি। পবিত্র গীতায় শ্রীকৃষ্ণের শরীরে প্রেতবশ হয়ে ব্রহ্ম কাল বলেছিল, পরে কয়েক বর্ষ উপরান্ত পবিত্র গীতা ও চারি বেদকে, মহর্ষি বেদের শরীরে প্রেতবত প্রবেশ করে (স্বয়ং ব্রহ্ম (ক্ষরপুরুষ/কাল) দ্বারা লিপিবদ্ধ স্বয়ংই করেছে। এই সব গ্রন্থে , পরমাত্মা কেমন কেমন করে ভক্তি করতে হয় ? এই সব জ্ঞান তো পূর্ণ দিয়েছে বা বর্ণন করেছে। পরন্তু পূজা বিধি কেবল ব্রহ্ম (কাল) পর্যন্তই অর্থাৎ কাল জ্যোতিনিরঞ্জন পর্যন্ত্য সীমিত রেখেছে। তবে কিছু গুঢ়ত্তত্বর সংকেত দিয়েছে।

পূর্ণ ব্রহ্মার ভক্তির জন্য গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ তে পবিত্র গীতা বলা প্রভু (ব্রহ্ম/কাল) স্বয়ংই বলছে, পূর্ণপরমাত্মার ভক্তি ও তাকে প্রাপ্তির জন্য, কোনো তত্বদর্শী সন্তকে খুঁজে পরে যেমন সে ওই বিধি বলবে ঠিক তেমন করবে। আরও বলেছেন, পূর্ণ জ্ঞান ও ভক্তি বিধি আমি জানি না। তবে জ্যোতি নিরঞ্জন (কাল/ ব্রহ্ম) নিজের সাধনার জন্য গীতা অধ্যায় ৪ শ্লোক নং ১৩ তে বলেছে আমার ভক্তিতো কেবল এক অক্ষর ওঁ আছে, যার উচ্চারণ অন্তিম শ্বাস পর্যন্ত করলে আমার পরমগতি প্রাপ্ত হবে। আবার গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮-তে বলেছে, আর যারা পরমাত্মা প্রেমী আত্মা, যখন তারা তত্বদর্শী সন্তকে না পেয়ে থাকে যে সন্ত পরমাত্মার খবর জানে, তখন ওই উদারাত্মারা আমারই (অনুত্তমাম্) অতি অনুত্তম (খারাপ) বা অশ্রেষ্ঠ পরমগতিরই আশ্রিত হয়ে থাকে। (পবিত্রগীতা বলা প্রভু নিজেই বলছে, আমার সাধনা থেকে হওয়া গতিও অর্থাৎ মুক্তি অতি অশ্রেষ্ঠ হয়।

## ।। অন্য দেবতাদের (রজগুণ ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ শিবের) পূজা না জেনেই করে।।

গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২০ তে বলেছে যে, যার সম্বন্ধ গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৫তে বার বার আছে ১৫ তে বলেছে যে ত্রিগুণ মায়া (যেকি রজগুণ ব্রহ্মা সতগুণ বিষ্ণু ও তমোগুণী শিবের পূজা পর্যন্ত্যই সীমিত আছে, অতএব এদের থেকে প্রাপ্ত ফল ক্ষণিকের জন্য)-র দ্বারা যার জ্ঞান হরণ করা হয়েছে। এই প্রকারের অসুর স্বভাব ধারণ করা নীচ ব্যক্তি দুষ্কর্ম করা মূর্খ আমায় ভজে না। গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২১ তে বলেছে যে, যে যে ভক্ত যেই যেই দেবতার সরূপকে শ্রদ্ধা দিয়ে পূজা করতে চায়, ওই ওই ভক্তের শ্রদ্ধাকে আমি ওই দেবতার মধ্যে স্থির করে দিই।

গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২২তে বলা হয়েছে, যে সাধক যেমন শ্রদ্ধাযুক্ত হয়ে যে দেবতার পূজা করে, ওই দেবতা থেকে আমার দ্বারাই বিধান করা কিছু ইচ্ছিত ভোগকে প্রাপ্ত করে। যেমন মুখ্যমন্ত্রী বলে নীচের অধিকারী আমারই নকর (চাকর)। আমি ওকে কিছু অধিকার দিয়ে রেখেছি, তার (অধিকারীর)র আশ্রিত যে ও লাভও আমার দ্বারাই দেওয়া হয়ে থাকে। কিন্তু পূর্ণ লাভ দেওয়া হয় না। গীতা অধ্যায় ৭-এর শ্লোক নং ২৩তে বর্ণন আছে যে ওই অল্প বুদ্ধিবালার ওই ফল নাশবান হয়ে থাকে। দেবতাদের পূজনে বালা দেবতাদের প্রাপ্ত হয়। (মতাবলম্বী) মদভক্ত যারা তারা বেদে বর্ণিত যে ভক্তি বিধি, সেই অনুসার ভক্তি করা ভক্তও আমাকেই প্রাপ্ত হয়, অর্থাৎ তারা কাল জালের বাইরে যেতে পারে না।

**বিশেষ ঃ-** গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২০থেকে ২৩তে বলা হয়েছে, তারা যে কোনো পূজা (সাধনা) যেমন পিতর পূজা, ভূত পূজা, দেবদেবীর আদি পূজা স্বভাব বশত করে। আমি (ব্রহ্ম/কাল) -ই ওই অল্পবুদ্ধি লোক (ভক্ত) কে ওই দেবতার প্রতি আসক্ত করে থাকি। ওই নাদান (অবুঝ) সাধকরা দেবতাদের থেকে যে লাভ পায়। আমি (কাল/ব্রহ্ম)-ই দেবতাদের কিছু শক্তি দিয়ে রেখেছি) তার আধারে ওদের (দেবতাদের) পূজারী, দেবতাদেরকে প্রাপ্ত হয়ে যায়। পরন্ত ওই বুদ্ধিহীন সাধকের ওই পূজা চুরাশী লক্ষ যোনীতে তাড়াতাড়ি নিয়ে যায়, তথা যে আমায় (কালকে) ভজনা করে, সে তপ্ত (গরম) শিলার উপর যন্ত্রনা ভুগে পরে আমার মহাস্বর্গে (ব্রহ্মলোকে) চলে যায়। আর পরে জন্ম মরণেরই চক্রতে ঘুরে বেড়ায়, মোক্ষ প্রাপ্ত হয় না।


পূর্ণব্রহ্ম কবীর সাহেব
গীতা অধ্যায় ১৫
শ্লোক নং ১ থেকে ৪ তথা
শ্লোক নং ১৬ ও ১৭
থেকে উদ্ধৃত
মূল শিকড়
কবীর-অক্ষর পুরুষ এক পেড়
নিরঞ্জন বাকী ডার
তিনোং দেবা শাখা হে
পাত রূপ সংসার ।।
কান্ড (পেড়)
অক্ষর পুরুষ (পরব্রহ্ম)
ডাল (ডার)
কাল বা ব্রহ্ম (ক্ষর পুরুষ)
বিষ্ণু (শাখা)
শিব (শাখা)
ব্রহ্মা (শাখা)
শাস্ত্র বিরুদ্ধ সাধনা অর্থাৎ
উল্টো করে লাগানো ভক্তিরূপী বৃক্ষ


ব্রহ্মা (শাখা)
শিব (শাখা)
গীতা অধ্যায় ১৫
বিষ্ণু (শাখা)
শ্লোক নং ১ থেকে ৪ তথা
শ্লোক নং ১৬ ও ১৭
থেকে উদ্ধৃত
ডাল (ডার)
কাল বা ব্রহ্ম (ক্ষর পুরুষ)
কবীর-অক্ষর পুরুষ এক পেড়
নিরঞ্জন বাকী ডার
তিনোং দেবা শাখা হে
পাত রূপ সংসার ।।
কান্ড (পেড়)
অক্ষর পুরুষ (পরব্রহ্ম)
কবীর সাহেব
(মূল শিকড়)
শাস্ত্র অনুকূল
সাধনা অর্থাৎ
সোজা করে লাগানো ভক্তিরূপী বৃক্ষ

**ভাবার্থঃ -** যে দেবী দেবতারা ও ব্রহ্মা, বিষ্ণু, শিব আর মাতা থেকে ভগবান ব্রহ্মর সাধনায় বেশী লাভদায়ক। যদিও মহাস্বর্গতে যাওয়া সাধকের স্বর্গ সময় এক মহাকল্প পর্যন্ত্য ও হতে পারে। তবে মহাস্বর্গে শুভকর্মের সুখ ভোগ করে, আবার নরক বা অন্য প্রাণীর যোনিতেও কষ্ট থেকেই যাবে, পূর্ণ মোক্ষ কোনদিন পাবে না, ব্রহ্মের সাধনা বা দেব দেবীর সাধনা কর, সেই কালের জালেই বন্দি থাকতে হবে।

## ।। অন্য প্রমাণ।।

পবিত্র গীতা ও পবিত্র বেদেতে অন্য দেবতার পূজা তথা পিত্তর পূজা (শ্রাদ্ধ) করা এবং ভূত পূজা (অস্থি উঠানো কাঁধে করে হরিবোল বলা পিন্ড দেওয়া) ইত্যাদি পূজা করতে মানা আছে।

## ।। পবিত্র চার বেদ অনুসার সাধনার পরিণাম কেবল স্বর্গ-মহাস্বর্গ প্রাপ্তি মুক্তি হয় না।।

পবিত্র গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২০-২১-তে বলা হয়েছে, যদি কেউ মনোকামনা সিদ্ধির জন্য আমার পূজা তিনবেদের বর্ণিত সাধনা শাস্ত্র অনুকুল করে থাকে, সে নিজের কর্মের আধার পর মহাস্বর্গতে আনন্দ মানিয়ে পরে আবার জন্ম মরনতে ফিরে আসতে হয়, অর্থাৎ যজ্ঞ যদি শাস্ত্রানুকুলও হয়, তার এক মাত্র লাভ সাংসারিক ভোগ, স্বর্গ মহাস্বর্গ পরে আবার চুরাশী লক্ষ যোনীতে ফিরে আসে, যতক্ষণ না তিন মন্ত্র **(ওঁ তথা তৎ ও সৎ সাংকেতিক)** পূর্ণ সন্ত থেকে প্রাপ্ত না হয়। গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২২ তে বলেছে, যে নিষ্কাম ভাব দিয়ে আমার শাস্ত্রানুকুল পূজা করে তার পূজার সাধনার রক্ষা আমি স্বয়ং করি, মুক্তি নয়।

## ।। শাস্ত্রবিধি বিরুদ্ধে সাধনা করা পতনের কারণ।।

পবিত্র গীতা অধ্যায় ৯-শ্লোক নং ২৩-২৪-তে বলেছে যে ব্যক্তি অন্য দেবতাদের পূজা করে, সেও আমার (কাল জালে থাকা) পূজাই করে থাকে। কিন্তু তার পূজা অবিধিপূর্বক জানবে (অর্থাৎ শাস্ত্রবিরুদ্ধ) ভাবার্থ হল যে অন্য দেবতার পূজা করতে নেই। কেননা সমস্ত যজ্ঞের ভোক্তা ও স্বামী আমিই আছি। ওই ভক্ত আমায় ভালভাবে জানে না। সেইজন্য পতনই প্রাপ্ত হয়। নরক ও চুরাশী লক্ষ যোনীর কষ্ট, যেমন গীতা অধ্যায় ৩ শ্লোক নং ১৪-১৫-তে বলেছে যে, সর্ব যজ্ঞতে প্রতিষ্ঠিত অর্থাৎ সন্মানিত যার যজ্ঞ সমর্পণ করা হয়, তিনিই হলেন পরমাত্মা (সর্বগতম্ব্রহ্ম) পূর্ণ ব্রহ্ম। তিনিই কর্মাধার হয়ে সব প্রাণীতে প্রদান করে, কিন্তু পূর্ণ সন্ত না মিলা পর্যন্ত্য সর্বযজ্ঞের ভোগ (আনন্দ) কাল (মন রূপে থাকে)-ই ভোগ করে, এই জন্য বলছে সর্ব যজ্ঞের ভোক্তা ও স্বামী আছি।

## ।। শ্রাদ্ধ করা (পিতরপূজা) ব্যক্তি পিতরই হবে মুক্তি নয়।।

গীতা অধ্যায় ৯-শ্লোক নং ২৫-তে বলেছে যে, দেবতাদের পূজা করা ব্যক্তি দেবতাদের প্রাপ্ত হয়, পিতর পূজা ব্যক্তি পিতরদের পায়, ভূতদের পূজা (পিন্ডদান করা) ব্যক্তি ভূতদেরই প্রাপ্ত হয় অর্থাৎ ভূত হয়ে যায়, শাস্ত্রানুকুল (পবিত্র বেদ ও গীতা অনুসার)পূজা করনেবালা আমাকেই (কালকে) প্রাপ্ত হয় অর্থাৎ কাল দ্বারা তৈরী করা স্বর্গ ও মহাস্বর্গ আদি কিছুদিন বেশী মৌজ মজা করতে পারে।

**বিশেষ ঃ-** যেমন যদি কেউ তহশীলদারের চাকরি (সেবা পূজা) করে তবে সে তহশীলদার কিন্তু হতে পারবে না, হাঁ তার দ্বারা রোজী রুটি (ইনকাম) করা চলবে, অর্থাৎ তার অধীন হয়ে থাকতে হবে। ঠিক এই প্রকার, যে যেই দেবতার পূজা (ব্রহ্মাদেব, বিষ্ণুদেব, অর্থাৎ ত্রিদেব)-এর পূজা (চাকরী) করবে, তার দ্বারাই তার কিছুক্ষণের লাভ হবে। ত্রিগুণময়ী মায়া অর্থাৎ তিন গুণ (রজোগুণী ব্রহ্মা সতগুণী বিষ্ণু তমোগুণী শিব)-এর পূজা পবিত্র গীতায় নিষেধ, গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২থেকে ১৫ এবং ২০ থেকে ২৩ পর্যন্ত্য আছে। এই প্রকার কোন ব্যক্তি পিতরের পূজা (চাকরী সেবা) করে, তাহলে পিতরের কাছে ছোট পিতর হয়ে, তার কাছে কষ্ট উঠাতে হবে। এই প্রকার কেউ যদি ভূতদের (প্রেতদের)পূজা (সেবা) করে তবে সে ভূতই হবে, কেননা সারা জীবন যার ভিতর অসক্তৃতা হয়েছিল পরে তার মধ্যে মন ফেঁসে থাকে। তার কারণ তার কাছে চলে যায়। কিছু লোক বলে যে , পিতর ভূত দেব পূজাও করতে থাকবে আর আপনার কাছ থেকে নাম উপদেশ নিয়ে সাধনাও করতে থাকব। কিন্তু এই রকম চলতে পারে না। কেন কি, যে পূজা পবিত্র গীতা ও চার বেদে মানা করা আছে। সেটা করা শাস্ত্র বিরুদ্ধে যা কিনা পবিত্র গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩-২৪-তে মানা করা আছে, যে শাস্ত্র বিধি ত্যাগ করে ইচ্ছামত আচরণ (পূজা) করে, সে না তো সুখকে প্রাপ্তি করে, না তো পরমগতি তথা না তো কোনো কার্য সিদ্ধ করা সিদ্ধি কে প্রাপ্ত হয় অর্থাৎ নিজের জীবনই ব্যর্থ হয়। এই জন্য অর্জুন তোর জন্য কর্ত্তব্য ( যে সাধনার কর্ম করার মত যোগ্য) তথা অকর্ত্তব্য (যে সাধনা করার মত যোগ্য নয়)-র ব্যবস্থা (নিয়মে) শাস্ত্রই প্রমাণ। অন্য সাধনা বর্জিত (নিষেধ) আছে।

এরই প্রমাণ মার্কণ্ডে পুরাণে (গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত পৃষ্ঠ ২৩৭-তে যাতে মার্কণ্ডে পুরান এবং ব্রহ্মপুরানংক একসঙ্গে বাঁধানো করা আছে) তাতেই আছে যেকি, এক সাধক ব্রহ্মচারী নাম তার রুচী, সে বেদের অনুসার সাধনা করত, যখন তার বয়স ৪০ বৎসর হয়েছে, তখন তার চার বংশের পূর্বজ (বাবা, বাবার বাবা, তার বাবা, এবং তারও বাবা) এই রকম তারা শাস্ত্র বিরুদ্ধ সাধনা করে পিতর হয়ে (ভূত প্রেত হয়ে) গিয়েছেন, এবং কষ্টও পাচ্ছেন। এসব দেখা দিয়েছে। পূর্ব পুরুষরা বলছেন পুত্র রুচী তুই বিয়ে কর, আর আমাদের শ্রাদ্ধ কর। আমরা তো খুব দুখী আছি এবং কষ্ট পাচ্ছি। রুচী ঋষি বলছেন পিত্রমহ বেদে কর্মকান্ড মার্গ (শ্রাদ্ধ করা, পিন্ড দান আদি মানা আছে) এ সব মূর্খ ব্যক্তির সাধনা বলা হয়েছে। কিন্তু আপনি কেন ওই ভুল (শাস্ত্র বিধি ছাড়া) সাধনা করতে বলছেন? পিতর বললেন পুত্র, একথা তো তোর সত্য যে কি বেদে পিতর পূজা ভূত পূজা, দেবী দেবতার পূজা (কর্মকান্ড)কে অবিদ্যাই বলেছে, একথা মিথ্যা নয়। এই উপরোক্ত মার্কণ্ডে পুরানে এই লেখার মধ্যে বলা হয়েছে পিতররা বলছেন তবুও তো কিছু তো লাভ হবে।

**বিশেষ ঃ-** এখানে এই পিতৃপুরুষরাই সর্বনাশ (ঝামেলা) পাকিয়েছেন, সেসব আমাদের পালন করতে হবে না, কেননা পুরানে ঐ আদেশ কোনো এক ঋষির যে কিনা পিতর পূজা (পূর্ব পুরুষগণ) ভূত পূজা বা অন্য দেবতাদের পূজা করতে বলেছেন। কারণ বেদে প্রমাণ না হওয়ার কারণ প্রভুর আদেশ নেই। এইজন্য কোন ঋষি ও সন্তের আজ্ঞায় শুনা কথা, প্রভুর আজ্ঞাকে উলঙ্ঘণ করার শাস্তি ভুগতে হবে।

এক সময় এক ব্যক্তির বন্ধুত্ব কোন এক দারোগা থানায়ালার সাথে হয়েছে। ঐ ব্যক্তি তার বন্ধু দারোগাকে বলছে আমার প্রতিবেশী আমাকে খুব জ্বালাতন করছে। দারোগা (S.H.O) ওকে লাঠি দিয়ে খুব মারতে বলেছে আমি তোমার সাথে আছি। দারোগা বন্ধুর আজ্ঞা পেয়ে ঐ ব্যক্তি প্রতিবেশীকে লাঠি দিয়ে মারার পর, মাথায় আঘাৎ হঠাৎ লেগে প্রতিবেশীর মৃত্যু হয়ে গিয়েছে। ওই এলাকার অধিকারী হওয়ার কারণে ওই থানার দারোগা নিজের বন্ধুকে ধরে নিয়ে আসে এবং জেলে ঢুকিয়েছে এবং ঐ ব্যক্তির বিচারে মৃত্যু দন্ডই হয়ে যায়। তার বন্ধু দারোগা কিছু করতে পারেনি। কেননা রাজার সংবিধান আছে, যদি কেউ কাউকে হত্যা করে, তাহলে তারও মৃত্যু দন্ডই প্রাপ্ত হয়। ওই অবুঝ ব্যক্তি দারোগা বন্ধুর কথা শুনে রাজার সংবিধান ভঙ্গ করে দেয়। যার কারণ তার জীবন দিতে হয়েছে। ঠিক এই প্রকার পবিত্র গীতায় ও পবিত্র বেদে প্রভুরই সংবিধান রয়েছে যাতে এক পূর্ণ পরমাত্মারই পূজার বিধান আছে অন্য দেবতার, পিতরের, ভূতের পূজা করা নিষেধ। পুরানে ঋষিদের (দারোগার) আদেশ আছে। যার আজ্ঞা পালন করলে, প্রভুর সংবিধান ভঙ্গ হয়, তাতে শুধু কষ্টের পরও কষ্ট ভুগতে হয়। এইজন্য পরমাত্মা ছাড়া মোক্ষ লাভ পাওয়া যায় না।

## ।। সত্য কথা ।।

আমার পূজ্য গুরুদেব স্বামী রামদেবানন্দজী কমপক্ষে ষোল বর্ষ আয়ুতে পূর্ণ পরমাত্মার প্রাপ্তির জন্য ঘর থেকে বেরিয়ে গিয়েছিলেন। রোজদিন পরার যে কাপড় সে কাপড় নিজেদের জমির পাশে জঙ্গলে এক পশুর মৃত শরীরের উপর ফেলে দিয়েছিলেন রাত্রে ঘরে না ফেরার কারণে জঙ্গলে তলাশ (খোঁজ) করেছে, রাত্রির সময় ছিল, নিজের সন্তানের কাপড় ও পশুর হাড়কে নিজের সন্তানের হাড় ভেবে, দুখী মনে সেই অস্থি কাপড় ফিরিয়ে ঘরে এনেছিল, ভেবে নিয়েছে রাত্রে হয়তো জঙ্গলে গিয়েছিল, তাই হিংস্র জন্তু খেয়েছে। অন্তিম সংস্কার করেও দিয়েছে। শ্রাদ্ধও হয়েছে এক বৎসর পরে বাৎসরিকও করেছে এই করতে করতে সেই গুরুদেব রামদেবানন্দ মহারাজের বয়স যখন ১০৪ বৎসর পরে হঠাৎ নিজের গ্রাম পৈতা বাস জেলা ভিমানী, তহশীল চরখী দাদরী হরিয়াতে পৌঁছে যান। আমার গুরুদেবের ছোটবেলায় নাম শ্রী হরিদ্বারী ছিল পবিত্র ব্রাহ্মণকুলে জন্ম ছিল। আমি (এই দাসকে) খবর হল তো আমিও দর্শন করতে পৌছিয়ে গিয়েছিলাম। স্বামীজির বৌদির বয়স ৯২ বৎসর ছিল। আমি ওই বৃদ্ধার কাছে জিজ্ঞাসা করলাম, আমার গুরুদেব ঘর ত্যাগ করার পরে আপনার কেমন অনুভব হচ্ছিল ? ওই বৃদ্ধা বললেন, যখন এই ঘরে বিয়ে হয়েছে, তখন আমাকে বলেছিল, তার এক ভাই হরিদ্বারীও ছিল, কোন হিংসক জন্তু তাকে খেয়ে নিয়েছে, তার শ্রাদ্ধই হচ্ছে। আমাকেও তার শ্রাদ্ধ করতে বললেন বৃদ্ধা বললেন ৭০ বার শ্রাদ্ধতো আমি আমার এই হাতেই করা হয়ে গিয়েছে। যখন কোনো বার ফসল ভাল না হত, বা ঘরের কেউ অসুখে পড়ত তখন গুরু পুরোহিতের কাছে এর কারণ জিজ্ঞাসা করলে বলতেন হরদ্বারী পিতর (প্রেত) হয়ে গিয়েছে, তাই তোমাদের দুঃখী করাচ্ছে।

শ্রাদ্ধ করাতে কোনো অশুদ্ধি থেকে গিয়েছে হয়তো, এবার সর্ব ক্রিয়া আমি স্বয়ং নিজের হাতেই করব। আগে আমার সময় হত না বা সময় পেতাম না, কেননা একই দিনে অনেক জায়গায় শ্রাদ্ধ করতে যেতে হতো। এই জন্য ছেলেকে পাঠাতাম। ততক্ষণ কিছু দান দাও যাতে তাকে শান্ত

করতে পারি। তারপর ২১ বা ৫১টাকা যা বলা হত ভয়েতে দিতাম। কিন্তু পুরোহিত নিজে শ্রাদ্ধ করতেন। তখন আমি ওই বৃদ্ধাকে বললাম মাতা এখন তো ঐ শাস্ত্র বিরুদ্ধ সাধনা তো ছেড়ে দেন। নয়তো আপনিও প্রেত হয়ে যাবেন। গীতা অধ্যায় ৯-শ্লোক নং ২৫-তে শুনিয়েছে। তখন ওই বৃদ্ধা বললেন গীতা আমিও পড়ি। তখন (এই দাস) বললাম আপনি পড়েছেন ঠিকই কিন্তু বোঝেননি, এখন থেকে তো বন্ধ করেন এই নাদান (অবুঝ) সাধনাকে। বৃদ্ধা উত্তর দিলেন না ভাই কি করে ছাড়ব এই শ্রাদ্ধ এটাতো পুরানো যুগ ধরে করে আসছে এতো পরম্পরা। এই দোষ ভোলা সরল আত্মার নয় এ দোষ মূর্খ গুরু পুরোহিতদের। যারা আমাদের পবিত্র শাস্ত্রকে না বুঝে নিজের মনগড়িয়ে আচরণ (পূজার মার্গ) করতে বলে গিয়েছেন। তার জন কোনো কার্য্য সিদ্ধ হয় না। না পরমগতি না সুখ প্রাপ্ত হয়। প্রমাণ পবিত্র গীতা অধ্যায় ১৬-শ্লোক নং ২৩-২৪-তে।।

**এখন এই দাসের প্রার্থনা যে কি, শিক্ষিত বর্গের মানুষ অবশ্য ধ্যান দেবেন, এবং শাস্ত্রবিধি অনুসার সাধনা করে পূর্ণ পরমাত্মার সনাতন পরমধাম (শাশ্বতম্ স্থানম্) অর্থাৎ সতলোক প্রাপ্ত করেন, যাহাতে পূর্ণ মোক্ষ ও পরম শান্তি প্রাপ্ত হয়। (গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২) তে এর জন্য তত্ত্বদর্শী সন্তের তালাশ (খোঁজ) করো। গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪তে দেখুন।**

এক শ্রদ্ধালু বললেন যে, আপনার কাছ থেকে উপদেশ নিয়ে সাধনাও করব, এবং শ্রাদ্ধ শান্তিও করব এবং ঘরে যত দেব-দেবীর মূর্তি তাদেরও মনে মনে স্মরণ করে পূজা করব। এতে কি দোষ হবে?

**এই দাসের প্রার্থনা ঃ-** সংবিধানের কোনো ধারা উলঙ্ঘণ করলে তার সাজাও অবশ্য পাবে। এই জন্য পবিত্র গীতা ও পবিত্র চারি বেদে বর্ণিত ও বর্জিত বিধি (নিষেধ বিধি) -র বিপরীত সাধনা করা ব্যর্থ (প্রমান পবিত্র গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩-২৪-তে)। পবিত্র গীতা ও চারিবেদ এই মানব আত্মকল্যাণের গাড়ি, এই গাড়ীর চাকা যদি কেউ পৈঞ্চর করে, তাহলে এই রাম নামের গাড়ি কি করে চলবে? তাই এই রাম নামের গাড়ি পৈঞ্চর করা মানা, ঠিক এই প্রকার শাস্ত্র বিরুদ্ধ সাধনা হানিকারক।

এক শ্রদ্ধালু বলছেন, আমি কোন দূর্নিতী কাজ (বিকার) (মদ-মাংস, আদি) করি না। কেবল তামাকের মধ্যে বীড়ি, সিগরেট হুকা সেবন করি। আপনার দ্বারা বলা জ্ঞান অতি উত্তম, আমি গুরুও বানিয়েছি, কিন্তু এই জ্ঞান আজ পর্যন্ত্য কোন গুরুর কাছে শুনতে পাতিনি, বা কারর কাছে নেই, অমি ২৫ বৎসর ধরে ঘুরছি, তিন গুরু বদলিয়েছি, কৃপা, আমায় তামাক সেবন করার অনুমতি দেন। তামাকে ভক্তিতে কি বাধা হতে পারে?

**এই দাসের প্রার্থনা ঃ-** এই মানব দেহে অক্সিজেনের আবশ্যকতা আছে। তামাকের ধূয়ার কার্বন-ডাই-অক্সাইড যাহা ফুসফুসকে দূর্বল করে, রক্ত দূষিত করে দেয়।

এই মানব ধারণ করা মানে হল এই সুযোগে প্রভু প্রাপ্তি করার জন্য নিজের আত্মকল্যাণের চেষ্টা করা, পরমাত্মাকে পাওয়ার রাস্তা সুষ্মনা নাড়ী থেকে প্রারম্ভ হয়। যে কিনা নাকের দুটো ছিদ্র, ডানধারের ছিদ্রকে ইরা বলে বাঁয়ের ছিদ্রকে পিঙ্গলা বলে। এই দুই ছিদ্রের মধ্যতে সুষ্মনা নাড়ী আছে, যাকিনা একটা ছোট সুঁই (সুঁচের ছিদ্রের মত) একটা দুয়ার (দ্বার) আছে। তামাক বিড়ির

ধূয়োতে ঐ ছিদ্র (রাস্তা) বন্ধ হয়ে গেলে মানুষের জীবন বৃথা। যার জন্য প্রভু ভক্তির মার্গে অবরোধ হয়ে থাকে। ওইটাই প্রভু প্রাপ্তির মার্গ (রাস্তা)। এই জন্য প্রভু ভক্তি করা সাধককে প্রত্যেক নশিলা ( নেশা জাতীয় পদার্থ) সর্বদা নিষেধ।

অন্য এক শ্রদ্ধালু বলছেন, আমি তামাক, বিড়ি খাই না। মাংস ও মদ কিন্তু খাই, এতে ভক্তিতে কিসের বাধা ? এসব তো খাওয়ার জন্যই বানানো হয়েছে, এবং গাছপালাও তো জীব ওটা খেলেও তো মাংস ভক্ষণ তুল্যই হয়।

**এই দাসের প্রার্থনা ঃ-** যদি কেউ আমার মাতা পিতা, ভাই বোন ও বাচ্চাদের মেরে কেটে খায় তো কেমন লাগবে ? অতএব যেমন ব্যথা নিজের হয় অন্য প্রাণীরও ওই ব্যথা হয়ে থাকে। কবীর বলেন, কহে কবীর বে যায় নরক মে, জো কাটে শিশা খুরানে" যে ব্যক্তি পশুদের মারার সময় খুরো তথা মাতা বেরহমী ভাবে কেটে মাংস খায়, সে নরকের ভাগী হবে। যেমন দুঃখ আমাদের সম্বন্ধী ও বাচ্চাদের হত্যা করলে হয়ে থাকে, ঠিক তেমনই অন্যজীবকে ভাবা উচিৎ। এবার গাছপাতা খাওয়ার কথা এ সব খাওয়ার প্রভুর আদেশ আছে, এবং এসব জড় যোনীতে আছে। অন্য চেতন প্রাণীদের বধ প্রভুর আদেশ বিরুদ্ধে, এই জন্য অপরাধ ও পাপ আছে। মদ খাওয়াও প্রভুর আদেশ নেই, তবে স্পষ্ট মানাও আছে, এবং মানব জীবনকে পুরোপুরি নষ্ট করে দেয়। মদ খাওয়া মানুষ যে কোনো ভুল করতে পারে। মদ খাওয়া ধন শরীর (তন) ও পারিবারিক শান্তি এবং সমাজ সভ্যতার মহাশত্রু আছে। ছোট ছোট ফুট ফুটে ফুলের মত বাচ্চার ভাবি চরিত্র পর কুপ্রভাব পড়ে। মদ খাওয়া লোক যতই না ভাল হোক, ওর না ইজ্জৎ থাকে না তার বিশ্বাস।

এক সময় এই দাস এক গ্রামে সৎ সঙ্গ করতে গিয়েছিল। ওই দিন নেশা নিষেধ নিয়ে তারই সৎসঙ্গ করেছি। সৎসঙ্গের পরে এক এগারো বর্ষীয় কন্যা ফুট ফুট করে কান্না করছিল, তাকে কান্নার কারণ জিজ্ঞাসা করলে, মেয়েটা বলল, গুরুজি মহারাজ আমার পিতা পালম এয়ার পোর্টে ভালই চাকরি করেন, কিন্তু সব পয়সা কড়ির মদই খাওয়া হয়ে যায়। আমার মা মানা করলে খুব পিটাতেন শরীরে কালো কালো দাগ হয়ে যেত। একদিন আমার পিতা মাকে মারছিল, আমি মাকে বাঁচাতে গিয়ে আমিও মার খেয়েছি, আমার ঠোঁট ফুলে গিয়েছিল। দশ বারোদিন পরে ঠিক হয়। আমার মা আমাকে ছেড়ে মামার বাড়ি চলে গিয়েছিলেন, পরে আমার ঠাকুরমার কাছেই থাকতাম। পিতা ঔষধও এনে দেয় নাই, সকালে উঠে চাকরিতে চলে গেলেন। বিকালে আবার মদ খেয়ে আসতেন, আমরা তিন বোন দুই বোন আমার ছোট। আর যখন আমার পিতা সন্ধ্যাবেলায় বাড়ি ফিরতেন আমরা তিন বোন, খাটের তলায় লুকিয়ে পড়তাম। বিচার করুন পুন্যাত্মারা, যে বাচ্চাদের তার পিতা বুকে জড়িয়ে রাখে, বা রাখা উচিৎ কিংবা বাচ্চারা তার পিতা ঘরে আসার প্রতীক্ষা করে যে, কখন পিতা ঘরে আসবেন ? ফলফলাদি নিয়ে আসবেন এসব ভাবে। আজ এই মানব সমাজের শত্রু এই সুন্দর মানব সমাজকে কোথায় নিয়ে দাঁড় করিয়েছে? মদ খাওয়া ব্যক্তির নিজের তো ক্ষতি হয়, সাথে এক ব্যক্তি অন্য ব্যক্তির আত্মাকে কষ্ট দিয়ে পাপ, নিজের মাথায় নেয়। যেমন পত্নীর দুঃখে তার মাতা পিতা ভাই বোন, দাদা, ঠাকুরমা আদি সবাই দুঃখী হয়ে থাকে। শুধু একটা মাত্র মদ খাওয়া ব্যক্তির কারনে, আসে পাশে ভদ্র সমাজের অশান্তির কারণ হয়ে থাকে। কেননা তার ঘরে ঝগড়া সর্বক্ষণ লেগেই থাকে, পত্নী ও বাচ্চাদের কান্নায় আশে পাশের ব্যক্তি ঠেকাতে

গিয়েও গালাগালি অনেক সময় তারাও মার খেয়ে থাকেন। যারা ভাল আত্মা তারা অশান্তি চায় না। এই দাস থেকে নাম (উপদেশ) নেওয়ার পরে অনেক ব্যক্তিরা কমপক্ষে এক দেড় লাখ মদ খাওয়া ব্যক্তি এবং মাংস ভক্ষণ করা ব্যক্তি পূর্ণ রূপে ছেড়ে দিয়েছেন। অতএব যে সন্ধ্যার বেলার সময় মদ খেয়ে ভূতের নৃত্য করত, আজ সেই সময় পুন্যআত্মারা নিজের বাচ্চাদের নিয়ে বসে সন্ধ্যা আরতী করেন। হরিয়ানা প্রদেশ ও নিকটবর্তী প্রান্ততে কমপক্ষে, দশ হাজার ব্যক্তি সববিকার ত্যাগ করে সুখী জীবনযাপন করছেন।

কোনো কোনো ব্যক্তি বলেন আমি আগের মত বেশী খায় না, ব্যস্ কখনও কখনও খেয়ে থাকি তবে বিষ তো এক ফোঁটাও হানিকারক, যাহা খেলে ভক্তি ও মুক্তিতে বাধা উৎপন্ন করে।

ধরে নেন দুই কিলোগ্রাম ঘিয়ের হালুয়া বানানো হয়েছে কিংবা খীর (সতভক্তির) বানানো হয়েছে, পরে তার মধ্যে ২৫০ গ্রাম বালি (মদ্-মাংস, তামাক পদার্থ) আন উপাসনা (দেবদেবীর পূজা) ঢেলে দাও, তাহলে বানানো (তৈরী) করা সেই খীর বা হালুয়া ব্যর্থই হয়ে যাবে কারণ তাহা খাওয়ার উপযুক্ত থাকে না, ঠিক পরমাত্মা পেতে হলে সেই ভাবে সত ভক্তি করতে হবে। এইজন্য পূর্ণ পরমাত্মা (পরমঅক্ষর ব্রহ্ম)র পূজা করতে হলে, পূর্ণ সন্তের কাছ থেকে নাম উপদেশ প্রাপ্ত করে আজীবন মর্যাদার মধ্যে থেকেই তবে পূর্ণ মোক্ষ সম্ভব।

## ।। তত্ত্বজ্ঞান প্রাপ্তির পশ্চাৎই ভক্তি প্রারম্ভ হয়ে থাকে।।

গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২৬-২৭-২৮-তে ভাব আছে যে, যদি কেউ আধ্যাত্মিক বা সাংসারিক কাজ করে আমার মতানুসার বেদে বর্ণিত পূজা বিধি অনুসারই কর্ম করে ওই উপাসক আমারই (কাল) দ্বারাই লাভন্বিত হয়। এর বর্ণন এই গীতা অধ্যায় শ্লোক নং ২০-২১ করেছে। গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২৯-ভগবান বলছেন, আমার কাহারও প্রতি দ্বেষ বা ভালবাসা নেই। কিন্তু আবার তখনই বলছেন যে আমাকে ভক্তি করে বা ভালবাসে সে আমার প্রিয় এবং আমি তার প্রিয়। অর্থাৎ আমি তারমধ্যে এবং সে আমার মধ্যে। রাগ ও দ্বেষের প্রত্যক্ষ প্রমাণ, যেমন - প্রহলাদ বিষ্ণু ভগবানের আশ্রিত ছিল, আর হিরণ্যকশিপু দ্বেষ করত। তখন নরসিংহ রূপ ধারণ করে ভগবান বিষ্ণু নিজের প্রিয় ভক্তকে রক্ষা করেন আর রাক্ষস হিরণ্যকশিপুরকে পেট চিরে সমাপ্ত করেন। এতে প্রত্যক্ষ প্রমাণ প্রহলাদ কে প্রেম ও হিরণ্যকশিপুর থেকে দ্বেষ সিদ্ধ হয়েছে। এইজন্য পবিত্র শ্রীমদ্ ভাগবত গীতা অধ্যায় ২ শ্লোক নং ৫৩তে বলেছে যে, তত্ত্বজ্ঞান হয়ে যাওয়ার পর নানা প্রকারের ভ্রমিত হওয়া বচন থেকে, বিচলিত হওয়া তোর বুদ্ধি এক পূর্ণ পরমাত্মাতে দৃঢ়তাতে স্থির হয়ে যাবে। তখন তুই যোগী হতে পারবি। অর্থাৎ তখন তোর অনন্য মন থেকে নিঃশংস্য হয়ে, এক পূর্ণ প্রভুর ভক্তি প্রারম্ভ হবে।

পবিত্র গীতা অধ্যায় ২ শ্লোক নং ৪৬-তে বলেছে যে, যেমন অনেক বড় জলাশয় (যে স্থানের জল দশ বৎসর বৃষ্টি না হলেও শুকায় না বা সমাপ্ত হয় না)-কে প্রাপ্ত হয়ে যাওয়ার পরও ছোট জলাশয়ের যত (যার জল এক বৎসর না হলে সমাপ্ত হয়ে যায়)-টুকু প্রয়োজন রয়ে যায়। এই প্রকার পূর্ণ পরমাত্মা (পরম অক্ষর পুরুষ)-র গুণের জ্ঞান, তত্ত্বজ্ঞান দ্বারা হয়ে যাওয়ার পরও আপনার আস্থা অন্য জ্ঞানে তথা অন্য ভগবানে (অন্য দেবতাদের যেমন ব্রহ্মা, বিষ্ণু, শিব, ক্ষর

পুরুষ অর্থাৎ ব্রহ্মতে তথা অক্ষর পুরুষ বা পরব্রহ্ম)-তে ততটাই থেকে যায়। যেমন ছোট জলাশয়ও খারাপ লাগে না পরন্তু তার ক্ষমতার আভাস বোঝা এই সব কাজ যায় যেকি এই সব কাজ চালানোর জন্য সাহারা আছে তবে এ সব জীবনের জন্য যথেষ্ট নয়, যদি অকাল পড়ে বা খরা হয় এক বৎসরে যদি ওই ছোট জলাশয় শুকিয়ে যায়, তাহলে আমরা কেন ওই ছোট জলাশয়েয় মায়া করব? আমরা তো ওই বড় জলাশয়েই তো স্নানআদি করতে পারব, এই জন্য বড় জলাশয় পেলে ছোট জলাশয়ের পরে দরকার হয় না। এই প্রকার তত্ত্বদর্শী সন্ত থেকে পূর্ণ পরমাত্মার তত্ত্বজ্ঞানের দ্বারা পূর্ণ ব্রহ্মের মহিমার পরিচিত হয়ে যাওয়ার পরে সাধক পূর্ণ রূপ থেকে (অনন্য মন থেকে) ওই পূর্ণ পরমাত্মা (পরমেশ্বর)-র উপর সর্ব ভাব থেকে আশ্রিত হয়ে যায়।

গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২-তে বলা হয়েছে, হে অর্জুন তুই সর্ব ভাব থেকে ওই পরমেশ্বরের শরণে যা, ওই পরমেশ্বর (পরমাত্মা)-র কৃপাতেই পরম শান্তি প্রাপ্ত হবে আর শাশ্বত্ স্থান অর্থাৎ সনাতন পরমধাম্ অতএব যাহা কোনদিন নষ্ট হয় না সেই সতলোক স্থান প্রাপ্ত হবে।

গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬৩-তে বলেছে, আমি এই রহস্যময় অতি গোপনীয় (গীতার) জ্ঞান তোকে বলে দিয়েছি, এখন যেমন তোর ইচ্ছা তেমন তুই কর। (কেননা এই কথা গীতার অন্তিম অধ্যায় আঠারোর অন্তিম শ্লোক চলছিল, এই জন্যই বলেছিল।

## ।। গীতা জ্ঞান দাতা ব্রহ্মের (কালের) ইষ্ট (পূজ্য) দেব পূর্ণ ব্রহ্ম ।।

গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬৪-তে বলেছে, এক সব থেকে গুপ্ত থেকেও গুপ্ত জ্ঞান এক বার আরও শোন, ওই পূর্ণ পরমাত্মা (যার বিষয়ে অধ্যায় আঠারো শ্লোক ৬২-তে বলা হয়েছে আমার পাকা পূজ্য দেব আছেন অর্থ্যাৎ আমি (ক্ষর পুরুষ/ ব্রহ্ম/কাল) ও তারই পূজা করে থাকি। আমি তোর ভালোর জন্য বলছি। (কেন কি এই সংবাদ গীতা জ্ঞান দাতা প্রভু নিজে, গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ তে দিয়েছে যেখানে। যাতে বলা হয়েছে যে ওই আদি পুরুষ পরমেশ্বরের শরণে আমিও আছি। এইজন্য বলেছে এখানে যেকি, এই জ্ঞানই গুপ্ত থেকে অতি গুপ্ত জ্ঞান আবার শোন।

**বিশেষ ঃ-** অন্য গীতার অনুবাদ কর্তারা ভুল অনুবাদ করেছেন। ইষ্টঃ অসি তে দৃঢ়ম্ ইতি'র অর্থ করে দিয়েছে, তুই আমার প্রিয়। যার অর্থ এই যে

**।। গীতা অধ্যায় ১৮-এর শ্লোক নং ৬৪-তে।।**

সর্ব গুহ্য তমম্, ভূযঃ, শৃনু মে পরমম্, বচঃ ইষ্টঃ
অসি, মে, দৃঢ়ম্, ইতি, ততঃ বক্ষামি; তে, হিতম্।। ৬৪ ।।

**অনুবাদ ঃ-** (সর্বগুহ্যতমম্) সম্পূর্ণ গোপনীয় থেকেও অতি গোপনীয় (মে) আমার (পরমম্) পরমরহস্য যুক্ত (হিতম্) হিতকারক (বচঃ) বচন (তে) তোকে (ভূয়ঃ) আবার (বক্ষামি) বলব (ততঃ) ইহা (শ্রনু) শোন (ইতি) এই পূর্ণব্রহ্ম (মে) আমার (দৃঢ়ম) পাকাপাকি (নিশ্চি ত) (ইষ্ট) পূজ্য দেব (অসি) আছেন।। গীতা অধ্যায় ১৮ শ্লোক ৬৫-তে গীতা জ্ঞান দাতা প্রভু (কাল ভগবান ক্ষর পুরুষ)বলছে যে কি, যদি আমার শরণে থাকতে ইচ্ছা হয়, তাহলে আমার পূজা অনন্য মন দিয়ে কর, অন্যান্য দেবতাদের (ব্রহ্মা, বিষ্ণু ও শিব) এবং পিতরদের (পূর্বপুরুষদের) ভূতদের পূজা করা ত্যাগ কর, তাহলে আমাকেই প্রাপ্তি হবি অর্থাৎ ব্রহ্ম লোক মহাস্বর্গ তে চলে যাবি। আমি

তোকে সত প্রতিজ্ঞা করছি, তুই আমার প্রিয়।

গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬৬-তে বলেছে যে, যদি (একম্) ওই অদ্বিতীয় অর্থাৎ যার তুলনা কাহার সাথে হয় না, ওই এক সর্ব শক্তিমান, সমস্ত ব্রহ্মান্ডের রচনহার (রচনার কর্ত্তা) সর্বকে ধারণ পোষণ করে থাকা, ওই পরমেশ্বরের শরণে যেতে হলে, আমার স্তরের সাধনা যে ক্তঁ আছে, এই নামের জপের কামাই, তথা অন্য ধার্মিক শাস্ত্র অনুকুল যজ্ঞ অদ্বিতীয় অর্থাৎ যার উপরে কোন সেয়ানা (উপরে আর কেউ) নেই, তার শরনে (ব্রজ) জা। আমি তোকে সর্ব পাপ (কালের ঋণ) থেকে মুক্ত করে দেব, তুই চিন্তা করিস না।

**বিশেষ ঃ-** গীতার অন্য অনুবাদ কর্ত্তারা শ্লোক নং ৬৬-র অনুবাদ ভুল করে দিয়েছে। ব্রজের অর্থ আসার করে দিয়েছে। যে কিনা ব্রজর অর্থ হল যাওয়া হয়ে থাকে। কৃপা করে বাস্তবিক নীম্নে পড়ুন —

**।। গীতা অধ্যায় ১৮শ্লোক নং ৬৬ তে।।**

সর্বধর্মান্, পরিত্যজ্য, মাম্, একম্, শরনম্, ব্রজ,
অহম্, ত্বা, সর্বপাপেভ্যঃ মোক্ষয়ি ষ্যামি, মা, শুচঃ।। ৬৬।।

**অনুবাদ ঃ-** (মাম্) আমার (সর্বধর্মান্) সম্পূর্ণ পূজা (পরিত্যাজ্য) ত্যাগ করে তুই কেবল (একম্) এক ঐ পূর্ণ পরমাত্মার (শরনম্) শরণে (ব্রজ) যা। (অহম্) আমি (ত্বা) তোকে (সর্বপাপেভ্যঃ) সম্পূর্ণ পাপ থেকে (মোক্ষায়িষ্যামি) ছাড়িয়ে দেব তুই (মা, শুচঃ) শোক (দুঃখ) করিস না।

## ।। ব্রহ্মের সাধক ব্রহ্মকে এবং পূর্ণ ব্রহ্মের সাধক পূর্ণ ব্রহ্মকে প্রাপ্ত হয়।।

গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৫ থেকে ১০ এবং ১৩ তথা গীতা অধ্যায় ১৭ শ্লোক নং ২৩-তে নির্ণায়ক জ্ঞান আছে। গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১৩-তে বলেছে যে, এই আমার (ব্রহ্মের) সাধনা তো কেবল ক্তঁ অক্ষর আছে, যাহা উচ্চারণ করে জপ করতে হয়। যে সাধক অন্তিম শ্বাস পর্যন্ত্য এই জপ করে থাকে, সে আমার পরমগতি প্রাপ্ত করে থাকে। নিজের পরমগতিকে গীতা জ্ঞান দাতা প্রভু গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তে অতি অনুত্তম অর্থাৎ ভীষণ খারাপ বলেছে।

গীতা অধ্যায় ১৭ শ্লোক নং ২৩ সে বলেছে যে, পূর্ণ পরমাত্মার প্রাপ্তি কেবল তিন মন্ত্র **ক্তঁ-তৎ সৎ**-এর জপেরই নির্দেশ দেওয়া আছে। (যাতে ক্তঁ জপ ব্রহ্মের আছে, তৎ এ হল সাংকেতিক যেটা পরব্রহ্মের জপ, সত্ এও সাংকেতিক আছে ইহা পূর্ণ ব্রহ্ম ব্রহ্মের জপ আছে)। ওই পূর্ণ পরমাত্মার তত্ত্ব জ্ঞানকে তত্ত্বদর্শী সন্তই কেবল জানে, তার কাছ থেকে প্রাপ্ত কর। আমি (গীতা জ্ঞান দাতা ক্ষর পুরুষ) জানি না।

গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৬-তে বলেছে যে, এই বিধান আছে যে কি অন্ত (শেষ মুহুর্ত)-এর সময়ে সাধক যে প্রভুর নাম জপ করতে করতে শরীর ত্যাগ করে থাকে, সে সেই প্রভুই প্রাপ্ত হয়ে থাকে।

গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৫ থেকে ৭ তে বলা হয়েছে যে, যদি কেউ শেষ নিশ্বাস মুহুর্তে (অন্তিম) সময়ে আমার নাম স্মরণ করে শরীর ত্যাগ করে, সে আমার (ব্রহ্মের)র ভাবে ভাবিত

হয়ে থাকে। আবার কোনদিন যদি মানব জন্ম হয় তাহলে ওই সাধক আমার সাধনা ব্রহ্মের সাধনা থেকেই প্রারম্ভ করে থাকে। তার স্বভাব ঠিক তেমনই হয়ে যায়। (তার প্রমাণ গীতা অধ্যায় ১৬-১৭-তেও আছে যে কি, যে সাধক পূর্ব জন্ম যেমন সাধনা করে থাকে পরের জন্মেও স্বভাববশতঃ সেই সাধনা করে থাকে।

গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৭ তে বলেছে যে তুই সব সময়ে আমার স্মরণ কর এবং যুদ্ধও কর নিঃসন্দেহে আমাকেই প্রাপ্ত করবি।

গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৮ থেকে ১০ পর্যন্ত তে স্পষ্ট করেছে যে কি? যে সাধক অনন্য মন থেকে পরমেশ্বরের নাম জপ করে, সে সদা তাকেই স্মরণ করা (পরম দিব্যম্ পুরুষ যাতি)-র ওই পরম দিব্য পুরুষ অর্থাৎ পরমেশ্বর (পূর্ণব্রহ্ম) কে প্রাপ্ত হয় (গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৮)।

যে সাধক অনাদি, সর্ব নিয়ন্তা, সুক্ষ থেকেও অতিসুক্ষ সবকে ধারণ পোষণ করে, বালা, সূর্যের মত স্বপ্রকাশিত অর্থাৎ তেজোময় শরীর যুক্ত, অজ্ঞান রূপ অন্ধকার থেকে উপরে (অনেক দূরে) (কবিম্) কবিদেব্ সচ্চিদানন্দঘন পরমেশ্বরের স্মরণ করে। (গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৯-তে)।

ওই ভক্তি যুক্ত সাধক তিন মন্ত্রের জপের সাধনার শক্তি (নাম জপের কামাই) দিয়ে শেষ সময়ে শরীর ত্যাগের সময়ে ত্রিকুটির উপর পৌছিয়ে অভ্যাসবশ সারনামের স্মরণ করে ওই দিব্য পুরুষ রূপ অর্থ্যাৎ তেজোময় কিংবা সাকার (পরমপুরুষ) পরমেশ্বরকেই প্রাপ্ত হয়েথাকে। (গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১০)

## ।। ব্রহ্ম(ক্ষর পুরুষ) এর সাধনা অনুত্তম (খারাপ /অশ্রেষ্ঠ)।।

গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২ তথা গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৫ এবং গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তে বলেছে যে, আমি (গীতা জ্ঞান দাতা) নাশবান আছি। জন্ম মৃত্যু আমার ও তোর সদা হতে থাকবে। কেবল নিজের করা কর্মই প্রাপ্ত হবে, মোক্ষ হবে না। আমার সাধনা করা মনুষ্য যতই উদ্ধার সাধক হোক কিন্তু সেও আমার এই অতি খারাপ (অতি অশ্রেষ্ঠ) বা (অনুত্তমাম) সাধনাতেই ব্যস্ত আছে। এই জন্য গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২-৬৪-৬৬-তে বলছে, ওই পরমেশ্বরের শরণে যা তথা আমার পূজ্য দেবও তিনি।

**প্রার্থনা ঃ-**উপরোক্ত তিন মন্ত্রের সাধনা আমি এই দাসেরও দাস (রামপাল দাস) এর কাছে উপলব্ধ আছে, যাহা স্বয়ং পূর্ণ দয়ালু পরমাত্মা কবির্দেব তার প্রিয় আত্মাদের উপর রহম (কৃপা/দয়া) করে প্রদান করেছেন, কেননা এখন বিচলী (মধ্যবালী/কলি যুগের মধ্যম পিঢ়ি) চলছে। কেননা কলিযুগের প্রারম্ভে আমাদেরপূর্ব পুরুষরা খুবই অশিক্ষিত ছিলেন। ওই সময় আমাদের প্রিয় দয়ালু পরমাত্মার তত্ত্ব জ্ঞান কে নকল সন্তরা, গুরুরা, মহন্তেরা আচার্যরা, নিজেদের খুব জ্ঞানী মনে করে সবার প্রিয় তত্ত্ব জ্ঞানকে সবার সন্মুখে আসতে দেন নি। অতএব কলিযুগের অন্ততে (শেষের দিকে) সর্ব ব্যক্তি ভক্তিহীন ও মহাবিকারী হয়ে যাবে। এখন এই যে বর্তমান সময় ২০ শতী থেকে শিক্ষিত সময় আরম্ভ হয়েছে এবং এখন বিচলী পীঢ়ী (মধ্য পীঢ়ী) মনুষ্য বংশ চলছে।

বাস্তবিক জ্ঞান আমাদের সদগ্রন্থে বিদ্যমান আছে, যাকে নকল সন্ত, গুরু ও আচার্য্যরা ও মহন্তরা বুঝতে পারেননি। যার কারণে সমস্ত ভক্ত সমাজ শাস্ত্র বিরুদ্ধের জ্ঞানের আধার থেকে

দন্তকথা (লোকবেদ) উপর আধারিত হয়ে, শাস্ত্রবিধি ত্যাগ করে মনমানী আচরণ (পূজা) করে অনমোল (দূর্লভ) মানব জনমের জীবনকে ব্যর্থ করছেন।

## ।। শাস্ত্রবিধি অনুসার সাধনা ।।

**(১)** প্রথম চরণে গায়ত্রী মন্ত্র দেওয়া হয় যার দ্বারা পাপড়ি (কমল)কে খোলে। উপদেশ প্রাপ্ত করা ভক্তাত্মা ভাববেন, গুরুজী তো বলছেন যে কি, তিনগুণ (রজগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ শিব) এর পূজা করবে না বা করতে নেই। আর মন্ত্র জপ তাদেরই নামের দিচ্ছেন। তারজন্য নিবেদন হল যে, এটা কিন্তু পূজা নয় কারণ আমরা ভুলবশে পরমাত্মা থেকে আলাদা হয়ে কালের লোকে কালের সঙ্গে থাকতে এসেছি অতএব তার লোকে (রাজ্যে) থাকি। এখানে আমাদের যে সুবিধা দরকার সে সব ব্রহ্মা বিষ্ণু শিব আদিই প্রদান করবেন।

যেমন আমি কারেন্টের কানেকশ্ন (লাভ) নিয়েছি। তার বিল আমাদেরই ভরতে হয়। আমরা কিন্তু বিদ্যুৎ মন্ত্রি বা তার বিভাগের পূজা করি না বা করছিও না। আমাদের তার বিল (খরচ) ভরতে হবে তাহলে কারেন্টের লাভ পাব। এই প্রকারে টেলিফোন (দূরাভাষ)-এর বিল বা জলের বিল দিতে থাকলে আমরা সুবিধা পেতে থাকব। আপনারা সব শাস্ত্র বিরুদ্ধে সাধনা করে ভক্তিহীন হয়ে গিয়েছেন বা পূণ্যহীন হয়ে গিয়েছেন। তার কারণে আপনার ধনলাভ আদি হচ্ছে না। এই দাস (রামপাল দাস) আপনাদের গ্যারেন্টি (জিম্মেদারী) হয়ে, এই কাল লোকের কেবল এক ব্রহ্মান্ডের শক্তি (ব্রহ্মা, বিষ্ণু শিব-গণেশ-মাতা আদি)-র দ্বারা আপনাদের সর্ব সুবিধা পুনঃ প্রারম্ভ করাব তথা আপনারা এই মন্ত্রের জপ দ্বারা এদের বিল ভরতে থাকবেন। যে মন্ত্রের প্রথম (সত সুকৃত অবিগত কবীর) আছে এটাই আপনাদের পূজা, ইনিই পূর্ণ পরমাত্মা, ও সতম্ লাভ (ফল) প্রাপ্ত হবে। সতমের অর্থ অবিনাশী অতএব আমাদের অবিনাশী পদ প্রাপ্ত করতে হবে। এই মন্ত্রের চার মাস পরে আপনাকে সতনাম (সত্যনাম) আরও দেওয়া হবে। যাহা দুই মন্ত্রের হবে। তার এক মন্ত্র কালের একুশ ব্রহ্মান্ডের ঋণ শোধ করে অর্থাৎ তার কামাই করে আমরা ব্রহ্ম(ক্ষর পুরুষ) অর্থাৎ কালের ঋণ শোধ করবো। পরে এই কাল আমাদের সব পাপ থেকে মুক্ত করবে।

### ।। গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২-তে ।।

তম এব, শরনম্, গচ্ছ, সর্বভাবেন, ভারত,
তৎপ্রসাদাৎ, পরাম্, শান্তিম্ স্থানম্ প্রাপস্যাসি, শাশ্বতম্ ।। ৬২ ।।

**অনুবাদ ঃ-**(ভারত) হে ভারত! তুই (সর্বভাবেন) সর্ব প্রকারে (তম) ওই অজ্ঞান অন্ধকারে লুকানো পরমেশ্বরের (এব)-ই (শরনম্) শরণে (গচ্ছ) যা। (তৎপ্রসাদাৎ) ওই পরমাত্মার কৃপাতেই তুই (পরাম্) পরম (শান্তিম্) শান্তিকে তথা (শাশ্বতম্) সব সময় থাকা সত (স্থানম্) স্থান-ধাম-লোককে (প্রাপস্যাসি) প্রাপ্ত হবে।

**অনুবাদ ঃ-** হে ভারত! তুই সব প্রকার থেকে ওই অজ্ঞান অন্ধকারে লুকানো পরমেশ্বরের শরণে যা। ওই পরমেশ্বরের কৃপাতেই তুই পরম শান্তিকে তথা সদা থাকা যায় সেই সতস্থান ধাম লোককে প্রাপ্ত হবি।

**।। গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬৬ তে ।।**

সর্বধর্মান, পরিত্যজ্য, মাম, একম্, শরনম্, ব্রজ,
অহম্, ত্বা, সর্বপাপেভ্যঃ, মোক্ষয়িষ্যামি, মা, শুচঃ।।

**অনুবাদ ঃ-** (মাম্) আমার (সর্বধর্মান) সর্ব পূজাকে (পরিত্যজ্য) ত্যাগ করে তুই কেবল (একম্) একমাত্র ঐ পূর্ণ পরমাত্মার (শরনম্) শরনেতে (ব্রজ্) যা (অহম্) আমি (ত্বা) তোকে সর্বপাপেস্যঃ সম্পূর্ণ পাপ থেকে (মোক্ষয়িষ্যামি) ছাড়িয়ে/মুক্তি দেব তুই (মা, শুচঃ) শোক করিস্ না।

**অনুবাদ ঃ-** আমার সমস্ত পূজা ত্যাগ করে তুই কেবল এক ঐ পূর্ণ পরমাত্মার শরণে যা। আমি তোকে সমস্ত (সম্পূর্ণ) পাপ থেকে ছাড়িয়ে দেব। তুই শোক করিস না।

উপরোক্ত শ্লোকের ভাবার্থ হল যে, কাল (ব্রহ্ম/ক্ষর পুরুষ) বলছে, হে অর্জুন তুই আমার শরণে থাকতে চাইলে, জনম মরণে থেকেই যাবি। যদি পরমশান্তি বা সতলোকে যেতে চাস্ তাহলে ওই পূর্ণ পরমাত্মার স্মরণে চলে যা। তার জন্য আমার সর্ব ধার্মিক পূজা অর্থাৎ সতনামের প্রথম মন্ত্রের জপের কামাই আমাকে দিয়ে (আমার মধ্যে ছেড়ে) পরে সর্ব ভাব থেকে ওই এক (সর্বশক্তিমান বা যার সমানে দ্বিতীয় কেউ নেই, ওই অদ্বিতীয় পরমেশ্বর)-এর শরনে চলে যা, তারপরে আমি তোকে সর্ব পাপ (ঋণ) থেকে মুক্ত করে দেব, তুই চিন্তা বা শোক করিস না! অতএব সতনামের দ্বিতীয় মন্ত্রের কামাই আমরা পরব্রহ্মঅর্থাৎ অক্ষর পুরুষকে ছেড়ে দেব, কেননা আমাদের অক্ষর পুরুষের লোক থেকে হয়েই সতলোকে যেতে হবে। তাকেও তো ভাড়া দিতে হবে। আর তৃতীয় মন্ত্র সত শব্দ অর্থাৎ সারনাম পাবে, যে কিনা সতলোকে স্থায়ীত্ব প্রাপ্ত করাবে।

যেমন কোন ব্যক্তি বিদেশ গিয়ে থাকে আর ওই খানের সরকারের কাছে যদি ঋণ থাকে এবং পরে স্বদেশ আসতে চায় তাহলে তাকে আগে ওই দেশের ঋণ থেকে মুক্তি নিতে হবে। পরে (No Due Certificate) ঋণ মুক্ত প্রমাণ পত্র প্রাপ্ত করতে হবে, তাহলে তার স্বদেশ ফেরার পাসপোর্ট হবে, তা না হলে তাকে স্বদেশ ফিরতে দেবে না।

ঠিক এই প্রকারে আপনারা এই কাল লোকে শাস্ত্র বিরুদ্ধে সাধনা করে ভক্তিহীন হয়ে ঋণী হয়ে গিয়েছেন। প্রথমে আপনাকে নামের পূঁজি দিয়ে ধনী বানাতে হবে। তারজন্য কবির্দেব (কবির্ সাহেব বা কবীর সাহেব) আমার মত দাস (সন্ত রামপাল দাস)কে আপনাদের প্রতিনিধী (Representative) বানিয়ে পাঠিয়েছেন। ওই পরমেশ্বরের তরফ থেকে এই দাসকে আপনাদের (Guaranter) জামিনদার বানিয়ে তথা ব্রহ্মা বিষ্ণু শিব আদি শক্তিদের থেকে আপনাদের পুনঃ কানেকশন (সম্পর্কর লাভ) কে প্রারম্ভ করাবে। যার কারণ আপনারা এদের মন্ত্রের কামাই করে কিস্তিতে বিল চুকাতে পারবেন। যতক্ষণ আপনারা এখান থেকে মুক্ত না হবেন, ততক্ষণ আপনাদের সর্ব ভৌতিক সুবিধা জোর শোর ভাবে পেতে থাকবেন। তথা আপনারা পুন্যদান আদি করে অধিক ভক্তির ধনী হয়ে যাবেন।

দ্বিতীয় শব্দতে যেমন আমাদের শরীরের মধ্যে পদ্মফুলের পাপড়ি বানানো আছে। যখন আমরা শরীর ত্যাগ করে পরমেশ্বরের কাছে পৌঁছিয়ে যাব, তখন আমাদের এই পদ্মফুলের মত (কমলের) পাপড়ির কাছ হয়েই যেতে হবে। যেমন **(১) মূল কমলে গনেশজি, (২) স্বাদ কমলে সাবিত্রী ব্রহ্মাজি (৩) নাভি কমলে লক্ষী বিষ্ণু জি (৪) হৃদয় কমলে পার্বতী শিবাজী**

**(৫) কণ্ঠ কমলে দুর্গা (অষ্টাঙ্গী) আছে।** এই সব কমল পেরিয়ে তবেই আমরা যেতে পারব, যখন তাদের ঋণ আমরা শোধ করে দিতে পারব। প্রথম উপদেশে (নামে) আপনাদের সব কমল খুলে যাবে, (ফুটে উঠবে) আপনি ঋণ মুক্ত হয়ে যাবেন। যখন আপনি অন্তিম সময়ে শরীর ছেড়ে চলে যাবে, তখন আপনাদের রাস্তা পরিস্কার পাবেন অতএব আপনি যে ঋণ মুক্ত হয়েছেন, তার প্রমাণ পত্র তৈরীই পাবেন।

তবে আমাদের পূজা কেবল ঐ মূল মালিক কবির্দেবেরই (কবিরসাহেব) করতে হবে। যেমন পতিব্রতা নারীর (পত্নী) পূজা তার স্বামী (পতি), অতএব তাহাকেই করে থাকে, কিন্তু আদর সৎ ভাব সবাই কেই করে। যেমন দেওরকে পুত্র স্নেহ দিয়ে ভাসুর কে বড় ভাইয়ের সম্মান দিয়ে, শ্বশুড় ও শাশুড়ীকে মাতা পিতা জ্ঞানে করে। তবে যে এক ভাব স্বামীর প্রতি থাকে, সে ভাব অন্যদের প্রতি থাকে না কেবল স্বামীরই পূজা করে। ঠিক ওই রকম পূজা কেবল পরমেশ্বর কবির্দেবকেই করে ভক্তি সফল করতে হবে। এইজন্য কোনো অজানা ব্যক্তির ফোসলানোতে যেও না। পূর্ণ বিশ্বাসের সাথে এই দাস দ্বারা বলা ভক্তি মার্গে চলতে থাকবেন এই ভক্তি সর্বশাস্ত্রের আধার।

**(২)** দ্বিতীয় চরণে সতনাম প্রদান করা হয়ে থাকে, যা কিনা দুই মন্ত্রের হয়ে থাকে। এক হল ক্তঁ এবং দ্বিতীয় তৎ যা সাংকেতিক আছে কেবল সাধককেই বলা হয়ে থাকে।

**(৩)** তৃতীয় চরণে সারনাম দেওয়া হয়ে থাকে, যে কিনা তিন মন্ত্রের আছে। **ক্তঁ-তৎ-সৎ (তৎ-সৎ সাংকেতিক আছে যাহা সাধককেই বলা হয়ে থাকে)।**

**বিশেষ ঃ-** বর্তমান এই হল বাস্তবিক সাধনা আমার (এই দাসের) ছাড়া (অতিরিক্ত)কাহারও কাছে নেই। যদি কেউ এই দাসের কাছ থেকে কেউ চুরি করে, স্বয়ং গুরু সেজে নকল শিষ্য বানায় তবে ওই মনুষ্য (জীবনের শত্রু) থেকে সাবধান থাকবেন। সে অধিকারী না হওয়ার কারণ আপনার জীবনও নষ্ট করে দেবে। তাছাড়া যারা তার অনুযায়ী হবে তাদেরকেও নরকের ভাগী বানাবে, তাকেই জানবেন কালের পাঠানো দূত।

## ।। শঙ্কা সমাধান।।

**(১) প্রশ্ন ঃ-** উপরোক্ত গীতা সার থেকে সিদ্ধ হয় যে, ব্রহ্মা, বিষ্ণু তথা শিবের পূজা করা ব্যর্থ। পরন্তু আমি তো ত্রিশ বৎসর ধরে শিবের পূজা করে আসছি, এবং শ্রীকৃষ্ণ আমার খুব প্রিয়, আমি এই প্রভুদের ছাড়তে পারছি না, এদের প্রতি আমার ভালবাসা হয়ে গিয়েছে। গীতা পাঠ আমি প্রতিদিনই করে থাকি। হরে রাম, হরে কৃষ্ণ রাধেশ্যাম, সীতা রাম, ক্তঁ নমং শিবায় ক্তঁ নমঃ ভগবতে বাসুদেবায় নম; আদি জপ রোজ করে থাকি। সোমবারের ব্রত পালন করি, প্রতি বছর শিবের মাথায় জল ঢালি, তীর্থে গিয়ে দানও করি। ঘরের আসনে মূর্তি বসিয়ে পূজা করি এবং স্বর্গ প্রাপ্তির ইচ্ছা রাখি। পরম্পরাগত পূজার কারণ এক গুরুর কাছ থেকে নাম উপদেশও নিয়েছি।

**উত্তর ঃ-** কৃপা করে আপনি পুনরবার উপরোক্ত গীতা সারকে পড়ুন, যতক্ষণ তত্ত্বজ্ঞান দ্বারা পূর্ণ পরিচিত না হবেন, ততসময় পর্যন্ত্য আপনার শঙ্কারূপী কাটা চুভতে থাকবে। যেমন আগে উদাহরণ আছে যে, উল্টো ঝুলানো সংসার রূপী বৃক্ষ আছে, যার মূলে (শিকড়ে) রয়েছেন পূর্ণ

পরমাত্মা পরমেশ্বর। তিনগুণ রূপী (রজগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ-শিব) শাখা আছে। আপনি ধরুন কোন আমের গাছ লাগান, যদি তার মূল (শিকড়ে)-এ জল ঢেলে যত্ন নেন অর্থাৎ (পূজা) করেন, তাহলে বড় হয়ে তার শাখায় প্রশাখায় ফল ধরবে, শাখা ভেঙে ফেলতে তো বলা হয়নি। আগের পৃষ্ঠায় তে চিত্র দেখবেন সোজা লাগানো ভক্তিরূপী গাছ অর্থাৎ শাস্ত্র বিধি অনুসার সাধনা।

এই প্রকার পূজা তো পূর্ণ পরমাত্মার অর্থাৎ মূল (শিকড়ের) করতে হয়, পরে কর্মফল এই তিন গুণ (ব্রহ্মা বিষ্ণু ও শিবকে) রূপী শাখাতে ফল হবে। সেইজন্য আদর সৎকার যেমন দেওর ভাসুর শ্বশুড় আদিদের করা হয় ঠিক তেমনই পতিব্রতা নারীর মত এক প্রভু (স্বামী) কেই পূজা করতে হয়। তাই শাস্ত্রবিধি অনুসার সাধনা প্রারম্ভ (শুরু) করতে হবে, অতএব ভক্তি দিয়ে মূলকে পূজা করতে হবে।

বর্তমান সমস্ত পবিত্র ভক্ত সমাজ শাস্ত্রবিধি ত্যাগ করে মনমানী আচরণ করছেন অর্থ্যাৎ ভক্তিরূপী গাছকে উলটো লাগিয়ে মূলকে (শিকড়কে) যত্ন না করে ডালপালাকে আগে যত্ন করছেন, এদেরকে মূর্খ বলা হয়ে থাকে। কৃপা করে উল্টো লাগানো চিত্র ভক্তিরূপী গাছ আগের পৃষ্ঠা চিত্রে দেখুন। এইজন্য গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৮ পর্যন্ততে, তিন গুণ (রাজাগুণ ব্রহ্মাসতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব)-এর পূজা পর্যন্ত্যই সীমিত বুদ্ধি রাখে যারা এদের ছাড়া কাউকে পূজা করে না, এরা রাক্ষস স্বভাব ধারণ করে আছে, মনুষ্যর মধ্যে নীচ, দুষ্কর্ম করে মূর্খ বলা হয়েছে, থাকা বলেছে এরা আমায়ও পূজা করে না। তাছাড়া নিজের সাধনাকেও গীতা জ্ঞান দাতা প্রভু (ব্রহ্ম অর্থাৎ ক্ষর পুরুষ) অতি খারাপ (অনুত্তমাম্) অর্থাৎ ব্যর্থ বলেছে। এইজন্য গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২-৬৪-৬৬ তথা গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১ থেকে ৪-তে বলেছে যে ওই পূর্ণ পরমাত্মা (উল্টো লটকানো (ঝুলানো) বৃক্ষের মূলকে পূজা কর)-র শরনে যা। তার পূজা বিধি তত্ত্বদর্শী সন্তের দ্বারা বলা মার্গ অনুসারে কর (গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪-তে তত্ত্বদর্শী সন্তের দিকে সংকেত) করা হয়েছে, ওই পূর্ণ পরমাত্মাকে শাস্ত্র বিধি অনুসার সাধনা করলেই সাধক পরম শান্তি এবং সতলোক প্রাপ্তি হয়ে থাকে, অর্থাৎ পূর্ণ মোক্ষ প্রাপ্তি করেন। গীতা জ্ঞান দাতা প্রভু (ক্ষর পুরুষ/কাল) বলছে যে, আমিও তাহার শরণে আছি, অর্থাৎ আমারও ইষ্ট দেব, ওই পরমাত্মা, আমিও তার পূজা করি, অন্যদেরও তার পূজা করা উচিৎ। আপনি গীতার নিত্য পাঠও করেন এবং সাধনা গীতায় বর্ণিত বিধির বিরুদ্ধে করছেন। যে (হরে রাম, হরে কৃষ্ণ, রাধে শ্যাম, সীতা রাম, ওঁ নমঃ শিবায়, ওঁ নম ভগবতে বাসুদেবায় নম) এই ইত্যাদি মন্ত্র আপনি জপ করেছেন তাছাড়া অন্যসাধনা ব্রত, তীর্থে দান করা, বাঁক নিয়ে জল ঢালতে যাওয়া গঙ্গা স্নান তীর্থ ধামে স্নান, এইসব পবিত্র গীতাতে বর্ণিত না থাকার কারণ, শাস্ত্র বিধি ত্যাগ করে মনমানী আচরণ (পূজা)ই করা হচ্ছে। এইসব মনমানী আচরণ গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩-২৪-তে ব্যর্থ বলা হয়েছে।

## ।। গদ্দী ও মহন্ত পরম্পরায় নিয়ম বিষয় ।।

**মহন্ত ও গদীর পরম্পরা নিয়ম বিষয়ে জানকারী ঃ-** কোন একান্ত স্থানে বা শহরে কিংবা গ্রামে হয়তো এক মহান আত্মা সন্ত বা সাধক হয়তো এক থাকতেন। তার শরীর ত্যাগ হওয়ার পরে স্মৃতি বানিয়ে রাখার জন্য, তার শরীরের অন্তিম সংস্কার স্থলের উপর এক পাথর বা ইট স্মৃতির জন্য বানানো হয়ে থাকে। পরে ঐ পবিত্রাত্মার ভক্তবৃন্দ বা তার বংশের সদস্যরা তাহারই পাথরের

মূর্ত্তি বানিয়ে সেখানে রেখে দেন। কিছু সময় বা কয়েকদিন পরে শ্রদ্ধালু সেখানে গিয়ে ধন দান করে, পরে সেই স্থানকে মন্দিরের রূপ বানিয়ে দিয়ে থাকে, এবং ওই ঋষি বা বংশের সদস্যদের ধন উপার্জন করার লালচ জাগে। তারপর থেকে লোককে ঠকানো জন্য বলে, যে এখানে এসে পূজা ও দর্শন করবে তার মনো বাসনা পূর্ণ হয় এবং মোক্ষপ্রাপ্তি হয়ে যায় সর্ব লাভ মিলবে, এই মহাপুরুষের জীবন কালে তার শিষ্যেরা সেই লাভ পেতেন। এই মূর্ত্তি ওই মহাপুরুষের যে এখানে না আসবে তার মোক্ষ সম্ভব হবে না ইত্যাদি ইত্যাদি।

ওই নাদান (অবুঝ) কে যদি কেউ জিজ্ঞাসা করে, যেমন মনেকর এক বৈদ্য ছিল, সে নাড়ী দেখে ঔষধ দিত এবং রোগী ঠিক হয়ে যেত। ওই বৈদ্যের মৃত্যুর পরে তার মূর্ত্তি বানিয়ে কোন লালচী ব্যক্তি বলে এই মূর্ত্তি ঐ বৈদ্যের মত কাজ করবে। যারা এর দর্শন করবে সে পূর্ণ স্বাস্থ্য হয়ে যাবে, কোনো একদিন পড়ে নিজেই নকলী বৈদ্য হয়ে বসে পড়ল এক জায়গায় আর সবাইকে বলতে লাগল, আমিও ঔষধ দিয়ে থাকি। কিন্তু সর্ব উপাচার ঔষধী গ্রন্থের বিপরীত দিতে শুরু করে। পরে সে ধন উপার্জনের জন্য সবাইকে ঠকাতে শুরু করে দেয়। কোনো সন্ত বা প্রভুর মূর্ত্তি আদরনীয় ও স্মরণীয় হতে পারে কিন্তু পূজনীয় নয়, সবার পূজার মালিক কেবল এক পরমেশ্বর, যাহা শাস্ত্রে প্রমাণ আছে শুধু তাকেই পূজা কর।

এই রকমই কোনো সন্ত বা প্রভুর মূর্ত্তি বানিয়ে তার আড়ালে কোনো মহন্ত বা পূজারী বলে যে আমি নাম দিই। ওই মহানুভাব সর্ব সাধনা ওই পবিত্র শাস্ত্রের বিপরীত দেয় যে কিনা ওই মহান সন্ত নিজের অনুভবে লিখেছিলেন। তবে ওই নকলী সন্ত বা মহন্ত স্বয়ং ও দোষী এবং অনুযায়ীদেরও জীবন ব্যর্থ করার ভার নিজের মাথায় নিচ্ছে অতএব। সন্ত তো একসময়ে একজনই আসেন। তার মার্গে কোটি নকল সন্ত, মহন্ত ও আচার্যরা বাধক হয়।

কোনো সন্তের শরীর ত্যাগের পর সন্ত বা মহন্ত পরম্পরা প্রারম্ভ হয়ে থাকে। পূর্ব সন্তের স্থানে বা রক্ষার্থে এক প্রবন্ধককে বাছা হয়ে থাকেন। যাকে মহন্ত বলা হয়ে থাকেন। তাকে কেবল ওই পবিত্র স্মৃতির দেখাশুনার জন্যই নিযুক্ত করা হয়ে থাকে। পরে লালচ বশে তিনি স্বয়ংই গুরু হয়ে বসেন তথা ভক্তি প্রাপ্তির ইচ্ছা রাখা ভোলা সরল আত্মারা তার উপর আধারিত হয়ে নিজের জীবনই ব্যর্থ করে দেয়। মহন্ত পরম্পরার নিয়ম বানিয়ে রাখা আছে যে পূর্বের মহন্তের প্রথম পুত্রই মহন্ত পদের অধিকারী হবে, তাতে সে মদখোর হোক বা অজ্ঞানী হোক না কেন।

কেবলমাত্র পূর্ণ সন্তই এই ভক্তি মার্গের দ্বারা জীব উদ্ধার করতে পারেন এই দাস দুই তিন মহন্তদের পরম্পরার পুস্তক পড়েছেন। তাতে দেখেছেন যে **(১)** এক দুই বৎসরের বাচ্চাকে গদিতে বসিয়ে দিয়েছেন। পরে সে বড় হয়ে নাম দান দিতে শুরু করে। দ্বিতীয় পুস্তকে পড়েছি এক পাঁচ বৎসরের বাচ্চার পিতা মহন্ত ছিলেন হঠাৎ মারা গেলে, পরে সঙ্গত লোক ও তার মাতা ওই পাঁচ বর্ষীয় বাচ্চাকে মহন্ত পদে বসিয়ে দিলেন। কিছুদিন পরে সে গুরু হয়ে যায়।

**(২)** এক মহন্তের ইতিহাস তার পরম্পরা পড়েছি যে, ওই মহন্তের কোন সন্তান হয়নি, এবং তার মৃত্যু হয়ে যায় গদী সামলে রাখার জন্য ঐ কুলে কোনো সন্তান না হওয়া পর্যন্ত্য কোনো এক সেবককে অস্থায়ী রূপে গদিতে নিযুক্ত করে দিলেন। কয়েকদিন যাওয়ার পরে সেই মহন্তের কুলে এক ছেলে হয় তখন সেই, অস্থায়ী মহন্ত গদি নিয়ে কোন অন্য এক শহরে পালিয়ে গিয়ে স্বয়ংই

গদি স্থাপনা করে মহন্ত হয়ে সেজে, ওখানে নতুন দোকান খুলে নিলেন তথা পূর্ব স্থানে এক আড়াই বৎসরের বাচ্চাকে মহন্ত বানিয়ে বসিয়ে দিলেন।

**(৩)** এক মহন্তের পরম্পরার ইতিহাস দেখেছি যে কি বড় ছেলে ঘর ত্যাগ করে চলে যায়, তার ছোট ভাইকে মহন্তের পদে নিযুক্ত করে কয়েক বছর পরে সেখানে মন্দির বানিয়ে দেওয়ার কারণে অনেক ধন দান মন্দিরে আসা শুরু হয়েছে ঐ বড় ছেলের সন্তানরা বলে, এই মন্দিরে আমাদের অধিকার এর কারণে ঝগড়া সৃষ্টি হয়। গদীর উপর যে মহন্ত ছিল তাকে হত্যা করে দেওয়া হয় পরে ঐ বড় ছেলেকে গদীর অধিকারী নিযুক্ত করে দেয় তারও হত্যা করে দেওয়া হল, পরে দ্বিতীয় ভাইকে গদীর উপর বসায়। দ্বিতীয় জন যে নিজেকে অধিকারী বলত পরে সে নতুন স্থানে নতুন দোকান (গদী) খুলে বসে। এই ধন উপার্জনের লালচে একজনের উপর আরেকজনের কেস্ চলতে চলতে সুখময় জীবনকে নষ্ট ও নরক বানিয়ে দিল এখন ওই ধাম কোথায় থাকল? ওতো কুরুক্ষেত্রবালা মহাভারতের যুদ্ধে র ময়দান হয়ে গিয়েছে। কিছু মহন্তরা সন্ত বানানোর এজেন্সী নিয়ে রেখেছে, লাল বস্ত্র ধারণ করে আগের নাম বদলে অন্য নাম রেখে নেয়। পরে ঐ নকল মহন্তর নকল শিষ্য নকল সন্ত (সাধু /গুরু) হয়ে সরল সোজা আত্মাদের জীবনের সাথে খেলা করে, অতএব দূর্লভ মনুষ্য জনমকে স্বয়ং তো ব্যর্থ করেই তথা সরল সোজা আত্মাদেরও জীবনসর্বনাশ করে মহাপাপের ভাগীদার হয়ে পড়ে।

যে সময় রাজা পরীক্ষিতকে সাপে দংশন করার কথা ছিল। ওই সময় পূর্ণ গুরুর আবশ্যকতা ছিল, কেননা পূর্ণ সন্ত ছাড়া আত্ম কল্যাণ অসম্ভব ছিল। ওই সময় পৃথিবীর সমস্ত ঋষিরা পরীক্ষিৎ রাজাকে দীক্ষা ও সাতদিন শ্রীমদভাগবত সুধাসাগেরের কথা শুনাতে মানা করেছিলেন। কেননা সাতদিনের দিন অবশ্যই তার পোল খোলার কথা বা সত্য প্রকাশ হওয়ার কথা ছিল। কোন মিথ্যা গুরুগিরিতে কাজ হবে না তার মৃত্যু অনিবার্য। তাই সামনে কোনো ঋষি আসতে সাহস পায়নি, ব্যাসদেবও না। ব্যাসদেব স্বয়ংই শ্রীমদভাগবৎ সুধাসাগেরের লেখক ছিলেন। কেননা সে সময়ের ঋষিরা প্রভু পরমেশ্বরকে ভয় পেতেন। তাই রাজা পরীক্ষিতের জীবনের সঙ্গে খেলা করতে সাহস হয়নি বা উচিৎ মনে করেনি।

রাজা পরীক্ষিতের কল্যানের জন্য মহর্ষি শুকদেবকে স্বর্গ থেকে ডাকা হয়েছিল। তিনি রাজা পরিক্ষীৎকে দীক্ষা দিলেন তথা সাতদিন পর্যন্ত কথা শুনিয়ে রাজা পরীক্ষিৎকে যতটা উদ্ধার শুকদেব করতে পেরেছে করেছে। বর্তমান গুরু মহন্ত ও আচার্য্য ব্রাহ্মণরা স্বয়ং নিজেরাই প্রভুর সংবিধান থেকে অপরিচিত, সেই জন্য ভয়ঙ্কর দোষের পাত্র হয়ে দোষী হচ্ছেন।

ওরং পথ বতাবহীং স্বয়ং ন জানে রাহ।
অন অধিকারী কথা পাঠ করে ও দীক্ষা দেবেং বহুত করত গুনাহ।।

বর্তমানে সতসঙ্গ কথা ও গ্রন্থ পাঠ ব্যক্তি ও নাম দান ব্যক্তি যেন বন্যার মত সব ভেসে এসেছে। কেননা সর্ব পবিত্র ধর্মের পবিত্রাত্মারা তত্ত্বজ্ঞান থেকে অপরিচিত আছেন। যার কারণ নকল গুরুরা ও মহন্ত সন্তেরা প্যাচ লাগিয়েরেখেছে। যে সময় পবিত্র ভক্ত সমাজ আধ্যাত্মিক তত্ত্বজ্ঞান থেকে সম্পূর্ণ পরিচিত হয়ে যাবেন। ওই সময় এই নকল গুরুরা ও আচার্য্যরাও ব্রাহ্মণরা পালানোর জন্য জায়গা খুঁজে বেড়াবেন তবে পাবে কিনা সম্ভব।

# ।। পবিত্র তীর্থ তথা ধামের পরিচয়।।

এক সাধক ঋষি কোন এক স্থানে বা জলাশয়ে বসে সাধনা করেছেন বা নিজের আধ্যাত্মিক শক্তির প্রদর্শন করেছেন পরে। তিনি তার ভক্তি কামাই করে সাথে নিয়ে। তার ইষ্ট লোকের প্রাপ্ত হয়েছেন। ওই সাধনা স্থলে পরে তীর্থ বা ধাম নামে পরিচিত হয়। এখন কেউ যদি ওই স্থান দেখতে যায় তখন তাকে বলবে, এখানে কোন সাধক থাকতেন, তিনি অনেক লোকের কল্যাণ করেছেন। তবে এখন না সেই ঐ ঋষি বা মহাপুরুষ আছেন যে যিনি উপদেশ দেবেন। সে তো নিজের যা কামাই করার ছিল তাহা করে চলে গিয়েছেন।

**বিচার করুন ঃ-** কৃপা করে ওই ধাম বা তীর্থকে হমামদস্তা জানবেন। (এক দেড় ফুট গোল লোহার পাত্র কমপক্ষে নয়ইঞ্চি পরিধি, আর একটা দেড়ফুট লম্বা দুই ইঞ্চি চওড়া লাঠির মত লোহা গোল আকার। যে ব্যক্তির কিছু আটার মত ফিনিস বা মিহি করতে হলে বা কোনো গাছ গাছ্রা লতা পাতার রস বের করলে তাহা কাজে লাগে। একেই হমামদস্তা বলা হয়। এক ব্যক্তি তার প্রতিবেশীর কাছ থেকে হমামদস্তা চেয়ে নিয়ে আসে, পরে কিছু তাতে কুটে, ধুয়ে মুছে তার ঘরে আবার ফিরিয়ে দেয়। পরে ঐ ঘরের সদস্য ভাবল এই সুগন্ধ কোথা থেকে আসছে? ঘরে গিয়ে দেখে যেখানে হমামদস্তা ছিল ঐখান থেকেই সুগন্ধ আসছে। হয়তো কোনো সুগন্ধযুক্ত কোন পদার্থ ওই হমাম দস্তায় কুটেছিলেন। একদিন সে সুগন্ধও আসা বন্ধ হয়ে গিয়েছে।

ঠিক এই প্রকার তীর্থ ও ধামকে হমামদস্তাই জানবে। যেমন সামগ্রী কুটা ব্যক্তি নিজের সব বস্তু ধুয়ে মুছে রেখে নিয়েছে এবং খালি হমামদস্তা ফিরিয়ে দিয়েছে। এখন কেউ যদি ঐ হমামদস্তার সুগন্ধ শুঁকে শুঁকে নিজেকে কৃতার্থ মানে, তাহলে তাকে অবুঝ ছাড়া কি বলা যায়। তবে তাকেও সামগ্রী নিয়ে আসতে হবে। তবেই পূর্ণ লাভ হবে। ঠিক এই প্রকার কোন ধাম ও তীর্থে থাকতেন কোন পবিত্র আত্মা তিনি রাম নামের সামগ্রী কুটে ঝেড়ে মুছে নিজের সব কামাই সাথে নিয়ে গিয়েছেন। পরে ওই স্থানে অজানা অবুঝ শ্রদ্ধালু যেতেই কল্যাণ হবে ভেবে নেয়, তবে তার মার্গ প্রদর্শনের গুরুর শাস্ত্রবিধি রহিত বলা সাধনার ই পরিণাম জানবে। ওই মহান আত্মার সন্তের মতো প্রভু সাধনা করলেই কল্যাণ সম্ভব। তার জন্য তত্ত্বদর্শী সন্তের খোঁজ করে তার কাছ থেকে নাম উপদেশ নিয়ে আজীবন ভক্তি করে মোক্ষ প্রাপ্ত করার দরকার। শাস্ত্র বিধি অনুকুল সত্সাধনা আমার (এই দাসের) কাছে উপলব্ধ আছে, কৃপা করে বিনা মূল্যে (নিঃশুল্ক) প্রাপ্ত করেন।

## ।। শ্রী অমর নাথ ধামের স্থাপনা কি করে হয়েছে?।।

ভগবান শঙ্কর পার্বতীকে একান্ত স্থানে উপদেশ দিয়েছিলেন, তার কারণে পার্বতী এতটাই মুক্ত হয়েছিল যে কিনা যতদিন প্রভু শিব (তমোগুণ)-এর মৃত্যু না হবে ততদিন উমা পার্বতীর ও মৃত্যু হবে না। সাত ব্রহ্মা (রজোগুণ)-এর মৃত্যুর পরে ভগবান বিষ্ণু (সতগুণ)-এর মৃত্যু হবে। সাত বিষ্ণুর মৃত্যুর পরে শিবের মৃত্যু হবে। তখনই মাতা পার্বতীর মৃত্যু হবে। পূর্ণ মোক্ষ প্রাপ্তি হবে না। তবুও যতটা লাভ পার্বতীকে হয়েছে তাহা অধিকারী থেকে উপদেশ মন্ত্র নিয়েই হয়েছে। পরে শ্রদ্ধালুরা ওই স্থানের স্মৃতি রাখার জন্য তাকে সুরক্ষিত রেখেছে এবং দর্শনেও যেতে শুরু করে।

যেমন এই দাস (রামপাল সন্ত) স্থানে স্থানে গিয়ে সৎসঙ্গ করতেন। সেখানে ক্ষীর ও হালুয়াও বানানো হতো। যে ভক্তাত্মা উপদেশ প্রাপ্ত করতেন, তার কল্যাণ হয়ে যেত। সৎসঙ্গ সমাপ্ত হয়ে গেলে যাবতীয় সৎসঙ্গের সামগ্রী এক জায়গা থেকে অন্য স্থানে চলে যায়, পূর্বের স্থানে কেবল উনান, মাটি ইট পড়ে থাকে। এবার কেউ যদি বলে এখানে এসো আমি ওই স্থান দেখাব, যেখানে সন্ত রামপালজির সতসঙ্গ হয়েছিল, ক্ষীর হালুয়া বানিয়েছিল। পরে ওই উনারের ইট আর উনান দেখতে যাওয়ার ব্যক্তি না ক্ষীর পাবে না সৎসঙ্গের অমৃত বচন শুনতে পাবে না ওই সন্ত রামপালজিকে পাবে, যাতে কিনা তার কল্যাণ হতে পারবে। তার জন্য সন্তকেই খুঁজতে হবে এবং যেখানে সতসঙ্গ চলতে থাকে, সেখানে গেলেই সর্ব কার্য সিদ্ধি হয়। উনান ও মাটি ইট দেখে হারও কল্যাণ হতে পারে না।

ঠিক এই রকম তীর্থ ও ধামে যাওয়া মানে স্মৃতিমাত্র স্থান রূপী উনান দেখাই মাত্র হয়ে থাকে। এ সব পবিত্র গীতাতে বর্ণিত না থাকার কারণ শাস্ত্রের বিরুদ্ধই হয়। যাতে কোন লাভ হয় না। (প্রমাণ পবিত্র গীতা অধ্যায় ১৬ মন্ত্র নং ২৩-২৪)।

তত্ত্বজ্ঞান হীন সন্ত মহন্ত ও আচার্য্য ব্রাহ্মণদের দ্বারা ভ্রমিত শ্রদ্ধালুরা তীর্থ ও ধামে আত্মকল্যাণ হয়ে থাকে ভেবেই যায় আত্মকল্যাণ তো হয় না। অমরনাথ যাত্রায় যাওয়া শ্রদ্ধালুরা তিন চার বার বরফের তুফানে পড়ে মৃত্যু প্রাপ্ত ও হয়েছে, প্রত্যেক বার মরার সংখ্যা হাজার হয়ে থাকে। বিচার করার বিষয়, যদি অমরনাথ দর্শন লাভ দায়ক হতো, তাহলে ভগবান শিব ওই শ্রদ্ধালুদের রক্ষা কি করতে পারত না ? কেননা ভগবান শিবও শাস্ত্র বিরুদ্ধে সাধনাতে অপ্রসন্ন আছেন।

## ।। বৈষ্ণো দেবীর মন্দিরের স্থাপনা কেমন ভাবে হয়েছে?।।

যখন দেবী সতী (উমা) আপন পিতা রাজা দক্ষের যজ্ঞে ঝাঁপিয়ে আগুনে পুড়ে মারা গিয়েছিল, তাই ভগবান শিব সতীর কঙ্কাল দেহকে মোহবশে সতী (পার্বতী) ভেবে দশ হাজার বর্ষ পর্যন্ত্য কাঁধে নিয়ে পাগলের মতো ঘুরতে থাকে। ভগবান বিষ্ণু সুদর্শন চক্র দিয়ে সতীর কঙ্কালকে ছিন্ন ভিন্ন করে দিয়েছিল। যেখানে ধড় পড়েছিল সেইখানের মাটিতে পুঁতে দিয়েছিল। এই ধার্মিক ঘটনাকে মনে রাখার জন্য, তার উপর এক মন্দির বানিয়ে স্মৃতি রেখেছে এইজন্য যে কি, কোনদিন কেউ এসে এই কথা পরে না বলে যে যে পুরানের লেখা সব ভুল। তাই মন্দিরে এক স্ত্রীর চিত্র রেখে দিয়েছে তাকেই বৈষ্ণোদেবী বলতে লেগেছে। তার দেখাশুনা করার ও শ্রদ্ধালু দর্শককে ঐ কাহিনী বলার জন্য এক সৎ লোক নিযুক্ত করে দিয়েছিল। তাকে অন্য ধার্মিক ব্যক্তি কিছু বেতন দিত। পরে তার বংশের লোক, ওইখানে দান নেওয়া আরম্ভ করে দেয় আর কাহিনী বলা শুরু করে, যে এক ব্যক্তির ব্যাপার নষ্ট হয়ে গিয়েছিল, মাতাকে একশো টাকা দেওয়ার সংকল্প করে নারকেল চড়িয়েছে, আজ সে অনেক বড় ধনী হয়ে গিয়েছেন আরেক কাহিনী বলে এক দম্পতি ছিল তাদের সন্তান হত না, সে সন্তানের জন্য কামনা (সংকল্প) করেছিল দুশো টাকা, এক সাড়ী ও একটা সোনার মালা চড়িয়েছে তার পুত্র হয়েছে।

এইভাবে কাহিনী বলে বলে সরল মানুষের কাছ থেকে দান নিতেন। এইভাবে এই সরল আত্মারা গীতার ও পবিত্র বেদের বিধি ভুলে গিয়েছেন, তার কারণ মানুষ সব শাস্ত্র বিধি রহিত সাধনায় মেতে গিয়ে, পবিত্র গীতা ও বেদের বাণী ভুলে গিয়েছেন। তার জন্য না কোনো সুখ হয়,

না কোনো কার্যসিদ্ধি হয়, না পরমগতি হয় বা মোক্ষলাভ হয়। (প্রমাণ পবিত্র গীতা অধ্যায় ১৬ মন্ত্র নং ২৩-২৪-তে)।

এই প্রকারে যেখানে দেবীর চোখ পড়েছে সেখানে নৈনাদেবী নামে মন্দির যেখানে জিহ্বা পড়েছে সেখানে জ্বালাদেবী মন্দির এবং যেখানে ধড় পড়েছে সেখানে বৈষ্ণো ইত্যাদি মন্দির এইভাবে স্থাপনা হয়েছে।

## ।। পুরীতে শ্রী জগন্নাথ মন্দির অর্থাৎ ধাম কিভাবে হয়েছে।।

উড়িষ্যা প্রান্তে এক ইন্দ্রদমন নামের রাজা ছিলেন। তিনি ভগবান শ্রীকৃষ্ণের অনন্য ভক্ত ছিলেন। একদিন রাত্রে শ্রী কৃষ্ণ রাজাকে স্বপ্নে দেখা দিয়ে বললেন, যে, জগন্নাথ নামের এক মন্দির আমার বানিয়ে দাও। শ্রীকৃষ্ণ একথাও বলেছিলেন যে, এই মন্দিরে মূর্ত্তি পূজা করবে না। কেবল এক সন্তকে রাখবে যে কিনা পবিত্র গীতার জ্ঞান প্রচার করবে। সমুদ্রের পাশে সে স্থানও দেখিয়েছেন, যেখানে মন্দির বানাতে হবে। সকালে উঠে রাজা তার পত্নীকে বললেন, আজ রাত্রে শ্রীকৃষ্ণ আমায় স্বপ্নে দর্শন দিয়েছেন। মন্দির বানানোর জন্য বলেছেন। রানী বললেন শুভকার্য্য দেরী কেন? সমস্ত সম্পত্তি তো ভগবানেরই দেওয়া দান। তাকে সমর্পিত করবেন এতে কি ভাবার আছে? রাজা ওই স্থানে মন্দির বানিয়ে দিয়েছেন, যেখানে শ্রীকৃষ্ণ ভগবান স্বপ্নে দেখিয়েছিলেন। সমুদ্রের পাশেই সেই মন্দির হয়েছে, মন্দির হয়ে যাওয়ার পর সমুদ্রের ঢেউ এসে মন্দিরকে ভেঙে দিয়েছে। নিশানও রাখেনি যে, কোথায় বানানো হয়েছিল মন্দির। এইভাবে পাঁচ বার মন্দির বানিয়েছেন, আর পাঁচ বারই সমুদ্রে ভেঙে দিয়েছে।

রাজা নিরাশ হয়ে মন্দির না বানানোর নির্ণয় নিয়ে নিয়েছেন। ভাবলেন না জানি কোন জন্মের প্রতিশোধ সমুদ্র আমার নিচ্ছে। কোষাগার খালি হতে চলেছে কিন্তু মন্দির হয় নি। কিছুদিন পরে পূর্ণ পরমেশ্বর (কবির্দেব) জ্যোতি নিরঞ্জন (কাল)কে দেওয়া বচন অনুসার ইন্দ্রদমনের কাছে এসেছেন তথা রাজাকে বললেন আপনি মন্দির বানান এবার সমুদ্র মন্দির ভাঙবে না। রাজা বললেন মহারাজ আমার বিশ্বাস হচ্ছে না। আমি ভগবান শ্রীকৃষ্ণের আদেশেই মন্দির বানিয়েছিলাম, শ্রী কৃষ্ণই সমুদ্রকে থামাতে পারছেন না পাঁচ বার মন্দির বানিয়েছি। ভেবেছি হয়তো ভগবান আমার পরীক্ষা নিচ্ছেন কিন্তু এখন মন্দির বানানো আমার দ্বারা সম্ভব নয়। পরমেশ্বর বললেন ইন্দ্রদমন, যে পরমেশ্বর সর্ব ব্রহ্মান্ডের রচনা করেছেন, সে সমস্ত কার্য্য করতে সক্ষম, তবে অন্য প্রভু নয়। আমি ওই পরমেশ্বরের বচন শক্তি প্রাপ্তি আছি, আমি সমুদ্রকে থামাতে পারি। (ভগবান/পরমেশ্বর/কবির্দেব) সন্ত রূপে নিজেকে লুকিয়ে রেখেছেন সেই ভাবেই বললেন। রাজা বললেন মহারাজ, (গুরু) জি আমি মানতে পারছি না যেকি, শ্রীকৃষ্ণ থেকে কেউ প্রবল শক্তি যুক্ত প্রভু আছেন যখন তিনিই থামাতে পারছেন না, তো আপনি কোন ক্ষেতের মূলি? এক নম্বর কথা তো আমার বিশ্বাস হচ্ছে না, দ্বিতীয় কথা আমার মন্দির বানানোর পরিস্থিতি নেই। সন্ত রূপে আসা কবির্দেব (কবীর পরমেশ্বর) বললেন, রাজন্ যদি মন্দির বানাতে মনে ইচ্ছা জাগে তো আমার কাছে আসবে, আমি অমুক স্থানে থাকি। এখন আর মন্দিরকে সমুদ্র ভাঙবে না, এই বলে প্রভু চলে গেলেন।

ওই দিন রাত্রে শ্রীকৃষ্ণ আবার ইন্দ্রদমন রাজাকে স্বপ্নে দর্শন দিয়ে বললেন, একবার আবার মন্দির বানাও (মহল বানাও)। তোর কাছে যে সন্ত এসেছিল তার সঙ্গে সম্পর্ক করে সহায়তার

জন্য যাঞ্চনা করিস। তিনি সাধারণ সন্ত নয়, তার ভক্তিশক্তির কোন পাড়াপাড় নেই।

রাজা ইন্দ্রদমন ঘুম থেকে জেগে, স্বপ্নের পুরো বর্ণনা নিজের পত্নী রাণীকে বললেন। রাণী বললেন প্রভু যখন বলছেন তাহলে আর বাদ দিও না, প্রভুর মহল আবার বানিয়েই দাও। রাণীর সদভাবনা যুক্ত বাণী শুনে, বললেন, এবার তো কোষও খালি হয়ে গিয়েছে। আর যদি মন্দির (মহল) না বানানো হয় তাহলে প্রভু অপ্রসন্ন হবেন, আমি তো ধর্মসঙ্কটে পড়ে গিয়েছি। রাণী বললেন, আমার কাছে গহনা আছে, এতেই ভালভাবেই মন্দির (মহল) হয়ে যাবে। আপনি এই গয়না নিন আর প্রভুর আদেশ পালন করেন, এই কথা বলে রাণী নিজের শরীরের যত গয়না পড়া ছিল, এবং ঘরের সিন্দুকের মধ্যে যত গয়না ছিল, প্রভুর উদ্দ্যেশে, স্বামীর চরণে সমর্পিত করে দিলেন। রাজা ইন্দ্রদমন ঐ স্থানে গেলেন, যেখানে পরমেশ্বর সন্ত রূপে এসে বলেছিলেন। কবীর প্রভু অর্থাৎ অপরিচিত সন্তকে খুঁজে সমুদ্রকে থামার জন্য প্রার্থনা করলেন। প্রভু কবীর (কবির্দেব) বললেন, যে দিক থেকে সমুদ্রের ঢেউ আসে, সেই কিনারায় বসার কোনো একটা সিলাপ (চবুতরা) বানিয়ে দাও। যার উপর বসে আমি প্রভুর ভক্তি করব এবং সমুদ্রকে থামাব। রাজা একটা বড় পাথরকে কারিগর দিয়ে চবুতরা (সিলাপ) মত বানিয়েছেন, পরমেশ্বর কবির তার উপর বসে গেলেন। ষষ্ঠমবার মন্দির বানানো প্রারম্ভ হয়। ওই সময় এক নাথ পরম্পরার সিদ্ধ মহাত্মা এসে গেলেন। নাথ রাজাকে বললেন রাজা খুব সুন্দর মন্দির বানাচ্ছে এতে মূর্ত্তিও স্থাপিত করা দরকার। মূর্ত্তি বিনা মন্দির কিসের জন্য? এ আমার আদেশ। রাজা ইন্দ্রদমন হাত জোড় করে বললেন নাথজি, প্রভু শ্রীকৃষ্ণ আমায় স্বপ্নে দর্শন দিয়ে মন্দির বানাতে বলেছেন আর একথা বললেন যে এই মহলে না তো কোনো মূর্তি রাখবে। আর না তো পাখন্ডি পূজা করবে। রাজার কথা শুনে নাথজি বললেন, স্বপনও কখনও সত্য হয়? আমার আদেশ পালন কর, তথা চন্দনের কাঠ দিয়ে মূর্ত্তি অবশ্যই স্থাপিত করবে। এই কথা বলে কোন জলপান না করেই চলে গেলেন। রাজা ভয়ে চন্দনের কাঠ এনে কারিগর দ্বারা মূর্ত্তি বানানোর আদেশ দিলেন। এক মূর্ত্তি শ্রীকৃষ্ণের স্থাপিত করার আদেশ শ্রীনাথজী দিয়েছিলেন। পরে অন্য গুরুরা ও আচার্য্যরা রাজাকে রায় দিলেন একেলা প্রভু কিভাবে থাকবেন? সেতো শ্রী বলরামের সাথে সব সময় থাকতেন। একজন বললেন তিনি তো আদরের বোন সুভদ্রাকেও খুব ভালবাসতেন, সে কেমন করে তার ভাই বিনা থাকতে পারে? পরে তিন মূর্ত্তি বানানো নির্ণয় নেওয়া হল। তিন কারিগর নিযুক্ত করা হল মূর্ত্তি তৈরী হয়ে যাওয়া মাত্রই টুকরো টুকরো হয়ে যেত। এই রকম তিন বা খন্ড খন্ড হয়ে গিয়েছিল। রাজা খুব চিন্তিত হয়ে পড়ে, ভাবলেন আমার ভাগ্যে এই যশ বা পূণ্য নেই। মন্দির হয় এবং ভেঙে যায়, এখন আবার মূর্তিও টুকরো টুকরো হয়ে যাচ্ছে। নাথজি তো রাগ করে চলে গিয়েছেন, যদি বলি যে কি মূর্ত্তি ভেঙে যাচ্ছে, তাহলে বলবেন, রাজা বাহানা করছে, তাহলে কিনা আমাকে অভিশাপ দেয়। চিন্তা গ্রস্থে রাজা না তো ঠিক করে খায়, না ঘুমাতে পারে। সকালে ক্লান্ত হয়ে রাজসভায় গিয়েছেন। ওই সময় পূর্ণ পরমাত্মা (কবির্দেব) কবীর প্রভু এক আশি বছরের বৃদ্ধ কারিগর সেজে রাজ দরবারে গিয়েছেন। কোমরে এক ব্যাগ ছিল, তার ভিতরে করাতের কিছু অংশ বাইরে থেকে দেখা যাচ্ছিল, তার মানে বলার দরকার পড়বে না থলিতে করাত দেখতে পেলেই সবাই বুঝবে, এ ব্যক্তি মিস্ত্রি (কারিগর) আরও যন্ত্রপাতি তাতে ছিল ভরা। কারিগর বেশে প্রভু রাজাকে বললেন, শুনেছি মন্দিরের



পরমেশ্বর কবীর সাহেব দ্বারা জগন্নাথ মন্দিরকে সমুদ্রদেবের ভাঙার হাত থেকে রক্ষা

মূর্ত্তি নাকি বার বার ভেঙে যাচ্ছে, সম্পূর্ণ হচ্ছে না। আমার ৮০ বৎসর বয়স তবে ৬০ বৎসরের মূর্ত্তি বানানোর অনুভব আছে চন্দনের কাঠের মূর্ত্তি সব কারিগর বানাতে পারে না, যদি আপনার আজ্ঞা হয় তো সেবক উপস্থিত আছে। রাজা বললেন, কারিগর আপনি আমার জন্য ভগবানই কারিগর হয়ে এসেছেন মনে হচ্ছে। আমি খুব চিন্তিত ছিলাম, ভাবছিলাম কোন অনুভবি কারিগর পেলে, সমস্যার সমাধান হত। আপনি শীঘ্রই মূর্ত্তি বানান, বৃদ্ধ কারিগর রূপে আসা কবির্দেব (কবীর প্রভু) বললেন রাজন, আমাকে একটা কামরা (রুম) দেও, যেখানে বসে আমি প্রভুর মূর্ত্তি তৈরী করতে পারব। আমি ভিতর থেকে দরজা বন্ধ করে সচ্ছভাবে মূর্ত্তি বানাবো। এ মূর্ত্তি যখন তৈরী হয়ে যাবে তখনই দরজা খুলব। যদি মাঝখানে কেউ এসে খুলে দেয়, তাহলে যতটা বানানো হবে ততটাই মূর্ত্তি হয়ে থাকবে। রাজা বললেন যেমন আপনার উচিৎ মনে হয় তেমনই করেন।

বারোদিন মূর্ত্তি বানাতে হয়ে গেছে, একদিন নাথজি রাজাকে জিজ্ঞাসা করলেন ইন্দ্রদমন, মূর্ত্তি তৈরী হয়ে গিয়েছে? রাজা দুই হাত জোড় করে বললেন, আপনার আজ্ঞার পূর্ণ পালন করা হয়েছিল মহাত্মাজি। পরন্তু আমার দুর্ভাগ্য যে কি মূর্ত্তি বানানো হচ্ছে না, অর্ধেক বানাতে বানাতে টুকরো টুকরো হয়ে যায়, চাকরের দ্বারা সেই টুকরোগুলো এনে নাথ মহাত্মাকে দেখানো হল। নাথজি বললেন মূর্ত্তি অবশ্যই বানাতে হবে। এখন বানাও দেখি মূর্ত্তি কি করে ভাঙে? রাজা বললেন মহাত্মাজি প্রয়ন্ত্য করা হচ্ছে। প্রভুর পাঠানো এক ৮০ (আশি) বৎসরের বৃদ্ধ কারিগর বন্ধ ঘরে মূর্ত্তি বানাচ্ছেন তিনি বললেন মূর্ত্তি তৈরী হলেই আমি দরজা খুলে দেব। যদি মাঝখানে কেউ দরজা খোলেন, তাহলে যেমন মানে যত পর্যন্ত্য তৈরী হওয়া ঠিক তত পর্যন্ত্যই থেকে যাবে। আজ তার মূর্ত্তি বানাতেবারো দিন হয়ে গিয়েছে। না তো বাইরে বেরিয়েছেন না তো কোনদিন জলপান আহার করেছেন। নাথজি বললেন মূর্ত্তি দেখার দরকার কেমন বানিয়েছে? বানানো হয়ে গেলে আর কি দেখার আছে। ঠিক যদি বানানো না হয়, তো ঠিক বানাবে। এই কথা বলে নাথজি রাজাকে নিয়ে যে ঘরে মূর্ত্তি বানাচ্ছেন, সেই কামড়ার (রুমের) সামনে গিয়ে আওয়াজ দিচ্ছেন, করিগর দরজা খোলো। কয়েকবার বলার পর দরজা খোলেনি কিন্তু ভিতর থেকে খট্ খট্ আওয়াজ বাইরে শোনা যাচ্ছিল, সেটাও এবার বন্ধ হয়ে গেল। নাথজি বললেন, ৮০ বৎসরের বৃদ্ধ বারোদিন খাবার খাতিনি। এখন আওয়াজও বন্ধ হয়ে গেল, মরে তো যাতিনি ? ধাক্কা মেরে দরজা ভেঙে ফেলেছে, দেখা যাচ্ছে তিন মূর্ত্তি রয়েছে, তিনজনের হাত পায়ের পাতা বানানো হয়নি আর কারিগর অন্তর্ধান হয়ে গিয়েছেন।

মন্দির (মহল) বানানো হয়ে গিয়েছে, আর কোন উপায় না দেখে, নিজের জিদের কারণে নাথজি বললেন, এইরকম মূর্ত্তিই স্থাপিত করে দাও, হতে পারে প্রভুর এই ইচ্ছা ছিল, মনে হচ্ছে শ্রীকৃষ্ণই এই মূর্ত্তি বানিয়ে চলে গিয়েছেন।

মুখ্য পান্ডে শুভ মুহুর্ত বের করে পরের দিন মূর্ত্তি স্থাপনা করে দিয়েছে। সমস্ত পান্ডে, রাজা, সৈনিক ও শ্রদ্ধালুরা মূর্ত্তিতে প্রাণ স্থাপনা করার জন্য রওনা দিয়েছে। পূর্ণ পরমেশ্বর কবির্দেব (কবীর সাহেব) এক শুদ্রের রূপ ধারণ করে, মন্দিরের মুখ্য দ্বারের মাঝখানে, মন্দিরের দিকে মুখ করে দাঁড়িয়ে গিয়েছেন। এই রকম লীলা করছেন, যেন কি তার জ্ঞানই নেই যে কি, পিছনে প্রভুর প্রাণ প্রতিষ্ঠা করার জন্য সেনারা আসছে। আগে আগে মুখ্য পান্ডা চলছে, পরমেশ্বর তাও দরজার

মধ্যখানেই দাঁড়িয়ে রয়েছেন। কাছে এসে মুখ্য পান্ডে শুদ্র রূপের পরমেশ্বরকে ধাক্কা মারতেই দূরে ছিটকে পড়ে গিয়ে একান্ত স্থানে শুদ্র রূপী পরমেশ্বর লীলা করতে বসেছেন, রাজা সহিত সমস্ত শ্রদ্ধালুরা মন্দিরে গিয়ে দেখে। তিন মূর্ত্তিই ওই দ্বারে দাঁড়িয়ে থাকার মত শুদ্রের রূপ ধরে রয়েছে। এই কৌতুককে দেখে উপস্থিত ব্যক্তি অচম্ভিত হয়ে গিয়েছেন। মুখ্য পান্ডা বলছেন প্রভু ক্ষুব্ধ হয়ে গিয়েছেন, কেননা মুখ্য দরজাকে ওই শুদ্র অশুদ্ধ করে দিয়েছে। এই জন্য সমস্ত মুর্ত্তি শুদ্র রূপ ধরেছে। বড় অনিষ্ঠ হয়ে গিয়েছে, কিছু সময় পরে মূর্ত্তি শুদ্র রূপ ছেড়ে বাস্তবিক রূপ নিয়েছেন। গঙ্গা জলে কয়েকবার ছিটাছাটা দিয়ে শুদ্ধ করে প্রাণ প্রতিষ্ঠা করলেন। কবির্দেব বললেন, অজ্ঞানতা ও পাখন্ডি বাজের চরম সীমা দেখো। কারিগররা মূর্ত্তির ভগবান করেন, ফির পূজারীরা বা অন্য সন্ত মহন্তরা তাতে প্রাণ প্রতিষ্ঠা করেন বা প্রভুর নাকি প্রাণ প্রতিষ্ঠা করেন। তারপরে নাকি ওই কাঠের মুর্ত্তি বা মাটির বা পাথরের মুর্ত্তি নাকি সিদ্ধ হয়, বাহঃ রে বাহঃ পাখন্ডীরা খুব মুর্খ বানাচ্ছ এই সরল আত্মাদেরকে।

ওই মন্দিরে মুর্ত্তি স্থাপনা হওয়ার কিছুদিন পরে কমপক্ষে ৪০ফুট উঁচু সমুদ্রের ঢেউ উঠেছে যাকে সমুদ্রের তুফান বলা হয়, তথা খুব দ্রুতবেগে মন্দিরের দিকে এগোচ্ছে। সামনে ওই রাজার কারিগর দিয়ে বানানো পাথরের সিলাপে সমুদ্রের সামনে পরমেশ্বর কবীর বসে আছেন। নিজের এক হাত উঠালেন, যেমন আশির্বাদ দেওয়া হয়। সমুদ্রের ৪০ ফুট ঢেউ ওই ভাবেই পাহাড়ের মত উঁচু হয়েই রইল, আগে বাড়তে পারল না। সাধু রূপ ধরে সাগর (সমুদ্রদেব) সিলাপের উপর বসা প্রভুর সামনে হাত জোড় করে বললেন, ভগবান আপনি আমায় রাস্তা দেন, আমি মন্দির ভেঙে দেব। ভগবান কবির্দেব বললেন, এ মন্দির নয়, এতো মহল (আশ্রম)। এখানে বিদ্যান পুরুষ থাকবেন এবং পবিত্র গীতার জ্ঞান দেবেন। আপনি একে বিধংস করবেন এ শোভা দেয় না। সমুদ্র বলল, আমি একে অবশ্যই ভাঙব, প্রভু কবীর সাহেব বললেন ভাঙুন কে মানা করছে? সমুদ্র বললেন আমি বিবশ হয়ে গিয়েছি, আপনার শক্তি অপরাম্পর, প্রভু আমাকে রাস্তা দিন। কবীর পরমেশ্বর বললেন, আপনি কেন এমণ করে ভেঙে দিচ্ছেন? সাধু রূপী সমুদ্র বললেন, এই শ্রীকৃষ্ণ ত্রেতা যুগে রাম হয়ে এসেছিল, এ আমাকে অগ্নিবান দিয়ে ভস্ম করে দেবে ভেবেছিল, এবং অনেক খারাপ ব্যবহার করেছিল। আমাকে অপমানিত করেছিল তাই সেই প্রতিশোধ নিতে চাই।

পরমেশ্বর কবীর বললেন বদলা (প্রতিশোধ) তো আপনি নিয়েছেন, আগেই আপনি দ্বারকা ডুবিয়ে রেখেছেন। সমুদ্র বললেন এখনও সম্পূর্ণ ডুবাতে পারিনি। অর্ধেক বাকী রয়েছে, সেও কোনও প্রবল শক্তি যুক্ত সন্ত সামনে এসে গিয়েছিলেন দ্বারকাকে আমি পূর্ণ রূপে পারিনি। এখনও চেষ্টা করছি ওদিক যেতে পারছি না, ওদিকে থেকে কেউ বেঁধে রেখেছে। তখন পরমেশ্বর বললেন ওখানেও আমি পৌঁছেছিলাম। আমিই ওই অবশেষ বাঁচিয়েছি এখন যা ওই শেষ বাঁচাকে খেয়ে ফেল, কিন্তু ওই স্মৃতিকে ছেড়ে দিস্, যেখানে শ্রীকৃষ্ণের অন্তিম সংস্কার করা হয়েছিল (শ্রী কৃষ্ণের অন্তিম সংস্কার স্থলের উপর বড় মন্দির বানিয়ে দিয়েছে। এ স্মৃতি প্রমাণ হয়ে থাকবে যে কি, বাস্তবে শ্রীকৃষ্ণর মৃত্যু হয়েছিল অতএব পঞ্চ ভৌতিক শরীর রেখে গিয়েছে। নয়তো সামনের দিনে আসা ব্যক্তিরা ভাববে শ্রীকৃষ্ণের মৃত্যুই হয়নি)। সমুদ্র কবীর পরমেশ্বরের কাছ থেকে আজ্ঞা পেয়ে শেষ দ্বারকাও ডুবিয়ে নিয়েছিল। পরমেশ্বর কবীর সাহেব বললেন, এখন আগে কোনদিনও

এই জগন্নাথ মন্দিরকে ভাঙার চেষ্টা করবেনা। এই আশ্রম (মহল) থেকে দূরে যাও। এই আজ্ঞাকে প্রভুর মেনে প্রণাম করে, মন্দির থেকে কমপক্ষে দেড় কিলোমিটার দূরে পিছিয়ে গেল। এইভাবে শ্রী জগন্নাথ ধাম স্থাপিত হয়।

## ।। শ্রী জগন্নাথ ধামে ছুয়াছুত আগে থেকেই ছিল না।।

কয়েকদিন পশ্চাৎ যে পান্ডা প্রভু কবির পরমেশ্বরকে (শুদ্র রূপীকে) ধাক্কা মেরেছিল, তার কুষ্ঠ রোগ হয়। সর্ব প্রকার চিকিৎসা করার পরও সুস্থ হয় নি। কুষ্ঠ রোগের কষ্ট অধিক থেকে অধিক বাড়তেই চলেছে। সর্ব উপাসনা করেছে, শ্রী জগন্নাথের কাছে কেঁদে কেঁদে, কষ্ট নিবারণের জন্য প্রার্থনা করেছে, কিন্তু সবই নিষ্ফল, হয়। একদিন স্বপ্নে শ্রীকৃষ্ণ দর্শন দিয়ে বললেন পান্ডে, ওই সন্তের চরণ ধূয়ে চরণ অমৃত পান কর, যাকে তুই মন্দিরের মুখ্য দ্বারে ধাক্কা মেরেছিলি। তাহলে তার আশির্বাদে হয়তো তোর কুষ্ঠরোগ ঠিক হতে পারে। যদি তিনি তোকে হৃদয় দিয়ে ক্ষমা করে তবে, আর নয়তো হবে না। মৃত্যু সময় মানুষ কিনা করতে পারে?

ওই মুখ্য পান্ডা সকালে উঠে কিছু সহযোগী পান্ডাকে সঙ্গে নিয়ে ওই জায়গায় গেলেন, যেখানে কবীর পরমেশ্বর শুদ্র রূপে বিরাজমান ছিলেন। যেই ওই পান্ডা প্রভুর কাছে এসেছে, পরমেশ্বর উঠে হাঁটা দিলেন, আর বললেন হে পান্ডা আমার কাছে আসবে না, আমি অছুত, কেননা তুমি অপবিত্র হয়ে যাবে। পান্ডা কাছে যাচ্ছে, পরমেশ্বর দূরে সরে যাচ্ছেন। তখন পান্ডা ফুট ফুট করে কাঁদতে লাগল, আর বলল পরবরদিগার আমার দোষ আপনি ক্ষমা করে দিন। তখন দয়ালু প্রভু দাঁড়িয়ে পড়লেন, তখন পান্ডা এক সচ্ছ বস্ত্র মাটিতে বিছিয়ে প্রভুকে বসতে প্রার্থনা করলেন। প্রভু ওই বস্ত্রে বসে গেলেন, আর পান্ডে স্বয়ং চরণ ধূয়ে চরণামৃতকে এক পাত্রে ঢাললেন। প্রভু বললেন পান্ডে চল্লিশ দিন পর্যন্ত্য এই জল, এবং স্নান করা জলে দুই এক ফোঁটা চরণামৃত ঢেলে ৪০ (চল্লিশ) দিন স্নান করতে থাকবে। চল্লিশ দিনে তোর কুষ্ঠ ঠিক হবে আর ভবিষ্যতে এই জগন্নাথ মন্দিরে কেউ যদি ছুয়াছুত করে, তারজন্যও তার দন্ত ভুগতে হবে। সর্ব উপস্থিত ব্যক্তিরা বচন করেছে যে কি, আজ থেকে এরপরে কাহারও এই মন্দিরে ছোঁয়াছুত করা হবে না।

**বিচার করুন ঃ-** হিন্দুস্থানে একমাত্র এই এক মন্দির যেখানে প্রথম থেকেই ছোঁয়াছুত নেই। আমি এই দাসকেও ওইস্থান দেখার অবসর প্রাপ্ত হয়েছে। কিছু সেবকের সাথে ওই স্থানে দেখতে গিয়েছিলাম কারণ কিছু প্রমাণ প্রাপ্ত করব বলে। সেখানে সর্ব প্রমাণ আজও আছে। যে পাথরের সিলাপে বসে কবীর পরমেশ্বর মন্দির বাঁচানোর জন্য বিরাজমান ছিলেন। তার উপর এক স্মৃতি চিহ্ন রাখার জন্য গুম্বজ বানিয়ে রাখা হয়েছে। ওখানে অনেক পুরানো পরম্পরার মহন্তর এক আশ্রমও বিদ্যমান আছে। ওখানের এক ৭০/৭২ বৎসরের বৃদ্ধ মহন্তর কাছ থেকে উপরোক্ত মন্দিরের সমুদ্র থেকে রক্ষার বিবরণ চাওয়া হল তিনি তাই বলেছেন, যে কি আমার কয়েক বংশের লোক এখানে মহন্ত (রক্ষা করার ভারবহন) থেকে গিয়েছেন। এই জায়গায় শ্রী ধর্মদাস সাহেব ও তার পত্নী ভক্তিমতি আমনি দেবী ও শরীর ত্যাগ করেছেন। দুজনেরই সমাধি সাথে সাথে রয়েছে দেখেছি।

পরে আমরা শ্রী জগন্নাথ মন্দিরে গেলাম। সেখানে মূর্ত্তি পূজা আজও নেই। কিন্তু প্রদর্শনী করা অবশ্য লেগে রয়েছে।

যে তিন মূর্ত্তি ভগবান শ্রী কৃষ্ণ, বলরাম ও সুভদ্রার মন্দিরের ভিতরে স্থাপিত আছে, তাদের দুটো হাতেরই পাঞ্জা নেই, দুটো হাতই টুন্ডো। সেই মূর্ত্তিরও পূজা হয় না। কেবল দর্শনের জন্য রাখা হয়েছে। ওখানকার এক গাইড পান্ডা থেকে জিজ্ঞাসা করলাম। এই মন্দির পাঁচ বার সমুদ্র ভেঙে দিয়েছিল এবং পাঁচ বার গড়ানো হয়েছে। সমুদ্র কেন ভেঙে ছিল? পরে কে সমুদ্রকে থামিয়ে রেখেছিল। পান্ডা বলল আমি এতকিছু বলতে পারব না। ঐ কৃপা জগন্নাথেরই ছিল , তিনিই হয়তো সমুদ্রকে থামিয়ে রেখেছিলেন, তবে শুনেছি তিনবার মন্দির ভেঙে ছিল। পরে আমি প্রশ্ন করলাম প্রথমবারই কেন সমুদ্রকে ঠেকাতে পারল না প্রভু? পান্ডা বলল এ সব জগন্নাথ প্রভুর লীলা।

আবার আমি প্রশ্ন করলাম এই মন্দিরে ছোঁয়াছুত আছে কি নেই? যখন থেকে মন্দির বানানো হয়েছে এই ছোঁয়াছুত ছিল না। মন্দিরে শুদ্র ও ব্রাহ্মণ (পান্ডা) এক থালাতে বা এক পাতায় খেতে পারে কোনো মানা নেই। আমি আবার প্রশ্ন করলাম, পান্ডে জি, অন্য মন্দিরে তো খুব ছোঁয়াছুত ছিল, এতে কেন নেই? প্রভু তো তিনিই একমাত্র। পান্ডার উত্তর ছিল লীলা জগন্নাথের।

এখন পুন্যাত্মারা বিচার করেন সত্যকে কত দাবিয়ে রাখা যায়, এ লীলা জগন্নাথের কথা বলে। পবিত্র স্মৃতি আদরনীয় কিন্তু আত্মকল্যাণ তো কেবল পবিত্র গীতা ও পবিত্র বেদে বর্ণিত এব ং পরমেশ্বর কবীর দ্বারা দেওয়া তত্ত্বজ্ঞানের অনুসার ভক্তি সাধনা করার পরেই সম্ভব হবে, আর নয়তো শাস্ত্র হলে মানব জীবন ব্যর্থ হয়ে যাবে। প্রমাণ গীতা অধ্যায় ১৬ মন্ত্র নং ২৩-২৪ তে শ্রী জগন্নাথের মন্দিরে প্রভুর আদেশ অনুসার পবিত্র গীতার জ্ঞানের মহিমার গুণগান হওয়াই শ্রেয়কর তথা যেমন শ্রীমদভাগবত গীতাতে ভক্তি বিধি আছে, ওই প্রকার সাধনা করলে পরেই আত্মকল্যাণ সম্ভব, আর নয়তো জগন্নাথের দর্শন মাত্র বা খীচুড়ী প্রসাদ খেলেই কোন লাভ নেই, কেননা এই ক্রিয়া পবিত্র গীতা তে বর্ণিত না হওয়াতে ইহা হল শাস্ত্রবিরুদ্ধ যে অধ্যায় ১৬ মন্ত্র নং ২৩-২৪ -তে আছে।

## ।। স্বর্গের পরিভাষা আছে কি?।।

উদাহরণার্থে স্বর্গকে এক হোটেল (রেষ্টুরেন্ট) জানবে। যেমন কোন ধনী ব্যক্তি গরমের সময় সিমলা বা কুল্লু মনালীর মত শহরে ঠান্ডা স্থানে গিয়েছেন এবং সেখানে কোনো এক হোটেল ভাড়া নিয়েছেন। সেখানে রুম ভাড়া ও খাওয়ার খরচ দিতেই হয়। দুইমাস বা তিন মাস থেকে ২০/৩০ হাজার টাকা খরচ করে নিজের কর্ম ক্ষেত্রে আসতে হয়। আবার দশ বারো মাস মজদুরী করো। এই ভাবে আনন্দ নেওয়ার জন্য দশ মাস এক বছর আয় করা পয়সা দিয়ে, দুই মাস সিমলা কাশ্মিরের মত স্থানে গিয়ে পূঁজি শেষ করে, ঘুরে আবার কামাই করার জন্য আসতে হয়।

যদি কোনো বছর ভাল কামাই না হয় তাহলে, ঐ বছর ঘোরা হয় না, অফসোস করে থাকতে হয়। ঠিক ওই প্রকার স্বর্গকে মনে করবে। এই পৃথিবী লোকে সাধনা করে, কিছু সময়ের জন্য স্বর্গরূপী হোটেলে গিয়ে থাকে। পরে নিজের পুন্য কামাই (পুঁজি) খরচ করে আবার নরক তথা চুরাশী লাখ প্রাণীর শরীরে পাপের কর্মফলের জন্য কষ্ট ভোগ করতে হয়।

যতদিন তত্ত্বদর্শী সন্ত না মিলবে, ততদিন উপরোক্ত জন্ম মৃত্যু তথা স্বর্গ নরক এবং চুরাশী

লাখ যোনীর কষ্ট লেগেই থাকবে। কেবল পূর্ণ পরমাত্মার সতনাম ও সারনামই পাপকে নাশ করবে। অন্য দেব/দেবতা/প্রভুদের পূজাতে পাপ নষ্ট হয় না। যেমন কর্ম তেমনই কর্মের ফল পেতেই থাকবে।

এই জন্য গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১৬ তে বলা হয়েছে যে, ব্রহ্মলোক (মহাস্বর্গ) পর্যন্ত সর্বলোক নাশবান (একদিন না একদিন নাশ হবেই)। যখন স্বর্গ মহাস্বর্গই থাকবে না, সেদিন সাধকের কোথায় ঠিকানা (স্থান) হবে, কৃপা করে বিচার করবেন।

**প্রশ্ন ঃ-** তবে গীতা পাঠ নিত্য করলে কি কোনো লাভ নেই ? যে দান করে, যেমন কুকুরকে রুটি খাওয়ানো, অনাহারীকে খেতে দেওয়া, পিঁপড়েকে আটা খাওয়ানো, তীর্থে ভান্ডারা করে যাত্রীদের খাওয়ানো সেবা করা, এসব কি ব্যর্থ ?

**উত্তর ঃ-** ধার্মিক সদ্‌গ্রন্থের পঠন-পাঠনের দ্বারা জ্ঞান যজ্ঞের ফল পাওয়া যায়। যজ্ঞ করা ফল কিছু স্বর্গ বা যে উদ্দেশ্যে করেছ তার ফল পাওয়া যায়, কিন্তু মোক্ষ লাভ পাওয়া যায় না। নিত্য পাঠ করার মুখ্য কারণ এই হয় যে কি সদ্‌গ্রন্থে যে সাধনা করার নির্দেশ আছে এবং যা না করার নির্দেশ আছে, তার স্মৃতি তাজা রাখে। কোনদিন কোন ভুল না হয়ে যায়, যাতে আমি বাস্তবিক উদ্দেশ্য ত্যাগ করে, গাফিলতি হয়ে শাস্ত্র বিধি ত্যাগ করে নিজের ইচ্ছামত আচরণ (পূজা) না করতে থাকি তথা মনুষ্য জীবনের মুখ্য উদ্দেশ্যর স্মৃতি থেকে যায় যে কি মানুষের জীবনের উদ্দেশ্য আত্মকল্যাণ, শাস্ত্র অনুসার সাধনা দ্বারাই সম্ভব হবে।

যেমন এক জমিদারের বৃদ্ধাবস্থায় এক পুত্র হয়। জমিদার কিষাণ ভাবছে, যতদিন পর্যন্ত্য না বাচ্চা যুবক হবে, নিজের ক্ষেতী বাড়ি সামলাবার যোগ্য হবে, তার আগে কেননা আমার মৃত্যু না হয়ে যায়, তাই সে তার নিজের অনুভব লিখে রেখেছে। আর পুত্রকে বলছে পুত্র যখন তুই যুবক হবি, তখন তোর ক্ষেতী বাড়ির কার্য বোঝার জন্য এই আমার অনুভব লেখার কাগজ প্রত্যেকদিন পড়বি আর কৃষিকার্য্য করবি। পিতা মারা গেলে পরে প্রত্যেকদিন ওই ছেলে তার পিতার লেখা কাগজ রোজ পড়ত। কিন্তু তাতে যা লেখা ছিল, সে ধরনের কাজ কোনদিন করত না। ওই জমিদারের পুত্র কি ধনী হতে পারবে ? কোনদিন না, তার সে রকমই করা উচিৎ যেমন কাগজে লেখা আছে।

ঠিক ওই প্রকার পবিত্র গীতা নিত্য পাঠতো শ্রদ্ধালু সাধনা সদ্‌গ্রন্থের বিপরীত করছে তাহাতে তার কোন লাভ হবে না। এইজন্য গীতা অধ্যায় ১৬ শ্লোক নং ২৩-২৪ অনুসার ব্যর্থ সাধনা।

যেমন তিনগুণ (রজগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু, তমগুণ-শিব)-এর পূজা গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫ এবং ২০ থেকে ২৩ তে মানা আছে এবং শ্রাদ্ধ করা অর্থাৎ পিতর পূজা, পিন্ড দেওয়া মরার অস্থি উঠানো, পরে গঙ্গায় ক্রিয়া করে ভাসিয়ে দেওয়া ইত্যাদি মানা। গীতা অধ্যায় ৯ শ্লোক নং ২৫ তে আছে। ব্রত রাখা গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১৬তে মানা আছে। লেখা আছে হে অর্জুন ! যোগ (ভক্তি) না তো উপবাস ব্যক্তির (ব্রত রাখা ব্যক্তির সংকেত) কোনো কিছু সিদ্ধ হয় অতএব ব্রত রাখা ব্যক্তির ব্রত রাখতে মানা।

ক্ষুদার্ত ব্যক্তিকে খেতে দেওয়া, কুকুর জীব জন্তুকে খাবার দেওয়া এসব খারাপ নয়, তবে পূর্ণ সন্তের মাধ্যমে তাহার আজ্ঞা অনুসারে দান বা যজ্ঞ আদি করাই পূর্ণ লাভদায়ক হয়।

যেমন এক কুকুর গাড়ীর ভিতর মালিকের সীটে বসে যাত্রা করে থাকে, কুকুরের ড্রাইভার মানুষই হয়ে থাকে, ওই পশু সাধারণ মানুষ থেকেও অধিক সুবিধা প্রাপ্ত হয়ে থাকে। আলাদা রুম, পাখা বা কুলার/এয়ার কন্ডিশন্ ইত্যাদি সুবিধা। যখন ওই অবুঝ প্রাণী মানব শরীরে ছিল, দানও করেছিল কিন্তু মনমানী (পূজা) আচরণের মাধ্যমে করেছিল। শাস্ত্রবিধির বিপরীত সাধনা করাতে লাভদায়ক হয়নি, প্রভুর বিধান যেমন কর্ম প্রাণী করবে তার ফল অবশ্যই পাবে। এই বিধান তত সময় পর্যন্ত্য চালু থাকবে যতক্ষণ না তত্ত্বদর্শী সন্তের দ্বারা পূর্ণ পরমাত্মার সঠিক মার্গ না পাবে।

যেমন কর্ম প্রাণী করে তেমনই ফল সে পেয়ে থাকে। ওই বিদ্যানের অনুসার সে তীর্থ বা ধামেতে তথা অন্য স্থানে ভান্ডারা করে এবং কুকুর গাই বা অন্য পশুআদিকে রুটি দেওয়া কর্ম আধারে কুকুরের যোনিতে চলে গিয়েছে। সেখানেও তার নিজের করা কর্ম পেয়েছে। কুকুরের জীবনে নিজের পূর্ব জন্মের শুভ কর্মর কামাই সমাপ্ত করে পরে গাধার যোনীতে চলে যাবে। ওই গাধার জীবনে সব সুবিধা ছিনিয়ে নেওয়া হবে। সারাদিন মাটি, কাঁচা পাকা ইট বয়ে বেড়াবে। পরে অন্য অন্য যোনীতে কষ্ট ভোগ তথা নরক ভুগতে হবে। চুরাশী লাখ যোনীর কষ্ট ভুগে পরে মানব শরীর হবে। আবার কখন মানুষ জনমে ভক্তি করতে পারবে কিনা, কেননা যারা তীর্থ ভ্রমণে চলতে চলতে যায়, তাদের পায়ের তলায় না জানি, কত ছোট ছোট পোকা মাকড় দাবিয়ে মারা যায়, সে পাপও তার ভোগ করতে হয়। যত পর্যন্ত্য না পূর্ণ সন্ত থেকে পূর্ণ পরমাত্মার সত সাধনার কথা না জানতে পারবে, ততদিন পাপের নাশ (ক্ষমা) হতে পারবে না। কেননা, ব্রহ্মা বিষ্ণু, মহেশ, ব্রহ্ম (ক্ষর পুরুষ/কাল/ জ্যোতিনিরঞ্জন) তথা পরব্রহ্ম(অক্ষর পুরুষ) এর সাধনাতে পাপ নাশ (ক্ষমা) হবে না, পাপ ও পূন্য দুটোর ফল ভোগ করতে হয়। যদি সেই প্রাণী গীতা জ্ঞান অনুসার পূর্ণ সন্তের শরন প্রাপ্ত করে, পূর্ণ পরমাত্মার সাধনা করে তবে কিংবা সতলোকে গিয়ে থাকেন আর সাধনা অপূর্ণ থাকলে সে দ্বিতীয় বার মনুষ্য শরীর প্রাপ্ত করেন। পূর্ব পুণ্যের আধারে যদি আবার কোনো সন্ত ভাগ্যে মিলে যায়, সে প্রাণী পরে শুভ কর্ম করে পাড় হয়ে যেতে পারবে।

এই জন্য উপরোক্ত মনমানী আচরণ (পূজা/ব্রত ইত্যাদি) লাভ দায়ক নয়।

**প্রশ্ন ঃ-** গীতা অধ্যায় ৩ শ্লোক নং ৩৫ এবং গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৪৭-তে বলা হয়েছে যে, ভাল প্রকার আচরণে নিয়ে আসা অন্য ধর্মের থেকে গুণ রহিত নিজের ধর্ম অতি উত্তম। নিজের ধর্মে মরাও কল্যাণ কারক অন্য ধর্ম ভয়াবহ দিয়ে থাকে। এতে সিদ্ধ হয়, যে যেমন পূজা করে, সেটা ত্যাগ করতে নেই নিজের ধর্মে মরাও ভাল বা কল্যাণ কারক।

**উত্তর ঃ-** যদি গীতা অধ্যায় ৩ শ্লোক নং ৩৫ ও গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৪৭-এর অর্থ এই যে কি, যে যেমন পূজা করে করতে থাকো তাকে ত্যাগ করো না তাহলে পবিত্র শ্রীমদ্ ভাগবত গীতার জ্ঞানের কি আবশ্যকতা ছিল ? এক শ্লোক অনেক ছিল, শ্রী গীতার এই শ্লোকের ভাবার্থ ঠিক আছে, কিন্তু অনুবাদ কর্ত্তারা বিপরীতার্থ করে দিয়েছে। কৃপা করে নীম্নে পড়ুন উপরোক্ত দুটো শ্লোকেরই বাস্তবিক অর্থ —

**।। গীতা অধ্যায় ৩-এর শ্লোক নং ৩৫।।**

শ্রেয়ান্, স্বধর্মঃ, বিগুণঃ, পরধর্মাৎ, স্বনুষ্ঠিতাৎ,
স্বধর্মে, নিধনম্, শ্রেয়ঃ, পরধর্মঃ, ভয়াবহঃ।।৩৫।।

**অনুবাদ ঃ-** (বিগুণঃ) গুণরহিত অর্থাৎ শাস্ত্র বিধি ত্যাগ করে (স্বনুষ্ঠিতাৎ) স্বয়ং ইচ্ছামত ভালো প্রকার আচরণ করা (পরধর্মাৎ) অন্য কোনো ধার্মিক পূজা থেকে (স্বধর্মঃ) নিজের শাস্ত্রবিধি অনুসার পূজা হল (শ্রেয়ান্) অতি উত্তম। শাস্ত্রানুকুল (স্বধর্মে) নিজের পূজাতে তো (নিধনম্) মরাও (শ্রেয়ঃ) কল্যাণকারক আর (পরধর্ম) অন্যের পূজা (ভয়াবহঃ) ভয়ের কারণ বা ভয়ানক।

**।। গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৪৭।।**

শ্রেয়ান্, স্বধর্ম, বিগুণঃ, পরধর্মাৎ, স্বনুষ্ঠিতাৎ,
স্বভাবনিয়তম্, কর্ম, কুর্বন্, ন, অপ্নেতি, কিল্বিষম্।। ৪৭।।

**অনুবাদ ঃ-** (বিগুণঃ) গুণহীন (স্বনুষ্ঠিতাৎ) স্বয়ং ইচ্ছামত আচরণ শাস্ত্রবিধি ছাড়া ভাল প্রকার আচরণ করা হলেও (পরধর্মাৎ) অন্যের ধর্ম অর্থাৎ ধার্মিক পূজা থেকে (স্বধর্মঃ) নিজের ধর্ম অর্থাৎ শাস্ত্রবিধি অনুসার ধার্মিক পূজা (শ্রেয়ান্) শ্রেষ্ঠ আছে(স্বভাব নিয়তম্) স্বয়ংই নিজের স্বভাব অনুসার ইচ্ছামত আচরণ দ্বারা (কর্ম) ভক্তি কর্ম (ন) না (কুর্বেন) করো (কিল্বিষম্) যাতে পাপের (আপ্নোতি) প্রাপ্ত হয়। বিশেষঃ-এর প্রমাণ গীতা অধ্যায় ১৭ তে শ্লোক নং ১ থেকে ৬-তে স্পষ্ট আছে।

**উপরোক্ত শ্লোকে স্পষ্ট আছে যে,** নিজের শাস্ত্রবিধি অনুসার সাধনা শ্রেষ্ঠ। অন্য ধর্মের সাধনা যতই চমক ধমক হোক না কেন, তাহা হানিকারক। দেবী মাতাকে জাগরণ করা সুরীলি আবাজ গান গেয়ে স্তুতি, কবিতা দ্বারা পুরো সাজিয়ে বাজিয়ে করুক না কেন, ওই (স্বনুষ্ঠিতাৎ) স্বয়ং নির্মিত শাস্ত্রবিধি ছাড়া সাধনাতে আকৃষ্ট হয়ে, নিজের শাস্ত্র অনুকুল সাধনা ত্যাগ করতে নেই। যদি কোনো সাধক সৎসাধনা করে থাকে তো, সে পূর্ব শাস্ত্রবিরুদ্ধ পূজা ত্যাগ দিয়ে থাকে, যেমন পিতরপূজা, মন্দিরে গিয়ে পূজা ইত্যাদি। তখন অন্য শাস্ত্র বিধি অনুসার সাধনা করা ব্যক্তি বলে, তুমি সব পূজা ত্যাগ করে দিয়েছো। তাই সব দেবতা রুষ্ট হয়ে যাবে। একজন এই রকম করেছিল তাই তার একমাত্র ছেলে মারা গিয়েছে। এইভাবে অন্য শাস্ত্র বিরুদ্ধ সাধনা ভয়ই জন্ম দেয়, কিন্তু নিজের শাস্ত্র অনুকূল সাধনা অন্তিম শ্বাস পর্যন্ত্য করতে থাকা কল্যাণকারক।

**প্রশ্ন ঃ-** আমি গীতা অধ্যায় ৬শ্লোক নং ১০ থেকে ১৫তে বর্ণিত বিধি অনুসার এক আসনে বসে মাথা আদি অঙ্গকে সম করে ধ্যান করি, একাদশীরও পালন করি এভাবে শান্তি প্রাপ্ত করতে পারব?

**উত্তর ঃ-** কৃপা করে আপনি গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১৬-তে পড়ুন, যাতে লেখা আছে, হে অর্জুন এ যোগ (সাধনা) না তো অধিক ভোজন করনেবালা, না একান্ত অনাহারী, (ব্রত রাখনেবালা)-র সিদ্ধ হয় না অতি নিদ্রাবালা, না অতি জাগরণ বালা ব্যক্তির সমাধী হয় না। আবার এক স্থানে বসে সাধনা কারীর ও সিদ্ধ হয় না। গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১০থেকে ১৫ পর্যন্ত্য বর্ণিত বিধির খন্ডন গীতা অধ্যায় ৩-এর শ্লোক নং ৫ থেকে ৯ করে দিয়েছে, যে মূর্খ ব্যক্তি সমস্ত কর্ম ইন্দ্রিয়কে হঠ্পূর্বক থামিয়ে অর্থাৎ এক স্থানে বসে চিন্তন করে তাকে পাখন্ডী বলা হয়। এই জন্য কর্মযোগী (কার্য্য করতে করতে সাধনা করা সাধক)-ই শ্রেষ্ঠ। বাস্তবিক ভক্তিবিধির জন্য গীতা জ্ঞান দাতা প্রভু (ব্রহ্ম) কোন তত্ত্বদর্শীর খোঁজ করতে বলেছে(গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪) এতে

সিদ্ধ হয় যে গীতা জ্ঞান দাতা (ব্রহ্ম) দ্বারা বলা ভক্তিবিধি সম্পূর্ণ নয়। এইজন্য গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১০ থেকে ১৫ পর্যন্ত্য ব্রহ্ম (ক্ষরপুরুষ/কাল)-এর নিজের সাধনার বর্ণনা করা আছে এবং তার সাধনাতে হওয়া শান্তিকে অতি অশ্রেষ্ঠ বা খারাপ (অনুত্তমাম্) গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ -তে বলেছে উপরোক্ত অধ্যায়ে ৬ শ্লোক নং ১০থেকে ১৫ পর্যন্ত তে বলেছে যে, মন ও ইন্দ্রিয়কে বশ করে রাখা সাধক এক বিশেষ আসন তৈরী করবে, সেটা যেন না উঁচু এবং না নীচু হয়, ওই আসনে বসে চিত্ত ও ইন্দ্রিয়কে বশে রেখে মনকে একাগ্রতা করে অভ্যাস করবে। সোজা বসে ব্রহ্ম চর্য্য পালন করা মনকে স্থির করলে প্রয়াণ হবে। এই প্রকার সাধনাতে লাগা সাধক আমাতে থাকা (নির্বান পরমাম্) অতি বে জান অর্থাৎ একদম মরার মত (নাম মাত্র) শান্তিকে প্রাপ্ত হয়। এইজন্য গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তে নিজের সাধনাতে হওয়া গতি (লাভ) কে অতি খারাপ/অশ্রেষ্ঠ (অনুত্তমাম্) বলেছে। এই গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২ তথা গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ তে বলেছে যে, হে অর্জুন ! তোর পরম শান্তি তথা সতলোক প্রাপ্ত হবে, ফির পুনরজনম হবে না, পূর্ণ মোক্ষ প্রাপ্ত হয়ে যায়। আমি (গীতা জ্ঞান দাতা)-ও ওই আদি নারায়ণ পুরুষ পরমেশ্বরের শরণে আছি, এইজন্য দৃঢ় নিশ্চয় করে তার সাধনা ও পূজা করতে হয়।

নিজের সাধনার চালাকী বাজী যুক্ত জ্ঞানের আধারের উপর পর বলা মার্গকে গীতা অধ্যায় ৬ শ্লোক নং ৪৭-তেও স্বয়ং (যুক্ততমঃ মতঃ) অর্থাৎ অজ্ঞান অন্ধকারের মত বিচার বলেছে। অন্য অনুবাদ কর্ত্তারাও "আমি" মে যুক্ততমঃ মতঃ-র অর্থ "পরম শ্রেষ্ঠ মান্য আছে, করে দিয়েছে, তবে করা উচিৎ ছিল যে, এ আমার অটকল প্যাচ লাগানো অজ্ঞান অন্ধকারের আধারের পর দিয়া মত। কেননা যথার্থ জ্ঞানের বিষয়ে কোন তত্ত্বদর্শী সন্তের কাছ থেকে জানাতে বলেছে, (গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪-তে) বাস্তবিক অনুবাদ গীতা অধ্যায়।

**।। গীতা অধ্যায় ৬ শ্লোক নং ৪৭।।**

যোগীনাম্, অপি, সর্বেষাম্, মদ্গতেন, অন্তরাত্মনা,
শ্রদ্ধাবান, ভজতে, যঃ মাম্, সঃ মে, যুক্ততমঃ মতঃ।। ৪৭।।

**অনুবাদ ঃ-** আমার দ্বারা দেওয়া যে ভক্তি বিচার যা অটকল (প্যাচ্) লাগানো আছে শ্লোক নং ১০ থেকে ১৫ তে বর্ণিত পূজা যা আমি অনুমান করে বলেছি, পূর্ণ জ্ঞান নয় কেননা (সর্বেষাম্) সর্ব (যোগীনাম্ সাধকদের মধ্যে (যঃ) যে (শ্রদ্ধাবান্) পূর্ণ বিশ্বাস রেখে (অন্তরাত্মনা) সত্য নিষ্ঠাভাবে (মদ্গতেন)আমার দ্বারা দেওয়া ভক্তি মত অনুসার (মাম্) আমায় (ভজতে) ভজনা করে (সঃ) সে (অপিঃ) ও (যুক্ততমঃ) অজ্ঞান অন্ধকার জন্ম জন্ম মরণ স্বর্গ নরক বালা সাধনাতে লীন আছে। এ (মে) আমার (মতঃ) বিচার আছে।

এই প্রমাণ, পবিত্র গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তথা অধ্যায় ৫ শ্লোক নং ২৯ তথা গীতা ৬ শ্লোক নং ১৫-তে স্পষ্ট আছে। সেইজন্য গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২ তে বলেছে যে, হে ভারত! তুই সর্ব ভাব দিয়ে ওই পরমাত্মার শরণে যা, তার কৃপাতেই তুই পরম শান্তিকে তথা পরমধাম অর্থাৎ সতলোককে প্রাপ্ত হবি। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ তে বলেছে, যখন তোকে গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ বর্ণিত তত্ত্বদর্শী সন্ত মিলে যাবে তারপরে ওই পরমপদ পরমেশ্বরের খোঁজ করা উচিৎ। যেখানে গেলে সাধক আবার ফিরে ওই সংসারে আসে না অর্থাৎ জন্ম-মৃত্যু

থেকে সদাকালের জন্য মুক্তি পেয়ে থাকে। যে পরমেশ্বর সংসার রূপী বৃক্ষকে বানিয়েছেন, আমিও ওই আদি পুরুষ পরমেশ্বরের শরণে আছি। তারই ভক্তি করা উচিৎ।

গীতা অধ্যায় ৩ শ্লোক নং ৫ থেকে ৯ এতে গীতা অধ্যায় ৬ শ্লোক নং ১০ থেকে ১৫-এর জ্ঞানকে ভুল সিদ্ধ করেছে। অর্জুন জিজ্ঞাসা করেছিল প্রভু, মনকে বশ করে রাখা খুব কঠিন, তার উত্তরে বললেন, অর্জুন! মনকে বশ করা অর্থাৎ বায়ুকে বশ করার মত সমান। পরে একথাও বললেন নিঃসন্দেহে কোন ব্যক্তি কোন সময়ে ক্ষণ মাত্র কর্ম না করে থাকতে পারে না। যে মহামূর্খ মনুষ্য তারা সমস্ত কর্ম ইন্দ্রিয়কে হঠপূর্বক উপর থেকে বন্ধ করে মনে কিছু না কিছু ভাবতে থাকে। সেইজন্য একস্থানে হঠযোগ করে না বসে, সাংসারিক কার্য্য করতে করতে (কর্মযোগ) সাধনা করাই শ্রেষ্ঠ। কর্ম না করে অর্থাৎ হঠযোগ দ্বারা এক স্থানে বসে সাধনা করা অপেক্ষা কর্ম করতে করতে সাধনা করা শ্রেষ্ঠ। একস্থানে বসে সাধনা (অকর্মনা / করলে তোর শরীর নির্বাহ কিভাবে হবে? শাস্ত্রবিধি ত্যাগ করে সাধনা (হঠযোগ এক স্থানে বসে) করলে কর্ম বন্ধনের কারণ হবে, দ্বিতীয় শাস্ত্র অনুকূল কর্ম করতে করতে সাধনা করাই শ্রেষ্ঠ। এইজন্য সংসারিক কার্য্য করতে করতেই সাধনা কর। গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৭-তে বলেছে, যে যুদ্ধ ও কর, আমার স্মরণও কর। এইভাবে আমাকে পাবি। গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তথা গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২ -তে বলেছে, পরন্তু আমার সাধনাতে হওয়া (গতি) লাভ অতি খারাপ (অনুত্তমাম্) অশ্রেষ্ঠ। এইজন্য ঐ পরমেশ্বরের শরণে যা, যার কৃপাতে তুই পরমশান্তি তথা (শাশ্বতম্ স্থানম্) সতলোককে প্রাপ্ত হবি। ওই পরমেশ্বরের ভক্তিবিধি তথা পূর্ণ জ্ঞান (তত্ত্বজ্ঞান) কোনো তত্ত্বদর্শী সন্তের । খোঁজ করে তাকে জিজ্ঞাসা করো, আমি (গীতা জ্ঞানদাতা ব্রহ্ম/ক্ষরপুরুষ) ও জানি না।

**প্রশ্ন ঃ-** গীতা অধ্যায় ১৫ শ্লোক ১৮-বলছে যে আমি লোকে ও বেদে পুরুষোত্তম নামে প্রসিদ্ধ আছি। এতে তো প্রসিদ্ধ হচ্ছে যে গীতা জ্ঞান দাতা প্রভুই সর্বশক্তিমান তথা গীতা অধ্যায় ১২ তে সম্পূর্ণ গীতা জ্ঞান দাতার মহিমা বলছেন।

**উত্তর ঃ-** গীতাতে, গীতা জ্ঞান দাতা প্রভু, নিজের সাধনা বা নিজের সমর্থতা কতুটুকু সে কথা বলছে, সাথে সাথে আবার ও পূর্ণ পরমাত্মারও মহিমাও করছে তথা ওই পরমেশ্বরের সাধনা করার জন্য তত্ত্বদর্শী সন্তের দিকে সংকেতও করছে। গীতা অধ্যায় ১২ তে পুরো ব্রহ্ম(ক্ষর পুরুষ/কাল) এর মহিমাতে পরিপূর্ণ আছে এবং গীতা অধ্যায় ১৩-তে সব ওই পূর্ণ পরমাত্মার অর্থাৎ আদি পুরুষ পরমেশ্বরের মহিমাতে পরিপূর্ণ আছে। গীতা অধ্যায় ১৫ শ্লোক ১ থেকে ৪ তথা ১৬ থেকে ১৭-তে পূর্ণ পরমাত্মার, ব্রহ্মর ও পরব্রহ্মর আদির নির্ণয়জ্ঞান আছে।

শ্লোক নং ১৬ তে বলছে যে, পৃথিবীর তত্ত্ব দ্বারা নির্মিত লোক (ব্রহ্মের একুশ ব্রহ্মান্ত এবং পরব্রহ্মের সাত সংখ ব্রহ্মাণ্ডপৃথিবী তত্ত্বদারা বানানোর কারণে এক লোকই বলা হয়) এক ক্ষরপুরুষ মানে ব্রহ্ম, দ্বিতীয় অক্ষর পুরুষ মানে পরব্রহ্ম। এই দুই প্রভুর অন্তর্গত যতগুলো প্রাণী আছে আর এই দুই প্রভুর স্থূল শরীর তো নাশবান তবে জীবাত্মাকে অবিনাশী বলা হয়েছে।

শ্লোক নং ১৭ তে বলা হয়েছে যে বাস্তবে পুরুষোত্তম অর্থাৎ সর্বশক্তিমান পরমেশ্বর তো এই উপরোক্ত দুই প্রভু থেকে অন্য একজনই আছেন, যাকে পরমাত্মা বলা হয়। যিনি তিনলোকে প্রবেশ করে সবার ধারণ পোষণ করেন। তাকেই বাস্তবিক অবিনাশী পরমেশ্বর বলা হয়।

গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৮-তে গীতা জ্ঞান দাতা (ক্ষরপুরুষ/ব্রহ্ম) নিজের স্থিতি নিজেই বলছেন, যে কি, আমাকে তো লোকবেদ (দন্ত কথা) এতে আধার মাত্র পুরুষোত্তম বলে, কেননা আমি আমার একুশ ব্রহ্মাণ্ডের যত প্রাণী আমার অধীন আছে, সে যদি স্থুল শরীরে নাশবান হোক বা চাহে আত্মারূপে অবিনাশী, আমি ওদের থেকে উত্তম (শ্রেষ্ঠ) আছি। এই জন্য আমি লোকে ও বেদের আধারে পুরুষোত্তম প্রসিদ্ধ আছি। বাস্তবে পুরুষোত্তম তো অন্য কোন পরমেশ্বর আছেন, যা গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৭ তে বলা হয়েছে।

**প্রশ্ন ঃ-** গীতা অধ্যায় ১০ শ্লোক নং ২-তে এবং ৩-এতে বলছে, আমার উৎপত্তির খবর কেউ জানে না। যারা আমায় অনাদি অজন্মা তত্ত্ব দ্বারা জানে, তারা সর্ব পাপ থেকে মুক্তি পায়। এতে বোঝাচ্ছে স্পষ্ট যে ব্রহ্মের জন্ম হয় না তথা সর্ব পাপ নষ্ট করে দেন।

**উত্তর ঃ-** গীতা অধ্যায় ১০ শ্লোক নং ২ আবার পড়ুন যাতে বলছে, আমার উৎপত্তি না দেবতা (ব্রহ্মা, বিষ্ণু ও শিব আদি) তথা মহর্ষি জানে, কেননা তারা সব আমার দ্বারা উৎপন্ন হয়েছে।

এই শ্লোকে স্বতঃসিদ্ধ যে গীতা জ্ঞান দাতা প্রভুর উৎপত্তি অর্থাৎ জন্ম তো হয়েছে তবে কাল (ব্রহ্ম) থেকে উৎপন্ন দেবতা হয়েছে এসব ঋষিরা জানে না যে এই দেবতারা কাল থেকে উৎপন্ন হয়েছে। যেমন পিতার জন্মের বিষয়ে সন্তানরা জানে না। তবে পিতার পিতা তার ঠাকুর দাদাই বলতে পারবে।

পূর্ণ পরমাত্মা স্বয়ং কাল লোকে প্রকট হয়ে ব্রহ্মের উৎপত্তির বিষয়ে বলেছেন। কৃপা করে পড়ুন সৃষ্টি রচনা এই পুস্তক **"জ্ঞান গঙ্গার"** পৃষ্ঠা ২৫-৩১ পর্যন্ত্য।

গীতা অধ্যায় ১০ শ্লোক নং ৩-এর অনুবাদ ভুল করেছে যেমন গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২ তথা গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৫ -তে নিজে নিজেকেই নাশবান তথা জন্ম মৃত্যু বার বার প্রাপ্ত হয়েছে বলা আছে তথা গীতা অধ্যায় ২ শ্লোক নং ১৭ তথা গীতা অধ্যায় ৮ শ্লোক নং ৩, ৮ থেকে ১০ ও ২০, গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪, ১৬, ১৭ তে অন্য কোনো অবিনাশী অনাদি পরমাত্মা বিষয়ে বলেছে।

তাই গীতা অধ্যায় ১০ শ্লোক নং ৩-এতে বলছে যে মনুষ্যর মধ্যে বিদ্বান বা তত্ত্বদশী সন্ত আমায় তথা ওই অনাদি, বাস্তবে জন্ম ছাড়া, সর্ব লোকের মহেশ্বর বা পরমেশ্বরের তত্ত্ব জানে। ওই তত্ত্বদর্শী সন্ত, সৎজ্ঞান উচ্চারণ করে, যাতে সৎসাধনা করে পাপ থেকে মুক্ত হয়ে যায়। এরই প্রমাণ গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪-তে আছে। কৃপা করে পড়ুন গীতা অধ্যায় ১০ শ্লোক নং ৩-এতে যথার্থ অনুবাদ—

**।। গীতা অধ্যায় ১০ শ্লোক নং-২।।**

ন, মে, বিদুঃ, সুরগণা:, প্রভবম্, ন, মহর্ষয়;
অহম, আদিঃ, হি, দেবানাম্, মহর্ষিণাম, চ, সর্বশঃ।। ২।।

**অনুবাদ ঃ-** (মে) আমার (প্রভবম্) উৎপত্তিকে (ন) না (সুরগনাঃ) দেবতারা জানে আর (ন) না (মহর্ষয়ঃ) মহর্ষিগণও (বিদুঃ) জানে (হি/কেননা (অহম) আমি (সর্বশঃ) সব প্রকারে

(দেবানাম্) দেবতাদের (চ) আর (মহর্ষিনাম্) মহির্ষদেরও (আদিঃ) আদি অর্থাৎ উৎপত্তির কারণ আছি।

**।। গীতা অধ্যায় ১০ শ্লোক নং ৩।।**

যঃ মাম্, অজম্, অনাদিম্, চ, বেত্তি, লোকমহেশ্বরম্,
অসম্মুঢ়ঃ, সঃ, মর্ত্যেষু, সর্বপাপৈঃ, প্রমুচ্যতে।।

**অনুবাদ ঃ -** (যঃ) যে বিদ্বান ব্যক্তি (মাম্) আমায় (চ) তথা (অনাদিম্) সদা থাকেন যিনি, অর্থাৎ অনাদি পুরাতন (অজম্) যার কোনদিন জন্ম হয় না (লোক মহেশ্বরম্) সর্ব লোকের মহান ঈশ্বর অর্থাৎ সর্বোচ্চ পরমেশ্বরকে (বেত্তি) জানেন (সঃ) সে (মর্ত্যেষু) শাস্ত্রকে সঠিক জানেন অর্থাৎ বেদের অনুসার জ্ঞান যার আছে (অসম্মুঢ়ঃ) অর্থাৎ তত্ত্বদর্শী বিদ্যান (সর্বপাপৈঃ) সম্পূর্ণ পাপঢ়ক (প্রমুচ্যতে) বিস্তৃত বর্ণের সাথে বলেন অর্থাৎ যিনি সৃষ্টির জ্ঞান ও কর্মের সঠিক বর্ণন করেন অর্থাৎ অজ্ঞানকে পূর্ণ রূপে মুক্ত করে দেন। যার কারণ তত্ত্বদর্শী সন্তের দ্বারা বলা বাস্তবিক সাধনার আধারে ভক্তি করা ব্যক্তি সর্বপাপ নষ্ট হয়ে থাকে।

## ।। গীতা জ্ঞান দাতা ব্রহ্মর (কালের) উৎপত্তি সংকেত।।

গীতা অধ্যায় ১০ শ্লোক নং ২-এতে বলেছে যে, হে অর্জুন আমার উৎপত্তি (জন্ম)-কে না তো দেবতারা জানে না তো মহর্ষিজন জানে, কেননা তারা আমার দ্বারা উৎপত্তি হয়েছে অর্থাৎ জন্ম হয়েছে। এতে বোঝা যাচ্ছে ব্রহ্মের (কালের ) উৎপত্তি তো হয়েছে, সে তত্ত্ব দেবতা বা ঋষিরা জানে না। যেমন পিতার জন্ম পুত্র বলতে পারে না, ঠাকুরদাদাই বলতে পারে। এই প্রকার একুশ ব্রহ্মাণ্ডে সর্ব দেবতাদের ও ঋষিদের আদি জ্যোতি নিরঞ্জন(ব্রহ্ম বা কাল) এবং প্রকৃতি (মায়া দূর্গা / অষ্টাঙ্গী) এর সংযোগে সবার উৎপত্তি হয়েছে। এই জন্য বলছে, আমার উৎপত্তি-কে একুশ ব্রহ্মাণ্ডের কেউ জানে না, কেননা সমস্ত উৎপত্তি আমার থেকে হয়েছে। কেবল পূর্ণ পরমাত্মা/পরম অক্ষর ব্রহ্মই, কালের (ক্ষরপুরুষ/ব্রহ্ম)-এর উৎপত্তির কথা বলতে পারবেন। কেননা এই ব্রহ্ম (কাল)-এর উৎপত্তি পরম অক্ষর ব্রহ্ম(পূর্ণব্রহ্ম)-র দ্বারা হয়েছে। যা গীতা অধ্যায় ৩-এর শ্লোক ১৪-১৫ তে ব্রহ্মর উৎপত্তির প্রত্যক্ষ প্রমাণ আছে। গীতা অধ্যায় ১০ শ্লোক নং ৩ তে যে তত্ত্বদর্শী অর্থাৎ যে বিদ্বান ব্যক্তি কোনদিন জন্ম না নেওয়া সর্ব লোকের মহেশ্বর অর্থাৎ অবিনাশী পরমাত্মাকে জানে, সে তিন বেদ (ঋক্‌বেদ, সামবেদ, ও যজুর্বেদ)-কে জানেন সেই তত্ত্বদর্শী সন্ত আছেন। তার দ্বারা বলা ভক্তি মার্গের সাধনা করলে সর্ব পাপ নষ্ট হয়ে যায়। গীতা অধ্যায় ১৫ শ্লোক ১৬-১৭-১৮-তে বর্ণন আছে যে, পূর্ণ পরমাত্মা অবিনাশী তো অন্যই আছেন। তিন লোকে প্রবেশ করে সবার ধারণ-পোষণ করে থাকেন। আমা (কাল)-কে তো কেবল এইজন্য পুরুষোত্তম বলে, কেননা আমার একুশ ব্রহ্মাণ্ডের আধীন স্থুল শরীরে নাশবান আছে। প্রাণীদের তথা অবিনাশী জীবাত্মাদের থেকে আমি উত্তম আছি। এইজন্য আমাকে লোক বেদ অর্থাৎ দন্ত কথা (রূপকথা)-র আধারে পুরুষোত্তম বলা হয়েছে। পরন্তু বাস্তবে আমি অবিনাশী পালন কর্ত্তা নই। গীতার অধ্যায় ৩ শ্লোক ১৪-১৫ তে বলেছে, সর্ব জীব অন্ন থেকে উৎপন্ন; অন্ন বর্ষা থেকে উৎপন্ন, বর্ষা যজ্ঞ থেকে উৎপন্ন। যজ্ঞ শুভকর্ম থেকে আর কর্ম ব্রহ্ম থেকে উৎপন্ন হয়েছে। ব্রহ্ম অবিনাশী পরমাত্মা থেকে উৎপন্ন হয়েছে। ওই অবিনাশী সর্বব্যাপক পরমাত্মাই যজ্ঞতে প্রতিষ্ঠিত আছে, যজ্ঞতে পূজ্য। তিনিই

যজ্ঞের ফলও দেন, অর্থাৎ বাস্তবে অধিযজ্ঞই তিনি আছেন।

আবার গীতা অধ্যায় ১০ শ্লোক নং ২-তে বলেছে, আমার উৎপত্তি (প্রভবম্) কেউ জানে না। এতে সিদ্ধ হচ্ছে যে, কাল (ব্রহ্ম)-ও উৎপন্ন হয়েছে। এই জন্য এ কোথাও কোথাও আকারেও আছে। তা নাহলে কৃষ্ণ তো অর্জুনের সামনেই দাঁড়িয়ে ছিলেন। সে তো বলতেই পারে না যে, আমি অনাদি অজম (অজন্মা) আছি। এ সর্ব কাল (অদৃশ্য ব্রহ্ম)-ই কৃষ্ণের শরীরে জীবস্থ (প্রেতবশ প্রবেশ করে)-ই বলেছিল এবং তার নিজের প্রতিষ্ঠা (স্থিতি)-র সঠিক বিবরণ গীতাতে বর্ণনা করে দিয়েছে।

উপরোক্ত বিবরণ থেকে সঠিক সিদ্ধ হয়েছে যে ব্রহ্মের উৎপত্তি পূর্ণ ব্রহ্ম দ্বারাই হয়েছে। এই প্রমাণ অথর্ববেদ কাণ্ড ৪ অনুবাক ১ মন্ত্র ৩-তেও আছে। কৃপা করে নীম্নে পড়ুন।

**।। কাণ্ড নং-৪ অনুবাক নং ১ মন্ত্র নং ৩।।**

প্র যো বিদ্যানস্য বন্ধুর্বিশ্বা দেবানাং জনিমা বিবক্তি।

ব্রহ্ম ব্রহ্মণ উজ্জভার মহ্যান্নিচৈরুচ্চৈ ঃ স্বধা অভি প্র তস্থৌ।।৩।।

প্র-যঃ- জজ্ঞে-বিদ্যানস্য-বন্ধুঃ- বিশ্বা-দেবানাম-জনিমা-বিবক্তি-ব্রহ্মঃ- ব্রহ্মণঃ- উজ্জভার-মধ্যাৎ-নিচৈঃ-উচ্চৈঃ-স্বধা-অভিঃ-প্রতস্থৌ।

**অনুবাদ ঃ-** (প্র) সর্বপ্রথম (দেবনাম্) দেবতাদের বা ব্রহ্মান্ডের (জজ্ঞে) উৎপত্তির জ্ঞানকে (বিদ্যানস্য) জিজ্ঞাসু ভক্তের (যঃ) যে (বন্ধঃ) বাস্তবিক সাথী অর্থাৎ পূর্ণ পরমাত্মাই নিজের সেবককে (জনিমা) সবার উৎপত্তিকর্ত্তা, নিজের দ্বারা তৈরী (সৃজন) করা (বিবক্তি) স্বয়ংই ঠিক ঠিক বিস্তার পূর্বক বলে থাকেন, (ব্রহ্মণঃ) পূর্ণ পরমাত্মা (মধ্যাৎ) নিজের দ্বারা অর্থাৎ শব্দ শক্তি দিয়ে (ব্রহ্মঃ) ব্রহ্ম-ক্ষরপুরুষ অর্থাৎ কালকে (উজ্জভার) উৎপন্ন করে (বিশ্বা) সারা সংসারকে বা সর্ব ব্রহ্মাণ্ড লোককে (উচ্চৈ) উপর সতলোকও আদি (নিচৈঃ) নিচের পরব্রহ্ম ও ব্রহ্মের সর্ব ব্রহ্মাণ্ড (স্বধা) নিজে ধারণ করেন যিনি (অভিঃ) আকর্ষণ শক্তি দিয়ে (প্রতস্থৌ) দুটোই ভালো করে স্থির করেছেন।

**ভাবার্থ ঃ-** পূর্ণ পরমাত্মা নিজের দ্বারা রচনা সৃষ্টির জ্ঞান তথা সর্ব আত্মার উৎপত্তির জ্ঞান আপনার নিজ দাসকে স্বয়ংই সঠিক বলেন যে, পূর্ণ পরমাত্মা নিজের মধ্য বা আপন শরীর থেকে নিজ শব্দশক্তি দ্বারা ব্রহ্ম (ক্ষরপুরুষ/কাল)-এর উৎপত্তি করেছেন, এবং সর্ব ব্রহ্মাণ্ডের উপর সতলোক, অলখ লোক, অগম লোক্ অনামী লোক, আদি তথা নীচে পরব্রহ্মের সাত সংখ ব্রহ্মাণ্ড ও ব্রহ্মের ২১ ব্রহ্মাণ্ডকে নিজে ধারণ করে আকর্ষণ শক্তি দিয়ে দাঁড় করিয়ে রেখেছেন।

যেমন পূর্ণ পরমাত্মা কবির সাহেব (কবির্দেব) তার নিজ সেবক অর্থাৎ সখা ধর্মদাস, আদরনীয় গরীব দাস আদিকে, নিজের দ্বারা সৃষ্টি রচনার জ্ঞান স্বয়ংই বলেছেন। উপরোক্ত বেদ মন্ত্রও ঐ সমর্থন করছে।

**।। কাণ্ড নং ৪ অনুবাক ১ মন্ত্র ৭।।**

যোৎ থর্বানং পিতরং দেববন্ধুং বৃহস্পতিং নমসাব চ গচ্ছাৎ।

ত্বং বিশ্বেষাং জনিতা যথাসঃ কবির্দেবো ন দভায়ৎ স্বধাবান।। ৭।।

যঃ- অথর্বানম্-পিতরম্-দেববন্ধুম্-বৃহস্পতিম্-নমসা-অব-চ-গচ্ছাৎ ত্বম-বিশ্বেষাম্-জনিতা-যথা-সঃ-কবির্দেবঃ-ন-দভায়ৎ-স্বধাবান্।

**অনুবাদ ঃ-** (যঃ) যে (অর্থবানম্) অচল অর্থাৎ অবিনাশী (পিতরম্) জগৎপিতা (দেব বন্ধুম্) ভক্তের বাস্তবিক সাথী অর্থাৎ আত্মার আধার (বৃহস্পতিম্) জগৎগুরু (চ) তথা (নমসা) বিনম্র পূজারী অর্থাৎ বিধিবৎ সাধককে (অব) সুরক্ষার সাথে (গচ্ছাৎ) সতলোক নিয়ে যাওয়াতে সক্ষম যে সতলোক নিয়ে গিয়ে থাকেন (বিশেষাম্) সর্ব ব্রহ্মান্ডোর (জনিতা) রচনা করা জগদম্বা অর্থাৎ মাতার গুণ দ্বারাও যুক্ত (ন দভায়ৎ) ব্রহ্ম/কালের মত ঠকায় না (স্বধাবান্) স্বভাব অর্থাৎ গুণযুক্ত (যথা) তেমনই (সঃ)) সে (ত্বম) নিজে (কবির্দেবঃ করিব্-দেবঃ) কবির্দেব আছেন অর্থাৎ অন্য ভাষায় তাকে কবীর পরমেশ্বরও বলা হয়।

**ভাবার্থ ঃ-** এই মন্ত্রে এটাও স্পষ্ট করে দিয়েছে যে, ওই পরমেশ্বরের নাম কর্বির্দেব অর্থাৎ কবীর পরমেশ্বর। যিনি সর্ব রচনা করেছেন।

যে পরমেশ্বর অচল বাস্তবে অবিনাশী (গীতা অধ্যায় ১৫ শ্লোক ১৬-১৭ তেও প্রমাণ আছে) জগৎগুরু আত্মাধার, যে মুক্ত হয়ে সতলোক গিয়েছে তাদের যিনি নিয়ে গিয়েছেন, সর্ব ব্রহ্মাণ্ডের রচনহার, কাল (ব্রহ্ম)-র মত ঠকায় না। তিনিই স্বয়ং কবির প্রভু অর্থাৎ কবীর্দেব। ওই পরমেশ্বর সর্ব ব্রহ্মাণ্ডের ও প্রাণীদেরকে নিজের শব্দ শক্তিতে উৎপন্ন করার কারণ তাহাকে (জনিতা) মাতাও বলা হয়েছে, তথা (পিতরম্) পিতা ও (বন্ধু)-ভাই, সখা ও বাস্তবে তিনিই আছেন এবং (দেব) পরমেশ্বরই তিনি। এইজন্য এই কবির্দেব (কবীর পরমেশ্বর) এর স্তুতি করে থাকে। ত্বমেব মাতা চ পিতা ত্বমেব, ত্বমেব বন্ধু চ সখা ত্বমেব, ত্বমেব সর্ব মম্ দেব দেব। এই পরমেশ্বরের মহিমা ঋক্‌বেদ মন্ডল নং ১ সুক্ত নং ২৪-তে বিস্তৃত বর্ণন আছে।

**প্রশ্ন ঃ** বেদেতে কবির বা কবির নামের বিবরণ কি করে এসেছে? বেদ তো সৃষ্টির প্রারম্ভে প্রাপ্ত হয়েছিল। কবির্দেব (কবীর পরমেশ্বর) তো সন্ ১৩৯৮ তে উৎপন্ন হয়েছিলেন?

**উত্তর ঃ** পূর্ণ পরমাত্মার বাস্তবিক নাম কবির্দেব আছে তথা উপমাত্মক নাম সত, পুরুষ, পরম অক্ষর ব্রহ্ম, পূর্ণ ব্রহ্ম আদি আছে। যেমন দেশের প্রধান মন্ত্রীর শরীরের নাম আলাদা এবং পদের নাম যেমন, প্রধানমন্ত্রী, প্রাইমমিনিস্টর ইত্যাদি। ঠিক ঐ রকম পূর্ণ পরমাত্মা চারিযুগে নামান্তরণ করে এসেছিলেন, তথা সৃষ্টি ও বেদ রচনার পূর্বে ও তিনি অনামী (অনাময়ঃ) লোকে মানব সদৃশ শরীরে বিরাজমান ছিলেন। তারপরে পরব্রহ্ম ও ব্রহ্ম, সর্ব লোক ও বেদের রচনা করেছিলেন এই জন্য বেদে কবির্দেবের বিবরণ (উল্লেখ) আছে।

## ।।কবীর সাহেব দ্বারা বিভীষণ ও মন্দোদরী রাবণের পত্নীকে শরণে নেওয়া।।

পরমেশ্বর মুনিন্দ্র নাম ধরে ত্রেতা যুগে, অনল অর্থাৎ নল তথা অনীল অর্থাৎ নল ও নীলকে শরণে নেওয়ার পরে শ্রীলঙ্কায় গেলেন। ওইখানে এক পরমভক্ত চন্দ্র বিজয়ের ষোলজন সদস্যের পুণ্য পরিবার থাকত। তারা ভাট জাতিতে উৎপন্ন পুণ্য কর্ম প্রাণী ছিল। পরমেশ্বর মুনিন্দ্র (কবির্দেব) -এর নাম উপদেশ পুরো পরিবার প্রাপ্ত করেছিলেন। পরম ভক্ত চন্দ্র বিজয়ের পত্নী ভক্তিমতী কর্মবতী লঙ্কায় রাবণের পত্নী মন্দোদরী রানীর কাছে চাকরী (সেবা) করত। রানী মন্দোদরীর সঙ্গে হাসি মজাক চুটকলি, শুনিয়ে রাণীর মনোরঞ্জন করতো। আর ভক্ত চন্দ্রবিজয় রাজা রাবণের কাছে দরবারে চাকরি (সেবা) করত। রাজার বড়াই গান শুনিয়ে প্রসন্ন করত।

ভক্ত চন্দ্রবিজয়ের পত্নী ভক্তিমতি কর্মবতী পরমেশ্বরের কাছ থেকে উপদেশ প্রাপ্ত করার পরে, রানী মন্দোদরীকে প্রভুর রচনা করা সৃষ্টি, নিজের গুরুদেব মুনিন্দ্রের কাছ থেকে শুনে মন্দোদরীকে রোজ শুনাতো।

ভক্তিমতীর দ্বারা মন্দোদরীর আনন্দ প্রাপ্ত হতে লাগল। কয়েক ঘন্টা ধরে প্রভুর সতকথা ভক্তিমতী কর্মবতী শুনাতে থাকত, এবং মন্দোদরীর চোখের জল বইতে থাকত। একদিন রানী মন্দোদরী কর্মবতীকে জিজ্ঞাসা, তোমাকে এই কথাকে শুনিয়াছে? তো আগে হাসি মজাক, অনাপ-শনাপ কথা বলতেন এতটা পরিবর্তন পরমাত্মা তুল্য সন্ত বিনা সম্ভব নয়। তখন কর্মবতী বললেন, এক পরম সন্ত দ্বারা এই কয়েকদিন আগে উপদেশ নিয়েছি। রানী মন্দোদরী সন্তকে দেখার অভিলাষা ব্যক্ত করে বললেন, আপনার গুরু এবার আসলে আমার ঘরে অবশ্যই নিয়ে আসবে। মন্দোদরী রাণীর কথা শুনে, মাথা ঝুকিয়ে সৎকার পূর্বক বললেন, আপনার আজ্ঞায় আমি তাই করব। তবে আমার এক বিনতী, যে সন্তকে তাহার আদেশ বিনা আনা উচিৎ নয়। স্বয়ং গিয়ে দর্শন করাই শ্রেয়কর হয় তবে পরে যেমন আপনার ইচ্ছা। মহারানী মন্দোদরী বললেন, এবার আপনার গুরুদেব আসলে আমাকে অবশ্যই বলবে, আমি স্বয়ং ই দর্শন করব।

পরমেশ্বর আবার শ্রী লঙ্কায় কৃপা করে গেলেন এবং মন্দোদরীকে নাম উপদেশ দিলেন। কিছু সময় পরে মন্দোদরীর আপন দেওর শ্রী ভক্ত বিভীষণকেও উপদেশ দিয়ে নিয়ে এলেন। ভক্তিমতি মন্দোদরী উপদেশ প্রাপ্ত করে দিনরাত প্রভুর স্মরণে লীন হতে লাগল। নিজের স্বামী রাবণকেও সদ্গুরু মুনিন্দ্র দ্বারা উপদেশ নেওয়ার জন্য প্রার্থনা করতেন। কিন্তু রাবণ শোনেনি তথা সে বলতো আমি মহামৃত্যুঞ্জয়ের (শিবের) ভক্তি করি। তার থেকে বড় কোন শক্তি নেই। আপনাকে কেউ ফোঁসলিয়েছে।

কয়েকদিন পরে বনবাস প্রাপ্ত সীতাকে অপহরণ করে রাবণ তাকে নয়লখা বাগানে বন্দী করে রেখেছে। ভক্তিমতী মন্দোদরীর বার বার প্রার্থনা করাতেও , মাতা সীতাকে রামের কাছে ফিরিয়ে দেয় না। তখন মন্দোদরী তার গুরুদেব মুনিন্দ্রের কাছে প্রার্থনা করে বলেন, মহারাজ আমার স্বামী পরের স্ত্রীকে অপহরণ করে নিয়ে এসেছে, এসব আমার দ্বারা সহ্য হয় না। সে তাকে কোন মতেই ছাড়তে স্বীকার নয়, আপনি দয়া করেন প্রভু। আজ পর্যন্ত্য জীবনে আমি এমন দুঃখ দেখিনি।

পরমেশ্বর মুনিন্দ্র বললেন, পুত্রী মন্দোদরী, ঐ স্ত্রী কোন সাধারণ স্ত্রী নয়। শ্রী বিষ্ণুর অভিশাপে এই পৃথিবীতে এসেছে, ও রাজা দশরথের পুত্র রামচন্দ্র অযোধ্যাবাসী আছে। এদেরকে চৌদ্দ বৎসর বনবাস হয়েছে, এবং লক্ষ্মীই সীতা রূপে এসেছে। রামচন্দ্রের পত্নীরূপে বনবাসে ছিল। ওকে রাবণ এক সাধু বেশে ঠকিয়ে উঠিয়ে নিয়ে এসেছে ও স্বয়ং লক্ষী, সেই এখন সীতা একে শীঘ্র ফিরিয়ে দিয়ে ক্ষমা প্রার্থনা করে, নিজের জীবনের ভিক্ষা যাঞ্চনা রাবণ করে, তবেই এতে রাবণের শুভ হবে।

ভক্তিমতি মন্দোদরী অনেকবার প্রার্থনা করার পরেও রাবণ মানে নি তথা বলত ওই দুই চালবাজ জঙ্গলে ঘোরা ব্যক্তি, আমার কি করতে পারে আমার কাছে অগণিত সেনা আছে। আমার এক লাখ পুত্র সোয়া লাখ নাতি আছে। আমার পুত্র মেঘনাদ স্বর্গের রাজা ইন্দ্রের পুত্রীকে বিয়ে

করে রেখেছে। তেত্রীশ কোটি দেবতাদের আমি বন্দী বানিয়ে রেখেছি, তুই আমাকেই ও দুই বেসাহারা ঘুরে বেড়ানো বনবাসীদের ভগবান বলে মেনে আমাকে ভয় দেখাচ্ছিস্? এই স্ত্রীকে আমি ফেরৎ দেব না।

মন্দোদরী ভক্তিমার্গের জ্ঞান যে পূজ্য গুরুদেবের কাছ থেকে শুনেছিলেন তাহা শুনিয়ে রাবণকে খুব বুঝিয়েছিলেন। বিভীষণও নিজের বড়ভাইকে বুঝিয়ে ছিলেন, রাবণ বিভীষণকে সেইজন্য খুব পিটিয়েছিল আর বলেছিল, তুই রামচন্দ্রের পক্ষে সব সময় কথা বলিস্, যা ওর কাছে চলে যা।

একদিন ভক্তিমতী মন্দোদরী নিজের পূজনীয় গুরুদেবের কাছে প্রার্থনা করে বলেন গুরুদেব! আমার সিঁথের সিঁদুর উজার হয়ে যাচ্ছে। একবার আপনি আমার স্বামীকে বোঝান। যদি আপনার কথা না শোনেন, তাহলে আমার বিধবা হতেও কোন দুঃখ হবে না। গুরুদেব মুনিন্দ্র রাণীর কথা শুনে, রাবণের দরবারে গিয়ে দ্বারপালকে বললেন রাবণের সঙ্গে দেখা করতে চাই, দ্বারপাল বলল ঋষিবর, এখন আমাদের মহারাজার সভায় দরবার লেগে রয়েছে। এই সময়ে ভিতরের খবর বাইরে আসতে পারবে, কিন্তু বাইরের খবর ভিতরে যেতে পারবে না। আমি বিবশ আছি, তখন পূর্ণ প্রভু অন্তর্ধান হয়ে রাবণের দরবারে উপস্থিত হলেন। এরমধ্যে রাবণের দৃষ্টি ঋষিবরের উপর পড়তেই গর্জন করে বললেন, এই ঋষিকে আমার আজ্ঞা বিনা ভিতরে কে ঢুকতে বলেছে? তাকে এখুনি এনে আমার সামনে শিরচ্ছেদ করো। তখন ঋষিবর (পরমেশ্বর মুণিন্দ্র) বললেন রাজন দ্বারপাল আমাকে স্পষ্ট মানা করে দিয়েছিল। সে জানেই না যে আমি কি করে ভিতরে প্রবেশ করেছি। তখন পূর্ণ প্রভু নিজেকে অদৃশ্য করে বোঝালেন যে আমি এইভাবেই এসেছিলাম, এই বলে আবার প্রকট হলেন। তখন রাজা বললেন, কি কারণে এসেছেন? তখন ঋষিবর রূপী প্রভু বললেন, আপনি এক যোদ্ধা হয়ে এক অবলা নারীকে অপরহণ করে এনেছেন? এটা আপনার শুরবীরতা ও মর্যাদার বিপরীত, এ কোন সাধারণ নারী নয়, এ লক্ষীর অবতার আর রামচন্দ্র এর স্বামী সে হল বিষ্ণুর অবতার, অতএব এই মেয়েকে ফিরিয়ে দিয়ে, তুমি তোমার জীবনের ভীক্ষা চেয়ে নাও এতেই তোমার শুভ। এ কথা শুনেই তমোগুণ (শিবের) উপাসক রাবণ ক্রোধিত হয়ে, তলোয়ার নিয়ে সিংহাসন থেকে হুঙ্কার দিয়ে উঠে লাফিয়ে নীচে নেমে, নাদান (অবুঝ) প্রাণীর মত তলোবার দিয়ে অন্ধা-ধুন্ধ সত্তরবার ঋষির উপর মারতে চেষ্টা করল, পরমেশ্বর মুনিন্দ্রের হাতে কেবল ঝাঁটার একটি কাঠি ছিল, যেটা একটা ঢালের কাজ করছিল, তলোয়ারের আঘাত ওই ঝাঁটার কাঠি দ্বারা ঠেকানো হচ্ছিল। রাবণ দেখল সামান্য একটা কাঠি এই তলোবারের আঘাৎ ঠেকাচ্ছে মনে হচ্ছে যেন, কোন লোহার পিলারের উপর তলোয়ারের ঘর্ষণ হচ্ছে আর কাঠি বাঁকাও হচ্ছে না! রাবণ বুঝতে পারল তিনি কোনো সাধারণ ঋষি নয়;তাই বলল, আমি আপনার একটাও কথা শুনব না, আপনি চলে যান। পরমেশ্বর অন্তর্ধান হলেন, এসে মন্দোদরীকে সব বৃত্তান্ত বললেন, রাণী বললেন গুরুদেব এখন আমার বিধবা হতেও কোন কষ্ট হবে না।

শ্রীরামচন্দ্র ও রাবণের যুদ্ধও হল, তাতে রাবণও মারা যায়। যে লঙ্কা রাজ্যতে রাবণ তমোগুণ শিবের কঠিন সাধনা করে অর্থাৎ দশবার নিজের মাথা বলি দিয়েছিল, তাছাড়া তেত্রীশ কোটি দেবী দেবতারা যার কাছে বন্দী, তিনিও শেষ পর্যন্ত পূর্ণসুখ প্রাপ্ত না হয়ে নরক গমনের ভাগী হয়ে গিয়েছিল। এরই বিপরীত তার ভাই বিভীষণ পূর্ণ পরমাত্মার সতনাম সাধক বিনা কঠিন সাধনা

করে পূর্ণ প্রভুর কৃপাতে লঙ্কারাজ্যের রাজ্য প্রাপ্ত হয়েছিল। হাজার বছর পর্যন্ত্য বিভীষণ লঙ্কারাজ্যের সুখ ভোগ করেছিলেন তথা প্রভুর কৃপায় রাজ্যে শান্তি প্রাপ্ত হয়ে বাস করেছিল। সর্ব রাক্ষস ব্যক্তির বিনাশ হয়ে গিয়েছিল। ভক্তিমতি মন্দোদরী ও ভক্ত বিভীষণ এবং পরম ভক্ত চন্দ্রবিজয়ের পরিবারের ষোল সদস্য তথা অন্যরা যারা পূর্ণ পরমেশ্বরের উপদেশ প্রাপ্ত করে আজীবন মর্যাদাবৎ সৎভক্তি করেছে, তারা সর্বসাধক এই পৃথিবীর উপরও সুখী ছিল এবং অন্ত সময়ে পরমেশ্বরের বিমানে বসে সৎলোকে (শাশ্বত-ম্-স্থানম্)-তে চলে গিয়েছিল। এইজন্য পবিত্র গীতা অধ্যায় ৭ মন্ত্র নং ১২ থেকে ১৫ তে বলেছে। তিন গুণের সাধনাতে পাওয়া ক্ষণিক সুবিধা অর্থাৎ রজগুণীব্রহ্মার ; সতগুনী-বিষ্ণুর ও তমোগুণীশিবের দেওয়া লাভ ক্ষণিকের জন্য তবে চিরস্থায়ী নয়। এই গুণের কারণ জ্ঞান হরণ হয়ে যায়, রাক্ষস স্বভাব যুক্ত, মানুষের মধ্যে নীচ, মূর্খরাও আমাকে (কালকে) ভজে না। আবার গীতা অধ্যায় ৭ মন্ত্র ১৮ তে গীতা জ্ঞান দাতা (কাল) প্রভু বলছে, কোনো এক উদার আত্মাই আমার ই (কালেরই) সাধনা করে। কারণ সে তত্ত্বদর্শী সন্ত পায়নি, সেও পরিস্কার আত্মা থেকেই গিয়েছে কিন্তু আমার (অনুওমাম্) অতি অশ্রেষ্ঠ (গতিম্) মুক্তির স্থিতিতে আশ্রিত থেকেই। সেও পূর্ণ মুক্ত নয়। এইজন্য পবিত্র গীতা অধ্যায় ১৮ মন্ত্র নং ৬২-তে বলছে, হে অর্জুন তুই সর্ব ভাব দিয়ে ওই পরমেশ্বরের (পূর্ণ পরমাত্মা তৎ ব্রহ্ম)-র শরণে যা। তার কৃপাতেই তুই পরম শান্তি ও সতলোক বা সনাতন পরমধামকে প্রাপ্ত পাবি।

এইজন্য পুণ্য আত্মাদের কাছে নিবেদন যে, এই দাসেরও দাসের কাছে পূর্ণ পরমাত্মার প্রাপ্তির বাস্তবিক বিধি আছে, নিঃশুল্ক (বিনামূল্যে) উপদেশ নাম নিয়ে নিজের আত্ম কল্যাণও লাভ করেন।

## ।। দ্বাপর যুগে ইন্দ্রমতিকে শরনে নেওয়া।।

দ্বাপর যুগে চন্দ্র বিজয় নামে এক রাজা ছিলেন। তার পত্নী ইন্দ্রমতী খুবই ধার্মিক স্বভাবের নারী ছিলেন। সাধু-সন্ন্যাসীদের খুব আদর সৎকার করতেন, তিনি এক গুরুদেবও বানিয়ে রেখেছিলেন। ঐ গুরুদেব রাণীকে বলতেন পুত্রী সাধু সন্ন্যাসীদের খুব যত্ন আহ্বান করবে, সাধু সন্ন্যাসীদের ভোজন করালে খুব লাভ হয় একাদশীর ব্রত পালন, মন্ত্র জপ আদি সাধনা ইত্যাদি, সে ভগবৎ ভক্তিতে দৃঢ় ভাবে লেগে থাকত। এও বলেছিলেন, সাধু সন্ন্যাসীদের ভোজন খাইয়ে গেলে পরের জন্মেও রাণী হয়ে জন্মাবি আর পরে তুই স্বর্গে যাবি। রাণী ভাবল প্রতিদিন এক সন্তকে অবশ্যই খাওয়াবো। এই প্রতিজ্ঞা করেছে যে প্রত্যেক দিন এক সাধুকে খাওয়াইয়ে পরে নিজে খাব। এতে এক স্মৃতি থেকে যাবে কোনদিন যাতে আমার ভুল না হয়ে যায়। রাণী প্রতিদিন আগে এক সাধুকে খাওয়াইয়ে পরে নিজে স্বয়ং খেতেন। এই ভাবে এক বছর ক্রমে চলতে পাগল।

এক সময় হরিদ্বারেতে কুম্ভর মেলার সংযোগ হয়েছিল। যত ত্রিগুণ মায়ার উপাসক সাধু সন্ন্যাসী ছিল, সবাই কুম্ভ মেলার স্নানে চলে গিয়েছিল। এই কারণে কয়দিন রাণীকে সাধু সন্ন্যাস কাউকেই পায়নি। তাই রাণীও খেতে পারেননি। চতুর্থ দিনে রাণী তার দাসীকে বলছেন। দাসী দেখতো কোন সাধু সন্ত পাওয়া যায় নাকি? তা না হলে আজ আমার প্রাণ চলেই যাবে। আর জীবিত থাকতে পারব না। তবে অন্ন খাব না তাতে আমার প্রাণ বেড়িয়ে যাক না কেন। ওই দীন-দয়াল কবীর পরমেশ্বর নিজের পূর্ববালা ভক্তকে শরণে নেওয়ার জন্য, না জানি কি কি কারণ

বানিয়ে দেন? দাসী ছাদের উপর চড়ে দেখছে সামনে রাস্তা দিয়ে এক সাধু সন্তের মত কেউ আসছে। সাদা কাপড় পড়া, দ্বাপর যুগে কবীর পরমেশ্বর করুণাময়ী নামে এসেছিলেন। দাসী নীচে নেমে রাণীকে বললেন, এক ব্যক্তি সাদা কাপড় পড়া সাধুর মত দেখা দেখতে লাগছে, রাণী বললেন তাড়াতাড়ি নিয়ে আয়। দাসী মহলের বাইরে গিয়ে প্রার্থনা করে বলল, সাহেব, আপনাকে রাণীমা মনে করছেন। করুণাময়ী সাহেব বললেন, রাণী আমায় কেন মনে করছেন? রাণীর সঙ্গে আমার কি সম্বন্ধ? দাসী সব কথা বললেন, করুণাময় (কবীর) সাহেব বললেন, রাণীর দরকার হলে এখানে আসে যেন ; আমি এখানে দাঁড়িয়ে আছি, তুমি দাসী আর সে রাণী। আমি সেখানে গেলে কেউ যদি বলে কে ডেকেছে আপনাকে? রাজাও যদি কিছু বলে দেয়, আর পুত্রী সাধুদের অনাদর অনেক পাপদায়ক হয়। দাসী মহলে গিয়ে রাণীকে সব কথা শোনালেন। রাণীর শরীর খুব অসুস্থ কয়দিন না খেয়ে আছেন তাই দাসিকে বললেন, দাসী আমার হাত ধরে নিয়ে চল। রাণী দণ্ডবৎ প্রণাম করে প্রার্থনা করলেন পরবরদিগার! ইচ্ছা তো করছে আপনাকে কাঁধে করে বসিয়ে মহলে নিয়ে যাই। করুণাময় সাহেব বললেন, পুত্রী, আমি এই দেখতে চেয়েছিলাম যে, তোর ভিতরে শ্রদ্ধা আছে কি নেই, তুই এমনই ক্ষিদেতে মরছিস্। রাণী নিজের হাতে রান্না করে। কবির সাহেব (করুণাময়)-কে খেতে বললেন তিনি বললেন আমি খাই না। আমার শরীর খাওয়ার জন্য নয়। রাণী তখন বললেন আমিও-তাহলে খাব না, তাই শুনে ভগবান করুণাময় সাহেব খেলেন, এবং রাণীকে জিজ্ঞাসা করলেন, তুই যে সাধনা করছিস এই সাধনা কে করতে বলেছে? রাণী বললেন আমার গুরুদেবের আদেশ। এবং তিনি আদেশ দিয়েছেন। ইন্দ্রমতী আরও বললেন, ব্রহ্মা বিষ্ণু মহেশের পূজা, একাদশীর ব্রত, তীর্থ ভ্রমণ, দেবীপূজা শ্রাদ্ধ করা ও সাধু সন্ন্যাসীদের সেবা করা ইত্যাদিও করি। করুণাময় (কবীর) সাহেব বললেন, যে সাধনা তোর গুরুদেব দিয়েছে—এতে তোর জন্ম মৃত্যু-স্বর্গ নরক এবং চুরাশী লাখ যোনীতে ঘুরলেও মুক্ত হতে পারবি না। রাণী বললেন, মহারাজ, যত সন্ত, মহারাজ আছে সব নিজের নিজের প্রভুত্বতা বানাতে থাকে। তবে আমার গুরুদেবের বিষয়ে কিছু বলবেন না, তাইতে আমি মুক্ত হই বা না হই।

এবার করুণাময় (কবীর) সাহেব এই রকম সরল সোজা জীবকে কেমনভাবে বোঝাবেন? এ যার লেজ ধরে বসেছে, সে একে তো ছাড়তে চায় না, মরতে পারে। পরে করুণাময় সাহেব বলল পুত্রী যা তোর ইচ্ছা;আমি নিন্দা করছি না। আমি কি তোমার গুরুদেবকে গালাগালি দিয়েছি? না কিছু খারাপ বলেছি? আমি তো ভক্তিমার্গের কথা বলছি, এসব ভক্তি শাস্ত্রবিরুদ্ধ কাজ। তোকে পাড় তো হতে দেবে না, আর সামনে যে কর্ম দন্ড ভোগ না তা কাটবে, তবে শোন আজ থেকে তিনদিন পরে তোর মৃত্যু হবে। না তোর গুরু বাঁচাতে পারবে, আর না তোর সাধনা বাঁচাতে পারবে। (যখন মরণের সময় আসে জীবের ভয় হতে লাগে, এমনিভাবে তো কেউ কিছু মানে না)। রাণী জানে যে সন্ত কোনদিন মিথ্যা বলেন না। তবে এরকম না হয় যে আমি পরশুই মারা যায়। তাই করুণাময় (কবীর) সাহেবকে জিজ্ঞাসা করল, সাহেব আমার কি জীবন বাঁচতে পারে না? পরমেশ্বর (কবীর) সাহেব বললে হ্যাঁ বাঁচতে পারে, যদি তুই আমার থেকে উপদেশ নিস আর আমার শিষ্য হতে পারিস, এবং আগের পূজা সব ত্যাগ করবি, তাহলে তোর জীবন বাঁচতে পারে। ইন্দ্রমতি বললেন, আমি শুনেছি যে গুরুদেব নাকি বদলাতে নেই, পাপ হয়। কবীর সাহেব (করুণাময়)

বললেন, পুত্রী এটাও তোর ভ্রম, যেমন এক ডাক্তার (বৈদ্য) থেকে ঔষধ নিয়ে কোন লাভ না হলে কি ডাক্তার পাল্টানো হয় না ? এক জুনিয়ার স্কুলের শিক্ষক, আর এক উচ্চ কক্ষের অধ্যক্ষক হয় না ? পুত্রী, সামনে এগোতে হলে;নীচ কক্ষের শিক্ষককে ছাড়তে হয়। তা না হলে কি কেউ জুনিয়র শিক্ষক ধরে কি উচ্চ কক্ষের পাঠ্যপুস্তকের জ্ঞান পাবে কি ? সেইজন্য এখন তোর আগের পড়া ছেড়ে তোকে উচ্চ কক্ষের পড়া পড়াতে এসেছি আমি। এমনিতো তুই মানতী না কিন্তু সন্ত বলছে সেটা সত্যি মেনে মানবি। তখন ইন্দ্রমতি বললেন আপনি যেমন বলবেন আমি তেমনই করব। করুণাময় (কবীর) সাহেব রাণীকে উপদেশ দিলেন। আর বললেন তৃতীয়দিন আমার রূপ ধরে যমদূত কাল আসবে, তুই তার দিকে তাকাবি না, আর আমি যে নাম জপতে দিয়েছি, দুই মিনিট পর্যন্ত্য ওই নাম জপ করবি। দুই মিনিট পরে তার দিকে তাকাবি। তার পরে তার সৎকার করবি, আর গুরুদেব বলে তাড়াতাড়ি চরণে পড়ে যাবি, এটা আমার শুধু এইবারের আদেশ, রাণী বলল ঠিক আছে।

এখন রাণীর চিন্তা হয়ে গিয়েছে, শ্রদ্ধা দিয়ে জপ করা শুরু করে দিল। (কবীর) করুণাময় সাহেবের রূপ ধরে কাল এসে, ডাকল ইন্দ্রমতি, ইন্দ্রমতি, এমনি তো আগেই রাণীর ভয় ছিল, জপতে শুরু করেছে, কালের দিকে দুই মিনিট পর্যন্ত্য তাকায়নি। যখন কালের রূপ বদলে গিয়ে, কালের যেমন রূপ তেমন হয়ে গেল, তখন কালের আর গুরুদেব করুণাময়ের স্বরূপে নেই। তখন কাল বুঝল ইন্দ্রমতির কাছে কোন শক্তিযুক্ত মন্ত্র আছে। তাই যাওয়ার সময় কালদূত বলল তোকে পরে দেখে নেব, এখন তো বেঁচে গেলি। রাণীর কি আনন্দ যে মৃত্যুর হাত থেকে তার গুরুদেব বাঁচিয়ে দিলেন। দাসীকে খুশী খুশী হয়ে বলতে লাগলেন। রাজার কাছে গিয়েও বললেন, আজ আমার মৃত্যুর কথা ছিল, গুরুদেবের জন্য বেঁচে গিয়েছি। আমাকে কালদূত নিতে এসেছিল। রাজা এই কথা শুনে বলল, তুই তো এই রকমই ড্রামা করতে থাকিস্ সব সময়। কাল যদি আসতই তাহলে কি তোকে ছেড়ে দিত ? এ সব সাধু সন্ত শুধু তামাসা দেখায় লোককে ভড়কায়। রাজার এই কথা রাণী কি করে মানবে ? খুশীতে বিছানায় গিয়ে শুয়ে পড়লেন। কিছুক্ষণ বাদে কালদূত সাপ হয়ে এসে রাণীকে কেটে দিল। যেই সাপে কেটেছে রাণী বুঝেতে পেরে, জোড়ে আওয়াজ করে বললেন আমায় সাপে কেটেছে। চাকররা দৌড়া দৌড়ি শুরু করলো, চাকর দেখল ঘরে জল বের করা ছিদ্র দিয়ে সাপ বেরিয়ে যাচ্ছে। রাণী নিজের গুরুদেবকে স্মরণ করে বেঁহুস হয়ে গেল, করুণাময়ী (কবীর) সাহেব ওখানে প্রকট হলেন। লোককে দেখানোর জন্য মন্ত্র বললেন (উনিতো বিনা মন্ত্রতেই জীবিত করতে পারতেন, মন্ত্র বলার কোন আবশ্যকতা নাই) ইন্দ্রমতীকে জীবিত করে দিলেন। রাণী ধন্যবাদ দিয়ে বললেন বন্দীছোড়, আজ আমি যদি আপনার কাছ থেকে উপদেশ না নিতাম তাহলে আজও আমি বাঁচতাম না। সাহেব পরমেশ্বর বললেন, ইন্দ্রমতি এই কালকে তোর ঘরে ঢুকতেই দিতাম না, তোর উপর এ হামলাও করতে পরতো না কিন্তু বিশ্বাস করতি না। তুই ভাবতি তোর উপর কোন আপত্তি আসতই না। গুরুদেব হয়তো মিথ্যা বলে ভয় দেখাচ্ছেন। এইজন্যে একটু ঝটকা দিলাম। নয়তো তুই বিশ্বাস করতি না।

ধর্মদাস যঁহা ঘনা অন্ধারা, বিন পরিচয় জীব যমকে চারা।।

কবীর সাহেব (করুণাময় গুরুদেব) বললেন এখন আমি যখন ইচ্ছা করব, তখন তোর মৃত্যু

হবে। **গরীব দাস বলেন—**

গরীব কাল ডরে করতার সে, জয় জয় জয় জগদ্বীশ।
জৌরা জৌরা ঝাড়তী, পগরজ তারে শীশ।।

এ কাল কবীর পরমেশ্বর (কবীর ভগবান) ভয় পায়, আর এই মৃত্যু কবীর সাহেবের জুতো ঝাড়ে, অর্থ্যাৎ চাকর তুল্য ।ফির ওই ধুলো নিজের মাথায় লাগায় আর বলে আপনি যাকে মারতে আদেশ দেবেন তার কাছেই যাব, আর নয়তো যাব না।

গরীব, কাল জো পিসে পিসনা, জৌরা হে পণিহার।
এ দো অসম মজুর হে, মেরে সাহেবকে দরবার।।

এই কাল যে এইখানকার ২১ ব্রহ্মাণ্ডের ভগবান (ব্রহ্ম) আছে, যে ব্রহ্মা বিষ্ণু ও মহেশের পিতা। এ তো আমার কবীর সাহেবের আটা পিসে থাকা অর্থাৎ পাকা চাকর, আর জৌরা (মৃত্যু) এ কবীর সাহেবের চাকরানী অর্থাৎ জল ভরে। এই দুই আসল মজদুর আমার সাহেবের দরবারে। কিছু দিন পরে সাহেব আবার এসে, ইন্দ্রমতিকে সতনাম প্রদান করলেন।

কিছুদিন পরে করুণাময় সাহেব ইন্দ্রমতীর অতি শ্রদ্ধা দেখে সারনাম দিলেন। শব্দর উপলদ্ধি করালেন। যখন সাহেব চলে যাচ্ছিলেন তখন ইন্দ্রমতী প্রার্থনা করলেন, গুরুদেব! আমার পতি রাজাকে একটু বোঝান মালিক, এও যেন আপনার কথা মানে। আপনার চরণে আসে, তাহলে আমার জীবন সফল হবে। চন্দ্রবিজয় রাজাকে করুণাময় (কবীর সাহেব) বললেন, চন্দ্রবিজয় তুমিও মন্ত্র উপদেশ নিয়ে নাও, এই দুই দিনের রাজপাট আর ঠাট্ কতদিন থাকবে? আবার চুরাশী লাখ যোনীর প্রাণীতে চলে যেতে হবে। তখন চন্দ্রবিজয় রাজা বললেন, আমি তো নাম নেব না, তবে রাণীকে আমি মানাও করব না। তাতে খাজানা বিলিয়ে দান করে দিক্ বা সতসঙ্গ করুক না কেন? আমি মানা করব না। তখন কবীর পরমেশ্বর (করুণাময়) জিজ্ঞাসা করলেন, তুমি নাম নেবে না কেন? তখন রাজা বলল, আমার বড় বড় পার্টিতে যেতে হয়। করুণাময় বললেন, পার্টিতে গেলে নাম কি বাধা করবে? সভাতে যাও ওখানে গিয়ে কাজু খাও, দুধ খাও, শরবৎ খাও শুধু মদ প্রয়োগ করো না। মদ খাওয়া মহাপাপ। কিন্তু রাজা মানলেন না।

রাণীর প্রার্থনার পর করুণাময় (কবীর) সাহেব আবার রাজাকে বোঝালেন, নাম ছাড়া এই জীবন এমনিই বৃথা হয়ে যাবে। নাম নিয়ে নেও, রাজা বললেন গুরুদেব আমাকে আপনি নাম উপদেশ নিতে বলবেন না। আপনার শিষ্যা রাণীকে আমি মানা করব না। তাতে সে যত দান করুক বা যতই সৎসঙ্গ করুক। সাহেব বললেন পুত্রী, এই দুইদিনের সুখ দেখে এর বুদ্ধি ভ্রষ্ট হয়ে গিয়েছে। তুই প্রভুর চরণে লেগেই থাক;আর নিজের আত্মকল্যাণ কর। এখানে কেউ কারও স্বামী না, কেউ কাহারও পত্নী নয়। দুই দিনের সম্বন্ধ, নিজের কর্ম তৈরী কর পুত্রী। আজ ইন্দ্রমতী ৮০ বছরের বুড়ি হয়েছে, কোথায় এই ইন্দ্রমতির চল্লিশ বছরের সময়ে মৃত্যু হওয়ার কথা ছিল, আজ আশি বছর হয়েছে। এখন শরীরও নড়াচড়া করতে সক্ষম হয় না। তখন একদিন গুরুদেব করুণাময় বললেন, ইন্দ্রমতি এখন কি চাস? সতলোকে যাবি? ইন্দ্রমতী বললেন, সাহেব আমি তৈরী আছি, একদম তৈরী আছি দাতা।

করুণাময় সাহেব (কবীর সাহেব) বললেন, তোর নাতি নাতনির জন্য কোন মমতা তো

নেই? রাণী বললেন একদম নেই সাহেব। আপনি জ্ঞানই এমন নির্মল দিয়েছেন। এত খারাপ লোকে (পৃথিবী থেকে) থাকার কি ইচ্ছা হতে পারে? কবীর (করুণাময় গুরুদেব) সাহেব বললেন চল পুত্রী। রাণীর প্রাণ চলে গেল। সাহেব কবীর (করুণাময়) রাণী ইন্দ্রমতীর আত্মাকে উপরে নিয়ে গেলেন। এই ব্রহ্মাণ্ডে এক মান সরোবর আছে। ঐ মান সরোবরে নিয়ে গিয়ে এই আত্মাকে স্নান করাতে হয়। এই প্রাণীকে সাহেব কিছু সময় সরোবরে রাখেন। তাই বলল আবার বল যদি তোর কিছু ইচ্ছা থাকে দ্বিতীয়বার জন্ম নিতে হবে। যদি মনের মধ্যে কোন ইচ্ছা থাকে তাহলে সতলোকে যেতে পারবি না। ইন্দ্রমতী বললেন, সাহেব আপনিতো অন্তর্যামী, কোন ইচ্ছা নেই, আপনার চরণের ইচ্ছা, তবে মনে একশঙ্কা যেকি, আমার যে স্বামী সে তো কোন দিন কোন ধার্মিক কাজে আমায় বাধা দেয়নি। আজকাল স্বামীরা তো বাঁধা দিয়ে থাকে। যদি সে আমাকে মানা করে দিত, তাহলে আজ আমি আপনার চরণে আসতে পারতাম না। আর আমার কল্যাণও হত না, তার এই শুভকর্মে যদি কোন ফল হয়ে থাকে, তবে তাকেও দয়া করুন দাতা। তখন ভগবান সাহেব দেখল এই ভোলা সরল জীব আবার পিছনের দিক টানছে। সাহেব বললেন ঠিক আছে পুত্রী আরও দুইচার বৎসর এখানে থাক।

এবার দুই বৎসর হওয়ার পরে রাজাও মরণ শয্যায়। নাম উপদেশ নেওয়া নেই, যমদূত আসায় রাজা উঠানে চক্কর খেয়ে পড়ে যায়। যমদূত রাজার ঘাড় ধরে, রাজার পায়খানা পেশাব বেরিয়ে গেল। করুণাময় সাহেব রাণীকে বললেন, দেখ তোর স্বামীর কি দশা, ওই মান সরোবর থেকে রাণীকে দেখালেন, তখন রাণী বলল হে দাতা! যদি রাজার ভক্তিতে কোন সহযোগের ফল হয়ে থাকে, তো দয়া করুন। রাণীর আবার একটু মমতা হল। এই ভেবে মান-সরোবর থেকে ওখানে গেলেন যেখানে রাজা অচেতন হয়ে পড়ে রয়েছে, যম তার প্রাণ বের করছিল। কবীর সাহেব আসতেই যমদূত রাজার প্রাণ ছেড়ে উড়ে চলে গেলেন। যেমন মরা জিনিষ ছেড়ে শকুন উড়ে যায়। চন্দ্রবিজয় রাজা হোঁশ এলে, সামনে করুণাময় ভগবান দাঁড়িয়ে আছেন। শুধু চন্দ্রবিজয়কেই দেখা দিয়েছে, অন্য কেউ দেখতে পারছে না। চন্দ্রবিজয় চরণে পড়ে ক্ষমা চাইলেন, আমাকে ক্ষমা করুন দাতা, আমার জীবন বাঁচান। কেননা সেতো দেখতে পারছিল যে, যমদূত কেমন করে প্রাণ বের করে নেয়। (যখন জীবের চোখ খোলে তার আগে তো অনেক সর্বনাশ হয়ে যায়) আমায় ক্ষমা করুন দাতা, আমার প্রাণ বাঁচান মালিক। কবীর পরমেশ্বর (করুণাময়) বললেন, রাজা আজও ওই কথা। ওই দিনও ওই কথা বলেছিলাম যে, নাম নিতে হবে। রাজা বলল, আমি নাম নেব, আজই নেব। কবীর সাহেব নাম দিলেন আর বললেন, এখন তোকে দুই বৎসরের আয়ু দিচ্ছি। যদি এর মধ্যে নাম জপতে এক শ্বাস ফাঁকা যায়, তো আবার কর্মদন্ড ভোগ করার জন্য এই কালের ব্রহ্মাণ্ডের থেকে যাবে সতলোকে যেতে পারবে না।

কবীর, জীবন তো থোরা ভলা, জৈ সৎ সুমরন হো।
লাখ বর্ষ কা জীবনা, লেখে ধরে না কো।।

শুভ কর্মেতে সহযোগ দেওয়া, আগের জন্মের কর্ম এবং সাথে শ্রদ্ধার কারণে দুই বৎসর স্মরণে তথা তিন নাম প্রদান করে, কবীর সাহেব চন্দ্রবিজয়কেও পাড় করে নিয়ে যায়। বলো সদ্‌গুরু দেব কি জয়, বন্দী ছোড় কি জয়।

পরমেশ্বর কবীর সাহেব শ্রদ্ধালুদের আয়ূ বাড়িয়ে দেন, এবং তার পরিবারের সবাইকে রক্ষা করেন, উপরোক্ত বিবরণ দ্বারা সিদ্ধ হয়। এই প্রমাণ অনেক আগের। বর্তমানে সাধারণ ব্যক্তি বিশ্বাস করে না। বর্তমানে পূজ্য কবীর পরমেশ্বরের শক্তিতে এই দাস দ্বারা কষ্ট নির্বান তথা আয়ূ বৃদ্ধির অনেক অনেক প্রমাণ পড়ুন এই পুস্তক **"পরমেশ্বরের সার সন্দেশ"** (সংবাদ)।।

## ।। পবিত্র পুরানের রহস্য।।

পুরানো গ্রন্থকে বুঝতে হলে কৃপা করে ধ্যান দেবেন শ্রী ব্রহ্মা পুরাণ, শ্রীবিষ্ণু পুরাণ তথা শ্রী শিব পুরাণ ব্রহ্মর লীলা থেকে প্রারম্ভ হয়ে থাকে। যাতে প্রথম অব্যক্ত গীতা অধ্যায় ৭ শ্লোক নং ২৫-তে বলেছে। যে গীতা অধ্যায় ১১ শ্লোক নং ৩২ তে বলেছে আমি কাল আছি। একেই ক্ষর পুরুষ বা জ্যোতি নিরঞ্জন ও বলা হয়, এই সদাশিব, কাল রূপী ব্রহ্ম ও বলা হয়। এই ব্রহ্মাণ্ডতে এক ব্রহ্মলোকের রচনা করে তার উপরের অংশতে থাকেন।

ইনাকেই মহাবিষ্ণু, মহাব্রহ্মা ও মহাশিব বলা হয়, এবং ঐ ক্ষেত্রকে কাশীও বলা হয়। ওখানে রজোগুণ প্রধান, সতগুণ প্রধান, তমোগুণ প্রধান, তিন স্থান বানিয়ে, নিজের পত্নী দূর্গা (মহালক্ষী)-র সাথে থেকে তিন পুত্র রাজগুণ ব্রহ্মা,সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিবকে উৎপন্ন করে অচেতন করে রাখতেন, অচেতন অবস্থাতেই তাদের লালন-পালন করতেন। যুবক হলে ব্রহ্মাকে পদ্ম ফুলের উপর, বিষ্ণুকে শেষনাগের উপর ও শিবকে কৈলাশ পর্বতে চেতন করে দিতেন। এই তিন প্রভুর স্বয়ং নিজের জ্ঞান নেই যে তাদের উৎপত্তি কর্ত্তা কে? এই কাল রূপী ব্রহ্মই বিষ্ণুর রূপ ধারণ করে, নিজের নাভি থেকে পদ্মফুল উৎপন্ন করে, তার উপর ব্রহ্মাকে রেখে সচেতন করে দিতেন। এই কাল যখন ইচ্ছা ব্রহ্মা বিষ্ণু ও শিব রূপ ধারণ করে দৃষ্টি গোচর হতেন। এই কাল তার বাস্তবিক (আসল) রূপে কখনও প্রকট হতেন না, যে কাল শ্রীমদ্ ভাগবত গীতা জ্ঞান দেওয়ার সময় দেখিয়েছিল। গীতা অধ্যায় ১০ ও ১১-তে প্রমাণ আছে। শ্রীমদ ভগবত গীতা অধ্যায় ১১-তে শ্লোক ৪৭-৪৮ তে বলেছে অর্জুন এটাই আমার বাস্তবিক কালরূপ, তুই ছাড়া (অতিরিক্ত) না তো আগে কেউ দেখেছে, না কেউ দেখতে পারবে। এতো তোর অনুগ্রহে আমি দেখিয়েছি। এই আমি (ব্রহ্মার) হাজার হাত ও চোখ বালা কাল রূপ, বেদে বর্ণিত বিধিতে যেমন যজ্ঞ, ক্তঁ নামের জপ আদি দ্বারা কখনও দেখা যায় না।

ভাবার্থ হল বেদে বর্ণিত বিধি দ্বারা প্রভু প্রাপ্তি হয় না। এইজন্য ঋষিরা মহর্ষিরা বেদের "ক্তঁ" নামকে প্রভু প্রাপ্তি হয় ভেবে, প্রভু প্রাপ্তির জন্য যজ্ঞ তথা ক্তঁ নাম জপের ঘোর সাধনা করতেন, কিন্তু ব্রহ্মের দর্শন হত না। কেউ পদ্মফুলের প্রকাশ দেখতেন, কেউ শরীরের মধ্যে জ্যোতি দেখতেন, কেউ ধুন (আওয়াজ) শুনতেন, যে কিনা কাল ব্রহ্মের ছলচাতুরী। কেউ কেউ সহস্র কমলের এক হাজার জ্যোতি থেকে বের হওয়া প্রকাশ দেখে প্রভু প্রাপ্তি হয়ে গিয়েছে মেনে নিতেন। যেমন কোন স্থানে একই রঙের হাজার বাতি একের সাথে আরেকটা জুড়ে দিলে ঝলমল করে। দূর থেকে যে ব্যক্তি দেখবে এক প্রকাশ সমূহকেই দেখতে পায়, ঝাড় বাতির মত। কাছে গেলে বুঝতে পারে, এতো অনেক বলভ একসাথে গোলাকারভাবে এক সঙ্গেই প্রকাশ দিচ্ছে।

এই প্রকার কোন কোন সাধক হঠযোগ করে শরীরের অন্তমুর্খ হয়ে, কিছু আতিশ বাজিকে

দেখে প্রভু প্রাপ্তি মেনে নেন। কালের এই জালকে আনন্দ মেনে নিজের অনমোল (দূর্লভ) মানব শরীরকে নষ্ট করেন। বেদেতে স্পষ্ট লেখা আছে পরমেশ্বর সশরীর আছেন।

**।। যজুর্বেদ অধ্যায় ১ মন্ত্র ১৫ ও অধ্যায় ৫ মন্ত্র ১ তে প্রমাণ আছে ।।**

অগ্নে তনুর্ অসি। বিষ্ণবে ত্বা সোমস্য তণুর অসি।

**যার শব্দার্থ হল ঃ** পরমেশ্বর সশরীর আছেন। ঐ সর্বপালন কর্ত্তা অমর পুরুষ (সতপুরুষ) এর শরীর আছে অর্থাৎ পরমেশ্বর আকারেই আছেন। এইজন্য ঋষিরা প্রভু দর্শনের জন্য ঘোর তপস্যা করেছেন। তবে বেদে বর্ণিত বিধিতে প্রভু প্রাপ্তি হতে পারে নি। এইজন্য আজ পর্যন্ত্য সর্ব সাধকরা, ঋষিরা, ও মহর্ষিরা নিজের অনুভবের পুস্তক রচনা করে গিয়েছেন যা বেদের বিরুদ্ধে। এখন সকল ভক্ত সমাজ পবিত্র বেদের স্থানে অন্য মহর্ষি বা সন্তোদের অনুভব দ্বারা বানানো পুস্তকের জ্ঞানের উপর আধারিত হয়ে গিয়েছেন।

পবিত্র বেদে ও শ্রী মদভগবত গীতার জ্ঞান দাতা ব্রহ্ম বলছে, তিন গুণী (রাজা গুণী-ব্রহ্মা, সতগুণী-বিষ্ণু ও তমোগুণী-শিব) এরা ইষ্ট রূপে পূজার যোগ্য নহে, কেননা এরা নাশবান, এরা শুধু কর্মের আধারে যেমন ফল হয়ে থাকে তেমনই দিতে পারে। পাপের ক্ষমা বা মোক্ষলাভ করাতে ইহারা পারে না। এদের যারাই পূজা করুক তাদের আগের জন্মের কামাই করা পাপ বা পুণ্যির ফল, কষ্ট থাকুক বা সুখ থাকুক ভোগ করতেই হবে। এই তিনপ্রভুর সাধনাতে সংসারের জন্য ক্ষণিক সুখ লাভ হতে পারে কিন্তু মোক্ষলাভ হবে না, অতএব এই তিন প্রভুরা (ব্রহ্মা, বিষ্ণু ও শিব) দেখা দিলে যাদের ক্ষণিক লাভের উপর আস্থা হয়, তারা রাক্ষস স্বভাব ধারণ করা হয়ে থাকে, মানুষের মধ্যে নীচ, দুষ্কর্ম করতে থাকে, এরা মুর্খ আমা (কাল/ব্রহ্ম)-কে ভজে না (প্রমাণ শ্রীমদ ভগবত গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫ পর্যন্ত্য)। কেননা ব্রহ্মের সাধক অনেক সময় ধরে ব্রহ্মলোকে বানানো মহাস্বর্গেতে নিজের কামাইয়ের কারণে কিছুদিন সুখ ভোগ করতে পারে। এইজন্য কাল প্রভু বলছে, এই তিন প্রভু থেকে কিছু বেশী ফল প্রাপ্ত আমি দিতে পারি। তবে এই ব্রহ্মলোক তথা কাল (ব্রহ্ম) ও নাশবান। গীতা অধ্যায় ৮ শ্লোক নং ১৬-তে বলেছে, ব্রহ্ম লোক পর্য্যন্ত সব নাশবান। গীতা অধ্যায় ২ শ্লোক নং ১২ তথা অধ্যায় ৪ শ্লোক নং ৫-তে স্বয়ং গীতা জ্ঞান দাতা ব্রহ্ম বলছে যেকি, আমারও জন্ম মৃত্যু হয়, অর্থাৎ নাশবান। এইজন্য পবিত্রগীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮-তে বলেছে যিনি চতুর্থ প্রকারে আমার (ব্রহ্মের) সাধক এবং যিনি জ্ঞানী আছেন, সে বেদের জ্ঞান আধারে জেনে যায় যে, কেবল এক পূর্ণ পরমাত্মাই ইষ্ট রূপে পূজ্য, তিনিই পাপনাশক, পূর্ণ মোক্ষদায়ক, তথা মানব শরীর প্রভুপ্রাপ্তির জন্য সবাই পেয়েছি। তাই সবাই মেনে নিয়েছে এই এক ওঁ মন্ত্রই প্রভু প্রাপ্তির মন্ত্র। এই ওঁ মন্ত্র জপ করে হাজার বৎসর সাধনা করে, নিজেদের শরীরকেও নৌছাবর (নষ্ট) করে দিয়েছে। পরন্তু প্রভু দর্শন হয়নি, অন্য অন্য সিদ্ধি প্রাপ্ত হয়েছে। অতএব কিছু সিদ্ধিও প্রাপ্ত হয়ে যাওয়ার কারণ স্বর্গ ও মহাস্বর্গ আদিতে উচ্চ পদ প্রাপ্ত হয়েছে। পরে আবার যখন ভজন কামাই ও পুণ্যর কামাই সমাপ্ত হবে তারপরে পুনর জন্ম মৃত্যু তথা চুরাশী লাখ প্রাণীদের শরীরে ঘোর কষ্ট ও নরকে পাপ কর্মের ফল ভোগ করতে হবে। পবিত্র যজুর্বেদ অধ্যায় ৪০ তথা পবিত্র গীতা অধ্যায় ৪ মন্ত্র ৩৪-তে উপরোক্ত দুই-ই শাস্ত্রের জ্ঞান দাতা ব্রহ্ম বলেছে যে, ওই পূর্ণ পরমাত্মার বিষয়েতে আমি (কাল রূপী ব্রহ্ম) পূর্ণতত্ত্ব জানি

না। ওই পরমেশ্বরের বিষয়ে সম্পূর্ণ খবর অর্থাৎ তত্ত্বজ্ঞান ও ওই পরমেশ্বরকে পাওয়ার বিধি বা পূর্ণ মোক্ষ মার্গের সমস্ত সংবাদ (খবর) জানতে হলে তত্ত্বদর্শী সন্তের খোঁজ কর। পরে তিনি যেমন সাধনা বলবেন তেমন করবে। তার পরে সেই পরমপদ পরমেশ্বরের খোঁজ করতে হবে। সেখানে যাওয়া সাধকের পুনরায় ফিরে আসতে হয় না এই সংসারে। পরে পূর্ণ মোক্ষপ্রাপ্ত করে সদা কালের জন্য জন্ম মৃত্যু ও চুরাশী লাখ যোনীর কষ্ট এবং নরকের যন্ত্রণা থেকে মুক্ত হয়ে যাবে তথা পূর্ণ শান্তি প্রাপ্ত করে (শাশ্বতম্ স্থানম্) অবিনাশী লোক অর্থাৎ সতলোক প্রাপ্ত হয়ে যাবে (প্রমাণ গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১ থেকে ৪ ও গীতা অধ্যায় ১৮ শ্লোক নং ৬২ তথা ঋকবেদ মন্ডল ১ সুক্ত ২৪ মন্ত্র ১-২-তে)।

তত্ত্বদর্শী সন্ত না পাওয়ার কারণে সমস্ত ঋষিজন বেদের অনুসারে সাধনা করেও মহা কষ্টের মধ্যেও রয়ে গিয়েছে। এই জন্য গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮-তে বলা হয়েছে, যিনি জ্ঞানী আত্মা আছে সে আছে তো খুব উদার কেননা প্রভু প্রাপ্তির জন্য তন-মন-ধন দ্বারা বেদের সাধনা করে। পরন্তু সেও আমার (কাল ব্রহ্মা)-র (অনুত্তমাম্) অতি অশ্রেষ্ঠ (খারাপ) গতি অর্থাৎ সাধনা দ্বারা পাওয়া লাভের উপর আশ্রিত আছে;যার কারণ তাদেরও পূর্ণ মোক্ষলাভ হয় না। জন্ম মৃত্যু তথা নানা প্রাণীদের শরীরে বা নরকের কর্মাধার দ্বারা যে কষ্ট তাহা কখনও সমাপ্ত হতে পারে না।

জ্যোতি নিরঞ্জন (কাল রূপী ব্রহ্ম) সে প্রতিজ্ঞা করেছিল দূর্গার কাছে, আমি কখনও কাউকে; কোন সাধনার দ্বারা নিজের বাস্তবিক রূপে দর্শন দেব না। সেইজন্য ঐ কাল রূপী ব্রহ্মই আপন পুত্র (ব্রহ্মা, বিষ্ণু শিব)-র রূপে এসে দেখা দিয়ে নানা চরিত্রের অভিনয় করে থাকে। সেইজন্য অন্য জন ভাবে এই লীলা বিষ্ণু করেছে, এই লীলা ব্রহ্মায় করেছে এই লীলা শিব করেছে। যেমন সাধারণ ব্যক্তি বলে, ব্রহ্মার উৎপত্তি বিষ্ণুর নাভি কমল থেকে হয়েছে। ওই সময় বিষ্ণু রূপে কাল নিজের নাভি থেকে কমল (পদ্ম) ফুল প্রকট করেছিল।

ব্রহ্মা পুরাণ (সৃষ্টির বর্ণন নামক অধ্যায়)-তে শ্রী লোমহর্ষণ ঋষি (যাকে সুত ও বলা যায়) তার-নিজের গুরুদেব ব্যাস ঋষি থেকে শুনে জ্ঞান বলেছিলেন। শ্রী ব্যাস ঋষি নারদের কাছ তেখে শুনে আর নারদ তার নিজের পিতা ব্রহ্মার কাছ থেকে জানকারী প্রাপ্ত হয়েছিল। শ্রীব্রহ্মার স্বয়ং জ্ঞান নেই যে, সে কোথা থেকে উৎপন্ন হয়েছিল;(শ্রী দেবী পুরাণ তৃতীয় স্কন্দে) আছে। তবে এর ভাবার্থ এ নয় যে কি পুরাণের জ্ঞান ভুল আছে। যে জ্ঞান ব্রহ্মা ও চেতনা আসার পরে অর্থাৎ হোঁস আসার পরে বলেছিলেন;সেটা ওই স্তর পর্যন্ত্য সঠিক। পরন্তু চেতনা হওয়ার অর্থাৎ হোঁশ আসার পূর্বের জ্ঞান রূপ কথা (লোকবেদ) আছে। যে পূর্ণ পরমেশ্বর প্রথম সত্যযুগে সত সুকৃত নামে প্রকট হয়ে, তত্ত্বদর্শী সন্ত রূপে তত্ত্বজ্ঞান এবং বাস্তবিক সৃষ্টি রচনার জ্ঞান ব্রহ্মা তথা মনু আদিকে দিয়েছিলেন। এরা শুনেও অনশুনা করে দিয়েছিলেন। তার পরে যখন ব্রহ্মার কাছে এদের বংশের ব্যক্তি জিজ্ঞাসা করতে লাগল পরে ও তখন তার শুনা কিছু কথা আর কিছু মিলিয়ে মিশিয়ে পূর্বের জ্ঞানের সাথে বলেছে। সেই জন্য কোন পুরাণে নির্ণয়ক জ্ঞান যুক্ত নেই। কোন পুরাণ আধারে সিদ্ধ হয় যে বিষ্ণুর উৎপত্তি ব্রহ্মা দ্বারা হয়েছে আর কোন পুরাণে সিদ্ধ করেছে শ্রী ব্রহ্মার উৎপত্তি বিষ্ণুর দ্বারা হয়েছে। এই সব আদি আদির কারণে সমস্ত ঋষিজন তথা ব্রহ্মা বিষ্ণু ও শিব সংশয়ের মধ্যেই রয়েছিলেন আর এখনও রয়েছেন।

## ।। শ্রী ব্রহ্মা ও শ্রী বিষ্ণুর যুদ্ধ ।।

শ্রী শিব পুরাণ (বিদ্যেশ্বর সংহিতা অধ্যায় ৬ অনুবাদক দীন দয়াল শর্মা, প্রকাশক রামায়ণ প্রেস মুম্বই। পৃষ্ঠা ৬৭ তথা সম্পাদক পন্ডিত রামলগ্ন পান্ডে "বিশারদ" প্রকাশক সাবিত্র ঠাকুর, প্রকাশন রথযাত্রা বারাণসী, ব্রাঞ্চ-নাটি ইমলি বারাণসির বিদ্যেশ্বর সংহিতা অধ্যায় ৬, পৃষ্ঠা ৫৪ তথা টীকাকার ডাঃ ব্রহ্মানন্দ ত্রিপাঠী সাহিত্য আয়ূর্বেদ সাহিত্য আয়ূর্বেদ জ্যোতিষ আচার্য, এম, এ.পী.এচ.ডী.ডী.এস.সী.এ। প্রকাশক চৌখম্বা সংস্কৃত প্রতিষ্ঠান, ৩৮ ইউ-এ জবাহর নগর। বাংলো রোড, দিল্লি, সংস্কৃত সহিত শিব পুরাণের বিদ্যেশ্বর সংহিতা অধ্যায় ৬ পৃষ্ঠা ৪৫-তে)।

শ্রী ব্রহ্মা শ্রী বিষ্ণুর কাছে এসেছিলেন। ওই সময় লক্ষী ও বিষ্ণু দুইজনে শেষ শয্যায় শুয়েছিলেন সাথে অনুচরও ছিল। শ্রী ব্রহ্মা বিষ্ণুকে বলছেন, পুত্র ওঠ্ দেখ্ তোর বাবা এসেছে, আমি তোর প্রভু। এরপরে বিষ্ণু বললেন এসো, বসো আমি তোমার পিতা আছি। তবে তোমার মুখ বাঁকা কেনো হয়ে গিয়েছে। ব্রহ্মা বললেন, হে পুত্র ! এখন তোর অভিমান হয়েছে, আমি তোর সংরক্ষকই নয়, আমি সমস্ত জগতের পিতা। বিষ্ণু বললেন চোর, তুই বড়প্পন (নিজেকে বড়) কি দেখাচ্ছিস ? সব জগৎ তো আমার মধ্যে নিবাস করে। তুই আমার নাভি কমল থেকে উৎপন্ন হয়েছিস্ আর আমার সঙ্গে এইরকম ব্যবহার আর এই রকম কথা বলছিস। এই বলে দুই প্রভু অস্ত্রদ্বারা লড়তে শুরু করে দেন। একজন আরেকজনের বক্ষস্থলে আঘাত করে। এই দেখে সদাশিব (কালরূপ ব্রহ্ম) এক তেজোময় লিঙ্গ দুইজনের মাঝখানে দাঁড় করে দিলেন, তবেই যুদ্ধ সমাপ্ত হয়। (এই উপরোক্ত বিবরণ গীতা প্রেস গোরখপুর বালা শিবপুরাণে লেখা আছে। কিন্তু মূল সংস্কৃত সহিত যে উপরে লেখা আছে এবং অন্য দুই সম্পাদকের তথা প্রকাশক বালা শিবপুরাণে সঠিক আছে)।

**বিচার করেন ঃ—** শ্রী শিবপুরাণ শ্রী বিষ্ণু পুরাণ ও শ্রী ব্রহ্মা পুরাণ এবং শ্রী দেবী মহাপুরাণে তিন প্রভু ও সদাশিব (কালরূপী ব্রহ্মা) তথা দেবীর (শিবা-প্রকৃতি) জীবন লীলা আছে। এর আধারে সমস্ত ঋষিগণ ও গুরুগন জ্ঞান শুনিয়েছেন বা শুনাতেন। যদি কোনো পবিত্র পুরাণে ভিন্ন জ্ঞান বলে থাকে, সেটা পাঠ্য ক্রমের (সিলেবসের) বিরুদ্ধ জ্ঞান হওয়াতে ব্যর্থ।

উপরোক্ত যুদ্ধের বিবরণ পবিত্র শিব পুরাণে আছে, যেখানে দুই প্রভুই পাঁচ বছরের বাচ্চার মত লড়াই করেছিল। একজন বলে তুই আমার পুত্র আরেকজন বলে তুই আমার পুত্র, আমি তোর বাপ। একজন আরেক জনকে ঘুসি লাথি মারামারি সব রকমই করে ঝগড়া করেছে। এই চরিত্র ত্রিলোক নাথদের।

উপরোক্ত তিন পুরাণ (শ্রীব্রহ্মা পুরাণ, শ্রী বিষ্ণু পুরাণ তথা শ্রী শিবপুরাণ)-এর প্রারম্ভ তো কালরূপী ব্রহ্ম অর্থাৎ জ্যোতি নিরঞ্জন থেকে হয়েছে, যিনি ব্রহ্মালোকে মহাব্রহ্মা, মহাবিষ্ণু ও মহাশিব রূপধারণ করে থাকে এবং তার নিজের লীলা ও ওই উপরোক্ত রূপেই করে থাকেন। নিজের বাস্তবিক কালরূপ লুকিয়ে রাখেন ও পরে বিবরণ রাজোগুণ-ব্রহ্মার সতগুণ-বিষ্ণুর ও তমোগুণ-শিবের লীলার মাধ্যমে হয়ে থাকে। উপরোক্ত জ্ঞানের আধারে পবিত্র পুরাণকে বুঝতে খুব আসান (সরল) হবে।

# ।। শ্রী বিষ্ণু পুরাণ ।।

(অনুবাদক শ্রী মুনিলাল গুপ্ত প্রকাশক গোবিন্দভবন কার্যালয়, গীতা প্রেস গোরখপুর)।

শ্রী বিষ্ণুপুরাণের জ্ঞান শ্রী পারাশর ঋষি নিজের শিষ্য শ্রী মৈত্রেয় ঋষিকে বলেছিলেন। শ্রী পরাশর ঋষি বিবাহ করেই গৃহ ত্যাগ করেন, বনে সাধনা করবার জন্য দৃঢ় সংকল্প করেছিলেন। তার ধর্ম-পত্নী বললেন কেবলই বিয়ে হয়েছে আর আপনি এখনই ঘর ত্যাগ করে যাচ্ছেন। আপনি-সন্তান উৎপত্তি করার পরে সাধনা করতে যান। তখন পরাশর ঋষি বললেন যে, সাধনা করার পরে সন্তান উৎপন্ন করলে, সে তাহলে সুসংস্কার বালা সন্তান উৎপন্ন হবে। আমি কিছু সময় কাটার পরে আপনার জন্য আমার শক্তি (বীর্য) কোন এক পাখীর দ্বারা পাঠিয়ে দেব, আপনি গ্রহণ করে নেবেন। এই বলে ঘর ত্যাগ করে বানপ্রস্থ হলেন। এক বৎসর সাধনা করার পর, নিজের বীর্য বের করে, এক পাতায় বেঁধে নিজের মন্ত্র শক্তি দিয়ে শুক্রাণু রক্ষা করে, এক কাক্‌কে বললেন, এই পাতা আমার পত্নীকে দিয়ে আয়। কাক ওই পাতা নিয়ে সমুদ্রের উপর দিয়ে যাচ্ছিল। তখন তার ঠোঁট থেকে ওই পাতার পুরিয়া নদীর মধ্যে পড়ে যায়, তাহা এক মাছে খেয়ে নেয়। কয়েকদিন পরে ঐ মাছকে এক মাঝি ধরে কাটে, কাটার পরে একটা মেয়ে বের হয়। ওই মাঝি সেই মেয়ের নাম সত্যবতী রাখল। (আবার ওই মেয়ের (মাছের পেট থেকে উৎপন্ন হয়েছিল বলে তার আরেক নাম) মছোদরী রেখেছিল। সত্যবতী (মছোদরী)-কে নিজের পুত্রীর মত পালন করত।

কাক ফিরে গিয়ে পরাশর ঋষিকে সব বৃত্তান্ত শোনায়। যখন সাধনা সমাপ্ত করে শ্রী পরাশর ঋষি ষোল বছর পরে গৃহে ফিরে আসে, তখন নদী পাড় হওয়ার জন্য মাঝিকে ডেকে বললেন, আমাকে তাড়াতাড়ি ওপাড়ে নিয়ে চলো, আমার পত্নী আমার প্রতীক্ষা করছে। ওই সময় মাঝি তখন খেতে বসেছিল। শ্রী পরাশর ঋষির বীজ দ্বারা যে মাছ থেকে উৎপন্ন চৌদ্দ বছরের যুবা কন্যা ছিল, সে নিজের পিতার খাবার নিয়ে ওখানেই উপস্থিত ছিল। মাঝি জানত যে, সাধনা তপস্যা করে আসা ঋষি সিদ্ধিযুক্ত হয়ে থাকেন। আজ্ঞা পালন না করলে রেগে অভিশাপ দেবেন। মাঝি বলল ঋষিবর আমি খেতে বসেছি, অধুরা (অর্ধেক) খাওয়া ছেড়ে আসলে অন্নদেবের অপমান হবে আমার পাপ লাগবে।

কিন্তু পরাশর মুনি একটুও শুনিনি। ঋষিকে উতাবলা হচ্ছে জেনে মাঝি নিজের যুবতী পুত্রীকে বলল ঋষিকে ওপাড় ছেড়ে আয়। পিতার আদেশ পেয়ে পুত্রী নৌকায় ঋষি পরাশরকে নিয়ে রওনা দেয়। নদীর মাঝখানে যাওয়ার পরে, নিজেরই বীজ শক্তিতে (বীর্যতে) মাছের পেট থেকে উৎপন্ন হওয়া মেয়ের অর্থাৎ নিজের পুত্রীর সঙ্গে দুষ্কর্ম করার ইচ্ছা প্রকট করেন। মেয়েটাও নিজের পালক পিতার অর্থাৎ মাঝি পিতার কাছ থেকে ঋষিদের ক্রোধে অভিশাপ প্রাপ্ত দুঃখী ব্যক্তির কথা কাহিনী শুনত, অভিশাপের ভয়ে কাঁপতে কাঁপতে কন্যা বললে ঋষিবর! আপনি ব্রাহ্মন, আর আমি এক শুদ্রের পুত্রী আছি। এইশুনেও ঋষির যেন কোন চিন্তা নেই, মেয়েটা তখন নিজের ইজ্জৎ রক্ষা করার জন্য বলল ঋষিবর ! আমার শরীর থেকে মাছের দূর্গন্ধ বের হচ্ছে। ঋষি পরাশর তখন নিজের সিদ্ধি শক্তি দ্বারা মাছের দূর্গন্ধ সমাপ্ত করে দিলেন। পরে মেয়েটা বলল দুই কিনারা সব লোক দেখবে। ঋষি পরাশর গঙ্গা নদীর জল হাতে নিয়ে মন্ত্র শক্তি দ্বারা আকাশে ছুঁড়ে মারতেই সবদিকে কুয়াশায় ছেয়ে গেল এবং নিজের মনোরথ পূর্ণ করে। মেয়েটা তার পালক

পিতাকে পালক মাতার মাধ্যমে পুরো ঘটনা অবগত করাল এবং একথাও বলল ঋষির নাম পরাশর অর্থাৎ বশিষ্ঠ ঋষির পৌত্র (নাতি)। সময় আসতেই কুমারী কন্যার গর্ভ থেকে শ্রী ব্যাসদেবের উৎপত্তি হয়। ঐ শ্রী পরাশর ঋষির দ্বারা বিষ্ণুপুরাণ রচনা হয়। শ্রী পরাশর বললেন, হে মৈত্রেয়, যে জ্ঞান আমি তোমাকে শুনাতে যাচ্ছি ওই প্রসঙ্গ দক্ষাদিমুনি নর্মদার পাড়ে রাজা পুরু কুৎস কে শুনিয়েছিলেন। পুরু কুৎস সারস্বত কে আর সারস্বত আমাকে বলেছিল। শ্রী পরাশর শ্রী বিষ্ণুপুরাণের প্রথম অধ্যায় শ্লোক সংখ্যা ৩১ পৃষ্ঠা সংখ্যা ৩-তে বলেছে, এই জগৎ বিষ্ণু দ্বারা উৎপন্ন হয়েছে, তার মধ্যে স্থিত আছে। তিনি এর স্থিতি ও লয় কর্ত্তা। অধ্যায় ২ শ্লোক ১৫-১৬ পৃষ্ঠা ৪-তে বলছে হে দ্বিজ; পরব্রহ্মের প্রথম রূপ পুরুষ অর্থাৎ ভগবানের মত লাগে, কিন্তু ব্যক্ত (মহাবিষ্ণু রূপে প্রকট হওয়া) বা অব্যক্ত (অদৃশ রূপে বাস্তবিক কাল রূপে একুশ ব্রহ্মাণ্ডে থাকা) তার অন্য রূপ আছে অতএব "কাল" তার পরম রূপ আছে। ভগবান বিষ্ণু যে কাল রূপে ও ব্যক্ত আর অব্যক্ত রূপে স্থিত হয়ে আছে, এটা তার বালবত লীলা।

অধ্যায় ২ শ্লোক নং ২৭ পৃষ্ঠা ৫-তে বলেছে-হে মৈত্রেয় ! প্রলয় কালে প্রধান অর্থাৎ প্রকৃতির সাম্য (সমান) অবস্থাতে স্থির হয়ে যাওয়ার পর অর্থাৎ পুরুষ প্রকৃতি থেকে পৃথক হলে পরে বিষ্ণু ভগবানের কাল রূপ প্রবৃত হয়ে থাকে।

অধ্যায় ২ শ্লোক নং ২৮ থেকে ৩০ পৃষ্ঠা ৫-তদন্তর (স্বর্গকাল উপস্থিত হলে পরে) ওই পরব্রহ্ম পরমাত্মা বিশ্বরূপ সর্বব্যাপী সর্বভূতেশ্বর সর্বাত্মা পরমেশ্বর নিজের ইচ্ছা থেকে বিকারী প্রধান আর অবিকারী পুরুষে প্রবিষ্ট হয়ে তাকে ক্ষোভিত করেছে।। ২৮-২৯।। যে প্রকার ক্রিয়াশীল না হওয়ার পরেও গন্ধ নিজের সন্নিধি মাত্রতেই প্রধান ও পুরুষকে প্রেরিত করে।

**বিশেষ ঃ—** শ্লোক সংখ্যা ২৮ থেকে ৩০-তে স্পষ্ট করেছে যে কি প্রকৃতি (দূর্গা) ও পুরুষ (কাল প্রভু) থেকে অন্য কোন আরও পরমেশ্বর আছেন, যিনি এই দুইজনকে দিয়ে পুনর সৃষ্টির রচনার জন্য প্রেরিত করে থাকেন।

অধ্যায় ২ পৃষ্ঠা ৮-উপর শ্লোক ৬৬-তে লেখা আছে, তিনি প্রভু বিষ্ণু সৃষ্টা (ব্রহ্মা) হয়ে নিজেই সৃষ্টি করেন। শ্লোক সংখ্যা ৭০-তে লেখা আছে, ভগবান বিষ্ণুই ব্রহ্মা আদি অবস্থার দ্বারা রচনে বালা। তিনিই রচতে থাকে, আর স্বয়ংই সংহৃত অর্থাৎ মরতে থাকে। অধ্যায় ৪ শ্লোক ৪ পৃষ্ঠা ১১-তে লেখা আছে যেকি, কোন অন্য এক পরমেশ্বর আছে যে ব্রহ্মা শিব আদি ঈশ্বরেরও ঈশ্বর আছেন। অধ্যায় ৪ শ্লোক ১৪-১৫, ১৭-২২ পৃষ্ঠা ১১-১২-তে লেখা আছে। পৃথিবী বলছে-হে কাল স্বরূপ। আপনাকে নমস্কার, হে প্রভু ! আপনিই জগতের সৃষ্টির আদির জন্য ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র রূপ ধারণ করে থাকো। আপনার যে রূপ অবতার রূপে প্রকট হয়ে থাকে, তাকেই দেবগণ পূজা করে। আপনিই ওঁ-কার আছেন। অধ্যায় ৪ শ্লোক ৫০ পৃষ্ঠা ১৪-তে লেখা, পরে ওই ভগবান হরি রজোগুণ যুক্ত হয়ে চতুর্মুখ ধারী ব্রহ্মা রূপ ধারণ করে সৃষ্টি রচনা করেছে।

উপরোক্ত বিবরণ দ্বারা সিদ্ধ হয় যে, পরাশর মুনি, একজনের কাছ থেকে শুনে রাখা জ্ঞান অর্থাৎ লোকবেদের আধারে শ্রী বিষ্ণুপুরাণ রচনা করা হয়েছে। কেননা বাস্তবিক জ্ঞান পূর্ণ পরমাত্মা প্রথম সত্যযুগে স্বয়ং প্রকট হয়ে শ্রী ব্রহ্মাকে দিয়েছিলেন। ব্রহ্মা কিছু সত্য জ্ঞান আর কিছু (স্বনির্মিত) কাল্পনিক জ্ঞান নিজের বংশকে বলেছিলেন। এক থেকে অন্যকে শুনতে ও শুনাতেই লোকবেদ

হওয়ার পরে ওই জ্ঞান পরাশর ঋষি প্রাপ্ত হয়। শ্রী পরাশর বিষ্ণুকে কালও বলেছেন এবং পরব্রহ্ম ও বলেছেন। উপরোক্ত বিবরণ দ্বারা সিদ্ধ হয়েছে যে বিষ্ণু অর্থাৎ ব্রহ্ম স্বরূপ কাল, নিজের উৎপত্তি ব্রহ্মা বিষ্ণু ও শিব রূপে সৃষ্টি উৎপন্ন করেন। ব্রহ্ম (কাল) ই ব্রহ্ম লোকে তিন রূপে প্রকট হয়ে লীলা করে ছল করেন। সে স্বয়ংই মরে (বিশেষ জানকারী (জানার জন্য) কৃপা করে পড়ুন "প্রলয়ের জানকারী" পুস্তক 'গহরী নজর গীতা'তে অধ্যায় ৮ শ্লোক ১৭ এর ব্যাখ্যাতে)। ওই ব্রহ্ম লোকে তিন স্থান বানিয়েছে। এক রজোগুণ প্রধান, তাতে ওই কাল রূপী ব্রহ্ম নিজে ব্রহ্মা রূপ ধারণ করে থাকে, এবং নিজ পত্নী দূর্গাকে সাথে রেখে এক রজোগুণ প্রধান পুত্র উৎপন্ন করেন। তার নাম ব্রহ্মা রেখেছেন। তার দ্বারা এক ব্রহ্মাণ্ডে উৎপত্তি করায়। এই প্রকার ওই ব্রহ্ম লোকে এক সতগুণ প্রধান স্থান বানিয়ে স্বয়ং বিষ্ণু রূপ ধারণ করে থাকে এবং তার পত্নী দূর্গা (প্রকৃতি) কে পত্নী রূপে রেখে এক সতগুণযুক্ত পুত্র উৎপন্ন করে, তার নাম বিষ্ণু রাখে। ওই পুত্রকে কে ব্রহ্মাণ্ডে তিন লোক (পৃথিবী, পাতাল ও স্বর্গ)-তে স্থিতি বানিয়ে রাখার কার্য করায়। (প্রমাণ শিবপুরাণ গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত অনুবাদ হনুমান প্রসাদ পোদ্দার, চিমন লাল গোস্বামী রুদ্র সংহিতা অধ্যায় ৬-৭ পৃষ্ঠা ১০২-১০৩)।

ব্রহ্ম লোকেই এক তমোগুণ প্রধান তৃতীয় স্থান রচনা করে, তাতে স্বয়ংশিব রূপ ধারণ করে কাল থাকে তথা নিজের পত্নী দূর্গা (প্রকৃতি)-কে সাথে রেখে পতি পত্নীর ব্যবহার করে তৃতীয় পুত্র তমোগুণ যুক্ত উৎপন্ন করেন। তার নাম শঙ্কর (শিব) রাখে। এই পুত্র দ্বারা তিন লোকের প্রাণীকে সংহার করে।

বিষ্ণু পুরাণ অধ্যায় ৪ পর্যন্ত্য যে জ্ঞান আছে, সে সব জ্ঞান কাল রূপ ব্রহ্ম অর্থাৎ জ্যোতিনিরঞ্জনের জ্ঞান।

অধ্যায় ৫ থেকে পরের মেলানো জ্ঞান কালের পুত্র সতোগুণ বিষ্ণুর লীলার আছে, তথা তার অবতার শ্রীরাম, শ্রীকৃষ্ণ আদির জ্ঞান।

**বিশেষ বিচার করার কথা যে ঃ—** বিষ্ণু পুরাণের বক্তা শ্রী পরাশর ঋষি ছিলেন। ঐ জ্ঞান দক্ষাদি ঋষির মুখ থেকে পুরুকুৎস শুনেছে, পুরুকুৎস থেকে সারস্বত আর সারস্বতের কাছ থেকে পরাশর ঋষি শুনে। ঐ জ্ঞান শ্রী বিষ্ণু পুরাণে লিপিবদ্ধ করেছেন। যা কিনা সবার কর কমলে আছে। এতে কেবল এক ব্রহ্মাণ্ডের জ্ঞান তাও অধুরা আছে। শ্রী দেবীপুরাণ, শ্রী শিব পুরাণ আদি পুরাণের জ্ঞানও ব্রহ্মাই দিয়েছেন। পরাশর ঋষির জ্ঞান ও শ্রী ব্রহ্মার দ্বারা দিয়া জ্ঞানের সমান হতে পারে না। এই জন্য শ্রী বিষ্ণুপুরাণকে বোঝার জন্য দেবীপুরাণ ও শিবপুরাণের সহযোগ নিতে হবে। কেননা এ জ্ঞান দক্ষাদি ঋষির পিতা ব্রহ্মা দিয়েছিলেন। শ্রীদেবী পুরাণ তথা শ্রী শিবপুরাণকে বোঝার জন্য শ্রীমদ ভগবত গীতা ও চারি বেদের সহযোগ নিতে হবে। কেননা এ জ্ঞান স্বয়ং ভগবান কালরূপী ব্রহ্ম দ্বারা দিয়ে দিয়েছেন। যে ব্রহ্মা বিষ্ণু ও শিবকে উৎপন্ন কর্ত্তা বা পিতা। পবিত্র বেদ ও পবিত্র শ্রীমদ ভগবত গীতার জ্ঞানকে বুঝতে হলে, স্বসম বেদ অর্থাৎ সুক্ষ বেদের সহযোগ নিতে হবে যা কালরূপী ব্রহ্মের উৎপত্তি কর্ত্তা অর্থাৎ পিতা পরম অক্ষর ব্রহ্ম (কবির্দেব) দিয়েছেন। যে (কিবগীর্ভিঃ) কবীর বাণী দ্বারা স্বয়ং সৎপুরুষ প্রকট হয়ে বলেছিলেন। (ঋক্‌বেদ মন্ডল ৯ সুক্ত ৯৬ মন্ত্র ১৬ থেকে ২০ পর্যন্ত্য প্রমাণ আছে।

# ।। শ্রী ব্রহ্মা পুরাণ ।।

এই পুরাণের বক্তা শ্রী লোমহর্ষণ ঋষি, যিনি ব্যাস ঋষির শিষ্য ছিলেন ! যাকে সূতজি ও বলা হয়। শ্রী লোমহর্ষন (সূতজি) বলছেন, এ জ্ঞান প্রথমে শ্রী ব্রহ্মা দক্ষাদি শ্রেষ্ঠ মুণিকে শুনিয়েছিলেন। তাহাই আমি শুনাচ্ছি। এই পুরাণের সৃষ্টির বর্ণন নামক অধ্যায়ে (পৃষ্ঠা ২৭৭ থেকে ২৭৯ পর্যন্ত্য) বলেছেন যে, শ্রী বিষ্ণু সর্ববিশ্বের আধার আছেন; যে ব্রহ্মা, বিষ্ণু ও শিব রূপে জগতের উৎপত্তি তথা পালন ও সংহার করেন। ওই ভগবান বিষ্ণুকে আমার নমস্কার।

যে নিত্য সদসত্ সরূপ তথা কারণভূত অব্যক্ত প্রকৃতি আছেন তাকেই প্রধান বলা হয়। তার দ্বারা পুরুষ এই বিশ্বের নির্মাণ করেছেন। অমিত তেজস্বী ব্রহ্মাকেই পুরুষ বুঝে নিও। সে সমস্ত প্রাণীকে সৃষ্টি করেন তথা ভগবান নারায়ণের আশ্রিত। স্বয়ম্ভু ভগবান নারায়ণ জলের সৃষ্টি করেছেন। নারায়ণ থেকে উৎপত্তি হওয়ার কারন জল কে নার বলা হয়। ভগবান প্রথমে জলের উপর বিশ্রাম করেছেন। এইজন্য ভগবানকে নারায়ণ বলা হয়। ভগবান জলের মধ্যে নিজের শক্তি ছেড়ে তার থেকে এক সুবর্ণময় ডিম প্রকট হয়েছে। তাতে স্বয়ম্ভু ব্রহ্মার উৎপত্তি হয়েছে, এই রকম শোনা যায়। এক বর্ষ পর্যন্ত্য ডিমের মধ্যে নিবাস করে, ব্রহ্মা তাকে দুই টুকরো করে দিলেন। এক থেকে ধুলোক হয়েছে আর অন্য থেকে ভূলোক।

তৎপশ্চাৎ ব্রহ্মা নিজের ক্রোধ থেকে রুদ্রকে প্রকট করে। উপরোক্ত জ্ঞান ঋষি লোমহর্ষণ (সূতজি)-র বলা যাহা পরে শুনে শুনে (লোকবেদ) হয়ে যায় যা অসম্পূর্ণ হয়ে আছে। কেননা বক্তা বলছেন এই রকম শুনেছি। ইহা পূর্ণ জানতে হলে শ্রী দেবী পুরাণ, শ্রী শিব মহাপুরাণ, শ্রী মদ ভাগবত গীতা এবং চারি বেদে ও পূর্ণ পরমাত্মা দ্বারা তত্ত্বজ্ঞান যা স্বসম বেদ অর্থাৎ যাকে কবির্বাণী (কবীর বাণী) বলা হয়। তারজন্য কৃপা করে পড়ুন "গহরী নজর গীতা-তে 'পরমেশ্বরের সার সংবাদ, পরিভাষা প্রভুর তথা, যথার্থ জ্ঞান প্রকাশে। (বাস্তবিক জ্ঞানকে স্বয়ং প্রকট হয়ে কবির্দেব (কবীর পরমেশ্বর) নিজের প্রিয় সেবক ধর্মদাস সাহেব (বান্ধব গড় বালা)-কে পুনরবার ঠিকঠাক করে বলে গিয়েছিলেন। যা এই পুস্তকে, সৃষ্টি রচনাতে বর্ণিত আছে কৃপা করে পড়ুন)।

শ্রী পরাশর ঋষি কাল ব্রহ্মকে পরব্রহ্মও বলেন এবং ব্রহ্মও তথা বিষ্ণুও বলেন আবার একেই অনাদি বা অমরও বলেন। এই ব্রহ্মের নাকি বা কালের নাকি জন্ম মৃত্যু হয় না। তারজন্য এই ঋষি বুদ্ধি অতএব বাল বুদ্ধি সিদ্ধ হয়।

**বিচার করুন ঃ—** বিষ্ণু পুরাণের জ্ঞান এক ঋষি দ্বারা বলা হয়েছে ( যা কিনা একমুখ থেকে অন্য মুখে শোনা জ্ঞান যাকে রূপকথাও বলা যেতে পারে) এই দন্ত কথার আধারেই বলা হয়েছে। ব্রহ্মা পুরাণের জ্ঞান লোমহর্ষণ ঋষি দক্ষাদি ঋষির কাছ থেকে শুনেছিলেন তাই লেখা আছে। এইজন্য বিষ্ণু পুরাণ ও ব্রহ্মাপুরাণ বুঝতে হলে, শ্রী দেবী পুরাণ তথা শিব পুরাণের সহযোগ নিতে হবে। যে স্বয়ং ব্রহ্মাজি নিজের পুত্র নারদকে শুনিয়েছিলেন, শ্রী ব্যাস ঋষি দ্বারা গ্রহণ হয়েছিল ও লেখা হয়েছিল। অন্য পুরাণের জ্ঞান ব্রহ্মার জ্ঞানের সমান হতে পারে না। এইজন্য অন্য পুরাণ বুঝতে হলে দেবীপুরাণ ও শিবপুরানের সহযোগ নিতে হবে। কেননা এ জ্ঞান দক্ষাদি ঋষির পিতা ব্রহ্মা বলেছিলেন। শ্রী দেবীপুরাণ ও শ্রীশিব পুরাণকে বুঝতে হলে শ্রীমদ ভগবত ও চারিবেদের সহযোগ নিতে হবে। কেননা এ জ্ঞান স্বয়ং ভগবান কাল রূপী ব্রহ্ম দ্বারা দেওয়া হয়েছিল। যে কিনা

ব্রহ্মা, বিষ্ণু ও শিবের উৎপন্ন কর্তা বা পিতা। পবিত্র বেদ ও পবিত্র শ্রীমদভাগবত গীতার জ্ঞান বুঝতে হলে স্বসম বেদ অর্থাৎ সুক্ষ্ম বেদের সহযোগ নিতে হবে। যিনি কাল রূপী ব্রহ্মার উৎপত্তি কর্ত্তা, অর্থাৎ পরম পিতা অক্ষর ব্রহ্ম(কবির্দেব) এর দেওয়া। যে (কবিগীর্ভিঃ) কবিরবাণী দ্বারা স্বয়ং সতপুরুষ প্রকট হয়ে বলেছিলেন। (ঋক্‌বেদ মন্ডল ৯ সুক্ত ৯৬ মন্ত্র ১৬ থেকে ২০ পর্যন্ত প্রমাণ আছে।) আর শ্রীমদ্ ভাগবত গীতাতে ভগবান কাল অর্থাৎ ব্রহ্ম স্বয়ং নিজের স্থিতির কথা বলেছিল যা সত্য আছে।

গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ১৮ তে বলেছে, আমি (কাল রূপী ব্রহ্ম) আমার নিজের একুশ ব্রহ্মান্ডের মধ্যে যত প্রাণী আছে সবার থেকে শ্রেষ্ঠ আছি। সে যেরকম স্থূল শরীরে নাশবান হোক বা আত্মারূপে অবিনাশী হোক। এই জন্য লোক বেদে (শুনাশুনি জ্ঞান)-এর আধারে আমায় পুরযোত্তম মানে। বাস্তবে পুরযোত্তম তো আমা (ক্ষরপুরুষ/কাল) থেকে তথা অক্ষরপুরুষ (পরব্রহ্ম) -থেকেও অন্য একজন আছে। তাকেই বাস্তবে ভগবান বা পরমাত্মা বলা হয়। তিন লোকে প্রবেশ করে সকলকে ধারণ পোষণ করেন। তিনিই বাস্তবে অবিনাশী পরমেশ্বর। (গীতা অধ্যায় ১৫ শ্লোক ১৬-১৭)। গীতা জ্ঞান দাতা ব্রহ্ম স্বয়ং বলছে যে, হে অর্জুন! তোর এবং আমার বহুবার জন্ম হয়েছে, সে কথা তুই জানিস না আমি জানি। শ্রীমদ ভাগবত গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৫ অধ্যায় ২ শ্লোক নং ১২-তে প্রমাণ আছে এবং অধ্যায় ৭ শ্লোক নং ১৮ তে নিজের সাধনাকেও (অমুত্তমাম্) অতি অশ্রেষ্ঠ বলেছে। এইজন্য অধ্যায় ১৮ শ্লোক ৬২-তে বলছে হে অর্জুন! সর্ব ভাব দিয়ে ওই পরমেশ্বরের শরণে যা, যার কৃপাতে তোর পরমশান্তি প্রাপ্ত হবে আর কোন দিন সে স্থান নষ্ট হয় না, এমন লোক অর্থাৎ সতলোক প্রাপ্ত হবে। গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪-তে বলছে, যখন তোকে তত্ত্বদর্শী প্রাপ্ত হয়ে যাবে (যে গীতা অধ্যায় ৪ শ্লোক নং ৩৪ তথা অধ্যায় ১৫ শ্লোক ১-তে বর্ণিত আছে) তার পরে ওই পরমপদ পরমেশ্বরের খোঁজ করা দরকার; যেখানে গেলে সাধকে আর সংসারে ফিরে আসতে হয় না, অতএব পূর্ণ মোক্ষ প্রাপ্ত হয়ে যাবে। যে পরমেশ্বরের দ্বারা এই সমস্ত সংসার উৎপন্ন হয়েছে তথা যিনি সবাইকে ধারণ-পোষণ করে থাকেন। আমি (গীতা জ্ঞান দাতা ব্রহ্মরূপী কাল)-ও ওই আদি পুরুষ পরমেশ্বরের শরণে আছি। পূর্ণ বিশ্বাসের সাথে তাহার ভক্তি সাধনা ও পূজা করা উচিৎ।

## ।। শ্রী দেবী মহাপুরাণ থেকে জ্ঞান গ্রহণ করেন।।

### "শ্রী দেবী পুরাণ থেকে আংশিক লেখা এবং সার বিচার"

### (সংক্ষিপ্ত শ্রীমদ দেবী ভাগবত, সচিত্র, মোটা টাইপ কেবল হিন্দি, সম্পাদক হণুমান প্রসাদ পোদ্দার, চিম্মনলাল গোস্বামী, প্রকাশক গোবিন্দ-ভবন-কার্যালয়, গীতা প্রেস, গোরখপুর)

**।। শ্রী জগদম্বিকায়ৈ নমঃ।।**

**শ্রী দেবী মদভাগবত**

**তৃতীয় স্কন্ধ**

রাজা পরীক্ষিৎ শ্রী ব্যাসের কাছে ব্রহ্মাণ্ডের রচনার বিষয়ে জিজ্ঞাসা করলেন তখন শ্রী ব্যাসজি বললেন রাজন, আমি এই প্রশ্নই নারদের কাছে জিজ্ঞাসা করেছিলাম; সেই বর্ণন আপনাকে শুনাচ্ছি

তারপরে ব্যাসজি বললেন যে, আমি নারদকে জিজ্ঞাসা করি যে এই ব্রহ্মাণ্ডের রচয়িতা কে? কেউ বলে শঙ্কর ভগবান এর রচয়িতা। কেউ বলে বিষ্ণু ভগবান, কেউ বলে ব্রহ্মা তথা অনেক ব্রাহ্মণে ভবাণীকে সর্ব মনোরথ পূর্ণ করে বলে। সে আদিমায়া মহশক্তি তথা পরম পুরুষের সাথে থেকে কাজ সম্পাদন করে থাকেন প্রকৃতি। ব্রহ্মের সাথে তার অভেদ সম্পর্ক আছে। (পৃষ্ঠা ১১৪)

**নারদ বলছেন** — ব্যাসজি, প্রাচীন সময়ের কথা ;এই সন্দেহ আমার হৃদয়েও উৎপন্ন হয়ে ছিল। তখন আমি নিজের পিতা অমিত তেজস্বী ব্রহ্মার স্থানে গেলাম;আর তার কাছে এই বিষয়ে, যা তুমি এখন আমায় জিজ্ঞাসা করলে, ওই বিষয়ে আমি জিজ্ঞাসা করেছিলাম। 'আমি বললাম পিতা ! এই সম্পূর্ণ ব্রহ্মাণ্ড কিভাবে উৎপন্ন হয়েছে? এর রচনা আপনি করেছেন না, বিষ্ণু ভগবান করেছেন না শিব প্রভু করেছেন, কৃপা করে সত্য সত্য বলবেন।

**ব্রহ্মা বললেন** — পৃষ্ঠা ১১৫ থেকে ১২০ তথা ১২৩, ১২৫, ১২৮, ১২৯ পুত্র! আমি এই প্রশ্নের কি উত্তর দেব? এই প্রশ্ন খুবই জটিল। পূর্বকালে সমস্ত জায়গায় জলই জল ছিল। তখন পদ্মফুল থেকে আমি উৎপত্তি হয়েছি, আমি পদ্মফুলে বসে বিচার করতে লাগলাম যে, এই অগাধ জলের মধ্যে আমি কিভাবে উৎপন্ন হলাম? কে আমাকে রক্ষা করেছেন? পদ্মফুলের ডান্ডি ধরে আমি জলের তলায় গেলাম। ওখানে আমি বিষ্ণুকে শেষ নাগের শয্যায় দর্শন করলাম, সে যোগ নিদ্রায় বশীভূত হয়ে গাঢ় ঘুমে ঘুমিয়ে ছিল। এর মধ্যে ভগবতী যোগ নিদ্রাকে মনে পড়ে। আমি তার স্তবন করলাম। তখন সে ভগবতী কল্যাণময়ী শ্রী বিষ্ণুর বিগ্রহ থেকে বেরিয়ে অচিন্ত রূপধারণ করে আকাশে বিরাজমান হয়ে গেল। দিব্য আভূষণ তার অঙ্গে পড়ছে। যখন যোগনিদ্রা বিষ্ণুর শরীর থেকে বেরিয়ে আকাশে বিরাজমান হয়ে গেলেন, তখনই শ্রীহরি উঠে বসলেন। তখন ওখানে আমি আর বিষ্ণুই ছিলাম, ওখানে রুদ্রও প্রকট হয়ে গেল। তখন আমাদের তিনজনকে দেবী বললেন-ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর! তোমরা ঠিকমত সাবধান হয়ে নিজ নিজ কাজে সংলগ্ন হয়ে যাও। সৃষ্টি, স্থিতি, ও সংহার এ তোমাদের কাজ। এর মধ্যে এক সুন্দর বিমান আকাশ থেকে নামতে দেখে, দেবী বললেন, দেবতারা তোমরা নির্ভীক হয়ে ওই বিমানে প্রবেশ কর, ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, আজ তোমাদের এক অদ্ভুত দৃশ্য দেখাব।

আমরা তিন দেবতা ওই বিমানে বসা মাত্র, দেবী নিজ সামর্থে বিমানকে আকাশে উড়িয়ে দিলেন। এর মধ্যে আমাদের বিমান খুব তেজভাবে উড়তে লাগল আর ওই দিব্যধাম-ব্রহ্ম লোকে গিয়ে পৌঁছায়। ওখানে এক অন্য ব্রহ্মা বিরাজমান ছিল। তাকে দেখে ভগবান বিষ্ণু ও শিবের বড় আশ্চর্য্য মনে করল, তাই ভগবান শঙ্কর ও বিষ্ণু আমাকে জিজ্ঞাসা করল চতুরানন! এ অবিনাশী ব্রহ্মা কে? আমি বললাম আমি কিছু জানি না, সৃষ্টির অধিষ্ঠাতা তিনি কে? ব্রহ্মবললেন, ভগবান! আমি কে? আর আমার উদ্দেশ্য কি, ওই উলঝনে আমার মন চক্কর কাটছে।

এরমধ্যে মনের মত বিমান তীব্রগামী ভাবে ছুটে কৈলাস পর্বতের শিখরে গিয়ে পৌঁছাল ওখানে বিমান পৌঁছতেই ওই ভব্য ভবন থেকে ত্রিনেত্র ধারী ভগবান শঙ্কর বেরোলেন, সে নন্দীবৃষভের উপর বসে ছিল।

কয়েকক্ষণ বাদ ওই বিমান শিখর থেকে পবনের বেগে উড়ে বৈকুন্ঠ লোকে পৌঁছায়। ওখানে ভগবতী লক্ষীর বিলাস ভবন ছিল, তবে পুত্র নারদ ওখানে আমি যা সম্পত্তি দেখেছি, তার বর্ণন করা আমার পক্ষে সম্ভব নয়।

ওই উত্তমপুরীকে দেখে বিষ্ণুর মন আশ্চর্য্য সমুদ্রে হাবুডাবু খেতে লাগল। ওখানে কমললোচন শ্রীহরি বিরাজমান ছিল তার চার হাত ছিল।

এর মধ্যে হাওয়ার বেগে উড়তে লাগল, সামনে অমৃতের সমান মিষ্টি জলের সমুদ্র পেলাম। সেখানে এক মনোহর দ্বীপ ছিল।

ওই দ্বীপে এক মঙ্গলময় পালঙ্ক বিছানো ছিল। ওই উত্তম পালঙ্কের উপর এক দিব্য রমনী বসে ছিলেন। আমরা সব মিলে বলাবলি করছি, এই সুন্দরী কে? এর নাম বা কি? আমরা এর বিষয়ে একদম অনভিজ্ঞ আছি।

**পুত্র নারদ!** এমন সন্দেহ গ্রহ হয়ে আমরা ওখানেই ছিলাম, তখন ভগবান বিষ্ণু ওই চারুসাহিনী ভগবতীকে দেখে, বিবেক পূর্বক নিশ্চয় করে নেয়, এ ভগবতী জগৎ অম্বিকাই হবে। তখন তিনি বললেন এই ভগবতী আমাদের সবার আদি কারণ। মহাবিদ্যা ও মহামায়া তার নাম, তিনি পূর্ণ প্রকৃতি, ও বিশ্বেশ্বরী, বেদগর্ভা ইনাকেই শিবা বলা হয়। এই সেই দিবঙ্গনা আছে, যে প্রলয়ার্ণবে আমাকে দর্শন দিয়েছিল। ওই সময় আমার বালকরূপ ছিল, আমাকে ঝুলনায় ঝুলাতো, (বটবৃক্ষের পাতার উপর এক সুদৃঢ় বিছানা বিছানো ছিল। তার উপর শুয়ে আমি আমার পায়ের আঙুল চুষতাম মুখে নিয়ে আর খেলতাম। এই দেবী গান গেয়ে আমাকে ঝুলাতো, তিনি সেই দেবী, এতে কোন সন্দেহ নেই। ইনাকে দেখে আমার আগের কথা মনে পড়েছে ইনিই আমাদের সবার জননী।

**শ্রী বিষ্ণু সময়ানুসারে ঐ ভগবতী ভুবনেশ্বরীর স্তুতি আরম্ভ করে, ভগবান বিষ্ণু বললেন—** প্রকৃতি দেবিকে নমস্কার, ভগবতী বিধাত্রীকে নিরন্তর নমস্কার, তুমি শুদ্ধস্বরূপা আছ, এই সারা সংসার তোমার থেকে উদ্ভাসিত আছে। আমি (বিষ্ণু) ব্রহ্মা ও শঙ্কর আমরা সবাই তোমার কৃপাতেই বিদ্যমান আছি। আমাদের আবির্ভাব (জন্ম/উৎপন্ন) আর তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে। কেবল তুমিই নিত্য, জগৎজননী, প্রকৃতি ও সনাতনী দেবী আছো।

**ভগবান শঙ্কর বললেন—**দেবী! যদি মহাভাগ বিষ্ণু তোমার দ্বারা প্রকট হয়ে থাকে, তারপরে উৎপন্ন হওয়া ব্রহ্মাও যদি তোমার বালক হয় তবে আমি তমোগুণী লীলা করা শঙ্কর কি তোমার সন্তান হলাম না? অর্থাৎ আমাকেও উৎপন্ন করেছো তুমিই। এই সংসারের সৃষ্টি, স্থিতি ও সংহার করায় তোমার গুণ সদা সমর্থ আছে। ওই তিন গুণে উৎপন্ন আমরা ব্রহ্মা, বিষ্ণু, শঙ্কর নিয়মিত অনুসার কার্য্যতে তৎপর বা ব্যস্ত থাকি। পরে বিষ্ণু বললেন, আমি ব্রহ্মা ও ও শিব বিমানে চড়ে যাচ্ছিলাম, রাস্তায় আমরা নতুন নতুন জগৎ দেখতে পাই, তখন ভবানীকে বললাম ভবানী! তবে বলেন তো ঐগুলো কে বানিয়েছেন?

এইজন্য এই প্রথম দেখুন, শ্রী মদ দেবীভাগবত মহাপুরাণ সভাষটিকম্ সমহাত্যম্, খেমরাজ শ্রী কৃষ্ণ দাস প্রকাশ মুম্বই, এর মধ্যে সংস্কৃত সহিত হিন্দি অনুবাদ আছে।

**।। তৃতীয় স্কন্দে অধ্যায় ৪ পৃষ্ঠা ১০ শ্লোক ৪২।।**

**ব্রহ্মা-** অহম্ ঈশ্বর ঃ ফিল তে প্রভাবাৎসর্বে বযং জনি যুতা ন যদা তু নিত্যাঃ,

কে অন্যে সুরাঃ শতমখ প্রমুখাঃ চ নিত্যা নিত্যা ত্বমেব জননী প্রকৃতিঃ পুরাণা।। ৪২।।

**হিন্দি অনুবাদ ঃ—** হে মাত! ব্রহ্মা, আমিও শিব তোমারই প্রভাবে জন্মবান আছি, নিত্য নই বা আমরা অবিনাশী নই, তবে অন্য ইন্দ্রাদি দ্বিতীয় দেবতারা কি প্রকারে নিত্য হতে পারে? তুমিই অবিনাশী প্রকৃতি ও সনাতনী দেবী ই আছো। (৪২)

**।। পৃষ্ঠা ১১-১২ অধ্যায় ৫ শ্লোক নং ৮ ।।**

যদি দয়ার্দমনা ন সদাংঽবিকে কথমহং বিহিত ঃ চ তমোগুণ ঃ
কমলজশ্চ রজোগুণ সম্ভব ঃ সুবিহিত ঃ কিমু সত্যগুণং হরিঃ। (৪)

**অনুবাদ ঃ—** ভগবান শঙ্কর বললেন:- হে মাত! যদি আমার উপর আপনি দয়াযুক্ত হন, তাহলে তমোগুণ কেনো বানালেন, পদ্মফুল থেকে উৎপন্ন ব্রহ্মাকে রজো গুণ কেন বানালেন, আর বিষ্ণুকে সতগুণ কেন বানালেন? অর্থাৎ জীবকে জন্ম-মত্যু রূপী দুষ্কর্মতে কেন লাগালেন?

**শ্লোক ১২ ঃ** রময়সে স্বপতিং পুরুষং সদা তব গতিং ন হি বিহ বিদম্ শিবে।

**হিন্দি (বাংলা) —** আপনার পতি পুরুষ অর্থাৎ কাল ভগবানের সাথে আপনি সদা ভোগবিলাস করতে থাকেন। আপনার গতি কেউ জানে না।

**ব্রহ্মা বলেছিলেন —** আমিও মহামায়া জগদম্বিকার চরণে পড়েছি আর আমি তাকে জিজ্ঞাসা করেছি মাত! বেদ বলে "একমেবা দ্বিতীয়ং ব্রহ্ম", আছেন তাহলে কি ওই আত্মস্বরূপা আপনি না অন্য কোন পুরুষ?

**দেবী বললেন —** আমি আর ব্রহ্ম একই আছি। আমাতে ও ব্রহ্মতে কোনদিন কিঞ্চিৎ মাত্র ভেদ নেই। গৌরী, ব্রাহ্মী, রৌদ্রী, বৈষ্ণবী, শিবা, বারুণী, কৌবেরী, নারসিংহী আর বাসবী, এইসব আমারই রূপ আছে। পরে বললেন ব্রহ্মা, এই শক্তিকে তুমি নিজের স্ত্রী বানাও, 'মহাসরস্বতী' নামে বিখ্যাত এই সুন্দরী এখন সদা তোমার স্ত্রী হয়ে থাকবে। পরে ভগবতী জগদম্বা ভগবান বিষ্ণুকে বললেন, বিষ্ণো! মনকে মুগ্ধ করে দেয়, এই মহালক্ষীকে তুমি নিয়ে যাও। এ সদা তোমার বক্ষস্থলে বিরাজমান থাকবে।

আবার শঙ্করকে দেবী বললেন, শঙ্কর! মনকে মুগ্ধ করে থাকে এই 'মহাকালী' গৌরী নামে বিখ্যাত আছে। তুমি একে পত্নীরূপে স্বীকার কর।

এখন আমার কার্য্য সিদ্ধ করার জন্য বিমানে বসে তোমরা শীঘ্র যাও। কোনো কঠিন কার্য্য উপস্থিত হলে যখনই আমাকে স্মরণ করবে তখনই আমি তোমাদের সামনে আসব। দেবতারা! আমার ও সনাতন পরমাত্মার ধ্যান তোমরা সব সময় করা উচিৎ। আর আমাদের দুইজনের স্মরণ করতে থাকলে, তোমাদের কার্য্য সিদ্ধ হতে কিঞ্চিৎমাত্রও সন্দেহ থাকবে না।

**ব্রহ্মা বললেন ঃ—**এই প্রকার বলে ভগবতী জগদম্বিকা আমাদের বিদায় দিলেন। তিনি শুদ্ধ আচারবালী শক্তিতে ভগবান বিষ্ণুর জন্য মহালক্ষ্মী, শঙ্করের জন্য মহাকালী, আর আমার জন্য মহাসরস্বতীকে পত্নী বানানোর আজ্ঞা দিলেন, তারপরে ওই স্থান থেকে চলে যায়।

**সার বিচার ঃ—** এক ব্রহ্মাণ্ডের বাস্তবিক স্থিতিতে ব্যাস মহর্ষি, মহর্ষি নারদ। ব্রহ্মা, বিষ্ণু এবং শঙ্কর ও অনভিজ্ঞ আছেন। এটাও স্পষ্ট যে, শ্রী দুর্গাকে প্রকৃতিও বলা হয় তথা দূর্গা ও ব্রহ্ম (জ্যোতি নিরঞ্জন/কাল) পতি পত্নী সম্বন্ধও আছে। এইজন্য লিখেছে যে, ব্রহ্মের সাথে প্রকৃতির

অভেদ সম্বন্ধ, যেমন পত্নীকে অর্ধাঙ্গীনিও বলা হয়।

শ্রী ব্রহ্মা তো নিজেই জানে না যে কোথা থেকে সে উৎপন্ন হয়েছে। হাজার বৎসর পর্যন্ত্য পৃথিবীর খোঁজ করেছে পরন্তু পায় নি।

তখন আকাশ বাণীর আধারে হাজার বৎসর তপ করে।

পদ্মফুলের ডান্ডি (কান্ড) ধরে নীচে গিয়ে দেখে শেষ নাগের শয্যায় বিষ্ণু অচেতন হয়ে পড়ে আছেন। শ্রী বিষ্ণুর শরীর থেকে এক দেবী বের হয় (প্রেতনির মত) যে সুন্দর আভূষণ পড়ে আকাশে বিরাজমান হলেন। তখন বিষ্ণু সচেতন হয়। এর মধ্যে শঙ্কর আসেন।

উপরোক্ত বিবরণে সিদ্ধ হয়েছে তিন ভগবানকে অচেতন (বেঁহুশ) করে রেখেছিলেন, পরে সচেতন করে, পরে আকাশ থেকে বিমান এসে তিন প্রভুকে আদেশ দিলেন, বিমান উড়তে লাগল। উপরে গিয়ে দেখে এক ব্রহ্মা, এক বিষ্ণু ও এক শিব যারা ব্রহ্মলোকে আছেন।

**বিচার করেন —** ব্রহ্মলোকে দ্বিতীয় ব্রহ্মা, বিষ্ণু ও শিব দেখেছিলেন, এইসব জ্যোতি নিরঞ্জনেরই (ব্রহ্মর) কলাবাজী (চালাকী বাজি) আছে, তিনিই তিন রূপ ধারণ করে, ব্রহ্মলোকে তিন গুপ্ত স্থান (এক রজোগুণ প্রধান ক্ষেত্র, এক সতগুণ প্রধান ক্ষেত্র আর এক তমোগুণ প্রধান ক্ষেত্র) বানিয়ে রেখেছে এবং সেখানে প্রকৃতি (দূর্গা-অষ্টাঙ্গী)-কে নিজের পত্নী রূপে রেখেছে। যখন এই দুইজন রজোগুণ প্রধান ক্ষেত্রে থাকেন, তখন এ কালকে মহাব্রহ্ম ও দূর্গাকে মহাসাবিত্রী বলা হয় আর এই দুইজনের সংযোগে যে পুত্র রজোগুণ প্রদান ক্ষেত্রে উৎপন্ন হয় তার নাম ব্রহ্মা রাখে অতএব প্রাপ্ত বয়স হওয়ার আগে অচেতন করে, লালন পালন করে পরে পদ্মফুলের উপর সচেতন করে রাখে। আবার যখন এই দুইজন মহাবিষ্ণু ও মহালক্ষী রূপে (কাল ও দূর্গা) সতগুণ প্রধান ক্ষেত্রে থাকে, এবং পতি পত্নীর ব্যবহারে যে পুত্র হয়, তার নাম বিষ্ণু রাখে সে সতগুণ প্রধান হয়ে থাকে। একেও প্রাপ্ত বয়স হওয়ার আগে অচেতন করে লালন পালন করে, পরে শেষ নাগের শয্যায় অচেতন করে ঘুমিয়ে রাখে প্রাপ্ত বয়স হলে সচেতন করে লালন পালন করে, পরে নাগের শয্যায় অচেতন করে ঘুমায়ে রাখে প্রাপ্ত বয়স হলে সচেতন করে। পরে এই দুইজন যখন তমোগুণ প্রধান ক্ষেত্রে থাকে, তখন শিবা মানে দূর্গা তথা মহাশিব বা সদাশিব পতিপত্নী ব্যবহারে যে পুত্র এই ক্ষেত্রে হয় সে তমোগুণ প্রধান হয়, তার নাম শিব রাখে একেও অচেতন করে রেখে, প্রাপ্ত বয়স হলে সচেতন করে। পরে তিনজনকে একসঙ্গে বিমানে বসিয়ে উপরের দৃশ্য দেখায়। কেননা এরা যেন নিজেকে কোনোদিন সর্বেসর্বা না ভাবে। গুণ প্রধান ক্ষেত্রকে বোঝার জন্য।

**এক উদাহরণ—**কোন বাংলোতে তিন কামরা (রুম) আছে। মনে করেন একটা রুমে দেশভক্ত শহীদের চিত্র লাগানো আছে;যখন কোন ব্যক্তি ওই রুমে যায়, তখন তার বিচারও ঠিক দেশ ভক্তের মত হয়ে যায়।

দ্বিতীয় কামরায় (রুমে) সাধু মহাপুরুষদের চিত্র লাগানো আছে, সেই রুমে প্রবেশ করলেই মন শান্ত এবং প্রভু ভক্তির ভাব হয়ে যায়।

আর তৃতীয় কামরায় (রুমে) অশ্লীল, অর্ধনগ্ন স্ত্রী পুরুষ বা হিরো হিরোইনদের চিত্র লাগানো আছে, সেখানে প্রবেশ করতেই মনের মধ্যে বকবাস অর্থাৎ খারাপ মনোভাব এসে যায়।

ঠিক এই প্রকার ব্রহ্মলোকে কালরূপী ব্রহ্ম তিন স্থান এক এক গুণ প্রধান বানিয়েছে। তিন প্রভুই (রজোগুণ-ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব) নিজের গুণের প্রভাব কেমন ভাবে ঢালেন।

**উদাহরণ যেমন—** রান্নাঘরে শুকনো লঙ্কার গুড়ি দিয়ে সম্ভারা দেওয়া তরকারীতে, সেই লঙ্কার গুণ যখন সব রুমের ব্যক্তিদের কাছে পৌঁছায় তখন ব্যক্তিদের ছিঁক এসে যায়। লঙ্কা তো রান্না ঘরে ছিল কিন্তু তার নিরাকার শক্তি বা গুণের কারণে দূরে থাকা ব্যক্তিকেও প্রভাবিত করে দেয়। ঠিক এই প্রকার তিন প্রভু (ব্রহ্মা, বিষ্ণু ও শিব) নিজ নিজ লোকে থেকে, তিন লোক (পৃথিবী লোক, পাতাল লোক, ও স্বর্গ লোক)-এ প্রাণীদের প্রভাবিত করে রাখেন। যেমন মোবাইল ফোনের রেঞ্জ দ্বারা ফোন কার্য্য করে, ঠিক এই প্রকার অদৃশ্য শক্তিরূপী গুণ দিয়ে তিন দেবতা তার পিতা কালের সৃষ্টি তারই আহারের জন্য চালাচ্ছেন। দূর্গার নিজের আলাদা লোকও আছে, যেখানে সে নিজের বাস্তবিক রূপে দর্শন দেন। যখন এদের বিমান দূর্গার দ্বীপে পৌঁছায়, তখন জ্যোতি নিরঞ্জন অর্থাৎ কালরূপী ব্রহ্ম বিষ্ণুকে বাল্যকালের স্মৃতি মনে করিয়েছেন। তার জন্য বিষ্ণু বলেছে যে, এ দূর্গা আমাদের তিনজনের মাতা। আমি বালকরূপে পালঙ্কে শুয়ে থাকতাম। তিনি আমায় গান করে ঝুলাতেন তাই বিষ্ণু বলতে পারলেন আপনিই আমাদের মাতা। আমি ব্রহ্মা শিব তো জন্মবান হয়েছি। আমাদের তো আবির্ভাব মানে জন্ম ও তিরোভাব মানে মৃত্যু হয়ে থাকে তাই আমরা অবিনাশী নই। আপনি প্রকৃতি দেবী। এই কথা শঙ্কর ও স্বীকার করেছেন যে কি এও বলেছেন, আমি তমোগুণী লীলা করতে পারা শিব কি আপনার পুত্র হলাম না ? আমিও আপনার পুত্র। বিষ্ণু ও ব্রহ্মা আপনার থেকেই উৎপন্ন হয়েছে।

পরে এই তিন দেবতার বিয়েও দূর্গা করিয়েছেন। প্রকৃতি দেবী (দূর্গা) তার নিজ শব্দ শক্তি দ্বারাই নিজের অন্য রূপ ধারণ করেছিলেন। ব্রহ্মার বিয়ে সাবিত্রীর সঙ্গে, বিষ্ণুর বিয়ে লক্ষীর সঙ্গে ও শিবের বিয়ে কালী বা উমার সঙ্গে দিয়ে এদের আলাদা আলাদা দ্বীপে পাঠিয়ে দিয়েছেন।

জ্যোতি নিরঞ্জন (কাল ব্রহ্ম) তার শ্বাস দ্বারা সমুদ্রেতে চার বেদ লুকিয়ে রেখেছিল পরে সাগর মন্থনের সময়ে উপরে প্রকট হয়ে যায়। জ্যোতি নিরঞ্জনের (কালের) আদেশে দূর্গা চার বেদ ব্রহ্মাকে দিয়েছিলেন। ব্রহ্মা নিজের মাতা (দূর্গা)-কে জিজ্ঞাসা করেছিলেন, বেদেতে যে ব্রহ্ম (প্রভু) বলা হয়েছে সেই প্রভু কি আপনি না কি অন্য কোন পুরুষ ?

দূর্গা কালের ভয়ে বাস্তবিক লুকানোর চেষ্টা করে বললেন, আমি এবং ব্রহ্ম একই, কোন ভেদ নেই, তবুও বাস্তবিক লুকায়নি। দূর্গা আবার বললেন, তোমরা তিনজন আমার ও ব্রহ্মর সদা স্মরণ করতে থেকো। আমাদের স্মরণ করার সময় যদি কোন কঠিন কার্য হয় তাহলে আমি হঠাৎ সামনে আসব।

**বিশেষ—**কেননা কাল দূর্গাকে বলে রেখেছিল, আমার ভেদ কাউকে দেবে না বা বলবে না। এই ভয়ে দূর্গা সর্ব জগৎকে বাস্তবিকতা থেকে অপরিচিত রাখেন। ইনারা নিজের তিন পুত্রকেও ঠকানোর মধ্যে রেখেছেন। এর কারণ হল, কালকে অভিশাপ দিয়েছিলেন এক লাখ মানব শরীরধারী প্রাণীদের নিত্য আহার করার। এই জন্য তার তিন পুত্রদের দ্বারা আহার তৈরী করান। শ্রী ব্রহ্মাকে রজোগুণে প্রভাবিত করে সর্ব প্রাণীদের দ্বারা সন্তান উৎপত্তি করান।

শ্রী বিষ্ণুকে সতোগুণ দিয়ে, একজন অন্য জনের উপরে মোহ উৎপন্ন করিয়ে স্থিতি অর্থাৎ কাল জালের মধ্যে জড়িয়ে রাখেন আর শ্রী শঙ্কর তমোগুণ দ্বারা সংহার করিয়ে কালের আহার তৈরী করান।

পড়ে তিন প্রভুকেও মেরে খায় তথা নতুন পুন্য কর্মী প্রাণীর থেকে তিন পুত্র উৎপন্ন করে নিজের কার্য জারী রাখে। আর আগের তিন পুত্র যে ব্রহ্মা বিষ্ণু শিবকে চুরাশী লাখ যোনীতে ও স্বর্গ নরকে কর্ম আধারের চক্র লাগিয়ে রাখে। এই প্রমাণ শিব মহাপুরাণ, রুদ্র সংহিতা, প্রথম (সৃষ্টি) খন্ড, অধ্যায় ৬,৭ তথা ৮ ও ৯-তে আছে।

## ।। "শ্রী শিব মহাপুরাণের সার বিচার" ।।

## "শিব পুরাণ"

"শ্রী শিব মহাপুরাণ (অনুবাদক: শ্রী হনুমান প্রসাদ পোদ্দার। প্রকাশক : গোবিন্দ ভবন কার্যালয়, গীতা প্রেস গোরখপুর) মোটা টাইপ, অধ্যায় ৬ রুদ্রসংহিতা, প্রথম খন্ড (সৃষ্টি) থেকে নিষ্কর্ষ"

নিজের পুত্র নারদ শ্রী শিব ও শ্রী শিবার বিষয়ে জিজ্ঞাসা করার পর শ্রী ব্রহ্মা বললেন, (পৃষ্ঠা ১০০ থেকে ১০২) যে পরব্রহ্মর বিষয়ে জ্ঞান ও অজ্ঞানে পূর্ণ যুক্তির দ্বারা এই প্রকার বিকল্প করা যায়, সেই নিরাকার পরব্রহ্ম ওই সাকার রূপে সদাশিব রূপধারণ করে মনুষ্য রূপে প্রকট হয়। সদাশিব নিজের শরীরে এক স্ত্রীকে উৎপন্ন করেছে, যাকে প্রধান, প্রকৃতি, অম্বিকা, ত্রিদেব জননী (ব্রহ্মা, বিষ্ণু ও শিবের মাতা) বলা হয়। যার আট হাত আছে।

## ।। 'শ্রী বিষ্ণুর উৎপত্তি" ।।

যে ওই সদাশিব আছে, তাকে পরম পুরুষ, ঈশ্বর, শিব, শম্ভু আর মহেশ্বর বলা হয়। সে তার সারা অঙ্গে ভস্ম মাখায়ে থাকে। ঐ কাল রূপী ব্রহ্ম এক শিবলোক নামক (ব্রহ্মলোকে-তমোগুণ প্রধান ক্ষেত্র) ধাম বানিয়েছে। তাকে কাশী বলা হয়। শিব ও শিবা পতি পত্নী রূপে থেকে এক পুত্র উৎপন্ন করেছে, যার নাম বিষ্ণু রেখেছে। অধ্যায় ৭, রুদ্র সংহিতা, শিব মহাপুরাণ (পৃষ্ঠা ১০৩, ১০৪)।

## ।। "শ্রী ব্রহ্মা ও শিবের উৎপত্তি" ।।

অধ্যায় ৭,৮,৯ (পৃষ্ঠা ১০৫-১১০) শ্রী ব্রহ্মা বলেছে যে, শ্রী শিব ও শিবা (কাল রূপী ব্রহ্মও দূর্গা প্রকৃতি অষ্টঙ্গী) পতি পত্নীর মিলনে আমারও উৎপত্তি করেছে, এবং আমায় অচেতন করে পদ্মফুলে রেখে দিয়েছে। ওই কাল মহাবিষ্ণু রূপ ধারণ করে নাভি থেকে এক পদ্ম উৎপন্ন করে। ব্রহ্মা পরে আরও বললেন, আমার হুঁশে এলো, কমল (পদ্মফুলের মূল (শিকড়) খুঁজতে চেয়েছি পায়নি। তবে তপস্যা করার পর আকাশবাণী হওয়ার পরে বিষ্ণু ও আমার কোন কথায় লড়াই হয়। (বিবরণ এই পুস্তকে পৃষ্ঠা ৫৪৯-তে) তখন আমাদের মাঝখানে এক তেজময় লিঙ্গ প্রকট হয় তথা ওঁ, ওঁ নাদ প্রকট হয় এবং ওই লিঙ্গর উপর অ-উ-ম এই তিন অক্ষর লেখা ছিল। তখন রুদ্র রপ ধারণ করে সদাশিব পাঁচমুখ মানব রূপ প্রকট হয়। তার সাথে শিব (দূর্গা)-ও ছিল।

পরে শঙ্কর হঠাৎ প্রকট হলেন (কেননা ও প্রথমে অচেতন ছিল ফির সচেতন করে তিনজনকেই এক জায়গায় করে দিয়েছে) আর বললেন, তোমরা তিনজন সৃষ্টি স্থিতি ও সংহারের কার্য সামলাও।

রজোগুণ প্রধান ব্রহ্মা, সতোগুণ প্রধান বিষ্ণু ও তমোগুণ প্রধান শিব। এই প্রকার তিন

দেবতার গুণ, পরন্তু শিব (কালরূপী ব্রহ্ম) গুণাতীত মানা হয়েছে, পৃষ্ঠা ১১০-তে আছে।

**সার বিচার ঃ—** উপরোক্ত বিবরণ দ্বারা স্পষ্ট হয় যে, কাল রূপী ব্রহ্ম অর্থাৎ সদাশিব ও দুর্গা (প্রকৃতি) শ্রী ব্রহ্মা শ্রী বিষ্ণু তথা শ্রী শিবেরই মাতা ও পিতা। দুর্গাকে প্রকৃতি ও প্রধানও বলা হয়, তাহার আট হাত (ভূজা) আছে। এই সদাশিব অর্থাৎ জ্যোতি নিরঞ্জন কালের শরীর অর্থাৎ পেট থেকে বেরিয়েছে। ব্রহ্ম অর্থাৎ কাল ও প্রকৃতি (দূর্গা) সব প্রাণীদের ভ্রমিত করে রাখে। নিজের পুত্রদেরকেও বাস্তবিক সত্যকথা বলে না। কারণ হল যে, কাল (ব্রহ্ম)-এর একুশ ব্রহ্মাণ্ডের প্রাণীদের যাতে খবর না হয়ে যায় যে, সে কাল ব্রহ্ম তপ্ত শিলায় এক লাখ মানব শরীর ধারীকে ভেজে খায়। এই জন্য জন্ম মৃত্যু তথা অন্য দুঃখদায়ক যোনিতে যন্ত্রণা দেয় আর নিজের তিন পুত্র রজোগুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু তমোগুণ শিব দ্বারা উৎপত্তি, স্থিতি, (পালন) ও সংহার করিয়ে নিজের খাদ্য তৈরী করায়। কেননা কালকে এক লাখ মানব শরীরধারী প্রাণীদের আহার করার অভিশাপ লেগেছিল। কৃপা করে শ্রীমদ ভাগবত গীতাতে দেখেন, কাল (ব্রহ্ম) তথা প্রকৃতি (দূর্গা)-র পত্নি কর্ম দ্বারা রজোগুণ ব্রহ্মা, সতোগুণ বিষ্ণু ও তমোগুণ শিবের উৎপত্তি।

## ।। "তিন গুণ কি ? প্রমাণ সহিত" ।।

"তিন গুণ রজোগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ শিব আছেন। ব্রহ্ম (কাল) এবং প্রকৃতি (দূর্গা)-থেকে উৎপন্ন হয়েছে এবং তিনজনই নাশবান।"

**প্রমাণঃ—** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত শ্রী শিব মহাপুরান যার সম্পাদক হলেন, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার পৃষ্ঠ স. ১১০ অধ্যায় ৯ রুদ্র সংহিতা "এই প্রকাশ ব্রহ্মা-বিষ্ণু তথা শিব তিন দেবতার গুণ আছে, কিন্তু শিবকে (ব্রহ্ম-কাল) গুণাতীত বলা হয়েছে।

**দ্বিতীয় প্রমাণ ঃ—** গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত শ্রীমদ্ দেবীভাগবত পুরাণ যার সম্পাদক হলেন, শ্রী হনুমান প্রসাদ পোদ্দার চিমনলাল গোস্বামী, তৃতীয় স্কন্দ, অধ্যায় ৫ পৃষ্ঠা ১২৩ ঃ— ভগবান বিষ্ণু দূর্গার স্তুতি করে ও বললেন আমি (বিষ্ণু), ব্রহ্মা ও শঙ্কর তোমারই কৃপাতে বিদ্যমান আছি। আমাদের তো আবির্ভাব (জন্ম) তথা তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে। আমরা নিত্য (অবিনাশী) নই, তুমিই নিত্য, জগৎজননী, প্রকৃতি ও সনাতনী দেবী আছ।

**ভগবান শঙ্কর বললেন ঃ—** যদি ভগবান ব্রহ্মা ও ভগবান বিষ্ণু তোমা হইতে উৎপন্ন হয়ে থাকে, তাহলে আমি তমোগুণী লালী করে থাকা শঙ্কর কি তোমার সন্তান নই ? অতএব আমাকেও উৎপন্ন করেছ তুমি। এই সংসারের সৃষ্টি-স্থিতি-সংহার করাতে তোমার গুণ সদা আছে এই তিনগুণ থেকে উৎপন্ন আমি, ব্রহ্মা বিষ্ণু নিয়মানুসারে কার্য্যতে তৎপর থাকি।

উপরোক্ত এই বিবরণ কেবল হিন্দিতে অনুবাদিত শ্রী দেবীপুরাণেতে আছে, যাতে কিছু তথ্য লুকানো হয়েছে। এই জন্য শ্রী মদ্‌দেবী ভাগবত মহাপুরাণ, সভাষটিকম্ সমহাত্যসম্ খেমরাজ শ্রী কৃষ্ণদাস প্রকাশ মুম্বই, এতে সংস্কৃত সহিত হিন্দি অনুবাদ করা আছে এই প্রমানগুলো দেখুন।

### ।। তৃতীয় স্কন্দ অধ্যায় ৪ পৃষ্ঠা ১০ শ্লোক ৪২ ।।

**ব্রহ্মা** ঃ— অহম্, ঈশ্বরঃ ফিল তে প্রভাবাৎ সর্বে বয়ং জনি যুতা ন সদা তু নিত্যাঃ
কে অন্যে সুরাঃ শতমখ প্রমুখাঃ চ নিত্যা নিত্যা ত্বমেব জননী প্রকৃতি পুরানা ।। ৪২।।

**হিন্দি থেকে বাংলা অনুবাদ ঃ—** হে মাত! ব্রহ্মা আমি তথা শিব তোমারই প্রভাবে জন্মবান হয়েছি; নিত্য নই অর্থাৎ আমি অবিনাশী নই, তাহলে ইন্দ্রাদি অন্য দেবতারা কি প্রকারে নিত্য হতে পারে? তুমিই অবিনাশী, প্রকৃতি ও সনাতনী দেবীই আছ। (৪২)

**।। পৃষ্ঠা ১১-১২ অধ্যায় ৫ শ্লোক নং ৮।।**

যদি দয়ার্দ মনা ন সদাংবিকে কথমহং বিহিতঃ চ তমোগুণ ঃ

কমলজশ্চ রজোগুণ সম্ভব ঃ সুবিহিত ঃ কিমু সত্বগুণং হরি ঃ।। ৮।।

**অনুবাদ ঃ—ভগবান শঙ্কর বললেনঃ—** হে মাত! যদি আমার উপর আপনি দয়াযুক্ত হন, তাহলে আমাকে তমোগুণ কেনো বানিয়েছেন, পদ্মফুল থেকে উৎপন্ন ব্রহ্মাকে রজোগুণ কিসের জন্য বানিয়েছেন ও বিষ্ণুকে সতগুণ কেন বানিয়েছেন? অর্থাৎ জীবদের জন্ম-মৃত্যুরূপী দুষ্কর্মতে কেনো লাগিয়েছেন?

**শ্লোক ১২ঃ—**

রময়সে স্বপতিং পুরুষং সদা তব গতিং ন হি বিহ বিদ্ম শিবে।। ১২।।

**অনুবাদ ঃ-** আপনার পতিপুরুষ অর্থাৎ কাল ভগবানের সাথে সদা ভোগ-বিলাস করতে থাকেন। আপনার গতি কেউ জানে না।

## ।। "নিষ্কর্ষ" ।।

শ্রীমদভগবত গীতার জ্ঞানও এই কাল রূপী ব্রহ্ম, শ্রীকৃষ্ণের শরীরে প্রেতবশ রূপে প্রবেশ হয়ে বলেছিল। উপরোক্ত পবিত্র পুরানেতে প্রমাণ করে দিয়েছে যে, প্রকৃতি, দূর্গাকে বলা হয়েছে, তথা সদাশিব অর্থাৎ কালরূপী ব্রহ্ম তথা প্রকৃতি থেকে রজোগুণ-ব্রহ্মা সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিবের উৎপত্তি পতি-পত্নি মিলনের দ্বারাই হয়েছে। এর সাক্ষী শ্রীমদভাগবত গীতাও আছে। শ্রী গীতা হল সর্ব শাস্ত্রের সার, এইজন্য এতে সংক্ষিপ্ত বিবরণ সাংকেতিক শব্দ (কোড বর্ডস)-তে আছে। যা কিনা তত্ত্বদর্শী সন্তই বোঝাতে পারবেন। এখন কৃপা করে পবিত্র শ্রীভাগবত গীতাতে দেখেন। অধ্যায় ১৪ শ্লোক ৩ থেকে ৫-তে পবিত্র শ্রীমদ্ ভাগবত গীতাতে বলা হয়েছে কাল ব্রহ্ম, শ্রীকৃষ্ণের শরীরের মধ্যে প্রেতবত প্রবেশ করে বলেছিল যেকি প্রকৃতি (দূর্গা) তো আমার পত্নী, আমি ব্রহ্ম এর যোনীতে বীজ স্থাপনা করি, যার দ্বারা সর্ব প্রাণীর উৎপত্তি হয়ে থাকে। আমি সবার পিতা এবং প্রকৃতি (দূর্গা) কে সবার মাতা বলা হয়। প্রকৃতি (দূর্গা)-থেকে উৎপন্ন তিনগুণ (রজোগুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব)-জীবাত্মাকে কর্মাধার দিয়ে শরীরে বাঁধে, অর্থাৎ এ তিন সর্ব প্রাণীদের সংস্কারের আধারে উৎপত্তি, স্থিতি তথা সংহার করে ফাঁসিয়ে রাখে। অধ্যায় ১১ শ্লোক ৩২তে বলেছে যে, আমি কাল আছি, সর্বকে খাওয়ার জন্য প্রকট হয়েছি, অধ্যায় ১১ শ্লোক ২১-তে অর্জুন বলছে, আপনি তো ঋষিদেরও খাচ্ছেন (গ্রাস) করছেন, দেবতারা, মহর্ষিগণ, ও সিদ্ধগণ ভয়ে কৃতাঞ্জলি হয়ে রক্ষা প্রার্থনা করছে। বেদের স্রোত্রো দ্বারা আপনার স্তুতি করছে। পরন্তু আপনি সবাইকে খাচ্ছেন। কিছু আপনার দাড়িতে ঝুলে রয়েছে, কাহারও মাথা দাঁতে বেঁধে রয়েছে, কিছু আপনার মুখের মধ্যে প্রবেশ করছে।

**।। রাজাগুণ ব্রহ্মা, সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব এই ত্রিদেবের পূজা ব্যর্থ বলা হয়েছে।।**

এখানে গীতা জ্ঞান দাতা প্রভু (শ্রীমদ্ ভাগবত গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১২ থেকে ১৫ পর্য্যন্ত-তে) বলছেন, তিন গুণ (রজগুণ ব্রহ্মা সতগুণ বিষ্ণু ও তমোগুণ শিব)-যুক্ত পূজা করা ব্যক্তির জ্ঞান হরণ করে নেওয়া হয়েছে, এদের উপর যে আমি আছি তবুও আমার ভক্তি পূজাও করে না। তিন প্রভু (ব্রহ্মা বিষ্ণু শিব) পর্যন্ত্যই সাধনা করা ব্যক্তি রাক্ষস স্বভাব ধারণ করে রয়েছে, মানুষের মধ্যে নীচ, দুষ্কর্ম করা মূর্খ এই তিনজনের উপর আমাকে (ব্রহ্মকে) পূজা করে না।

শ্রীমদভাগবত জ্ঞান দাতা প্রভু গীতা অধ্যায় ৭ শ্লোক নং ১৮-তে নিজের ভক্তিকেও অশ্রেষ্ঠ (অনুত্তমাম্) বলেছে।

এইজন্য গীতা অধ্যায় ১৫ শ্লোক নং ৪ এবং গীতা অধ্যায় ১৮ -শ্লোক নং ৬২ ও ৬৬ তে কোন অন্য পরমেশ্বরের শরণে যেতে বলেছে।

সেই সময় গীতার জ্ঞানে বলা হয়েছিল, তার আগে না তো আঠারো পুরাণ ছিল আর না কই এগারো উপনিষদ্ বা ছয় শাস্ত্র ছিল। যা পরে ঋষিরা নিজের নিজের অনুভবে পুস্তক রচনা করেছেন। ঐ সময় কেবল চারিবেদ শাস্ত্র রূপে প্রমাণিত ছিল। আর সেই পবিত্র চারিবেদের সারাংশ এই পবিত্র গীতা বর্ণিত হয়েছে।



# ।। শাস্ত্রার্থ বিষয় ।।

## (শাস্ত্রার্থ পরমেশ্বরের তত্ত্বজ্ঞানকে উলঝিয়ে দিয়েছে)

**শাস্ত্রার্থ কেমন হত ?**

দুই বিদ্যান প্রশ্ন-উত্তর করতেন এবং শ্রোতাগণ বহু সংখ্যায় শাস্ত্রার্থের প্রশ্ন উত্তর শুনার জন্য বিদ্যমান হতেন। হার জিতের ফ্যাসলা শ্রোতাদের হাতে ছিল, যাদের স্বয়ং জ্ঞান নেই যে এই দুই বিদ্যান কি বলছে? যিনি সংস্কৃত বেশী বেশী উচ্চারণ করতেন তাকে শ্রোতারা হাততালি বাজিয়ে বিজয় হওয়ার প্রমাণ দিত। এই ভাবে বিদ্যানদের হার জিতের ফ্যাসলা অবিদ্যানের হাতে ছিল।

**প্রমান ঃ—**পুস্তক "শ্রীমদ দয়ানন্দ প্রকাশ" লেখক শ্রী সত্যানন্দ মহারাজ

**প্রকাশক ঃ—** সার্বদেশিক আর্য প্রতিনিধি সভ্য ৩/৫ মহর্ষি দয়ানন্দ ভবন রাম লীলা ময়দান নয়া-দিল্লি-২ গঙ্গা কান্ত অষ্টম সর্গ পৃষ্ঠা ৮৯-তে থেকে যেমন লেখা ছিল

তেমন ই লেখাঃ— তিন দিন পর্যন্ত্য, প্রতি সন্ধ্যায় (প্রতি সন্ধ্যা) কৃষ্ণানন্দ ও স্বামীজির শাস্ত্রার্থ হত। একদিন শাস্ত্রার্থের সময় কোন একব্যক্তি কৃষ্ণানন্দ থেকে সাকারবাদের অবলম্বণ করে তাহার উপর শাস্ত্রার্থ চলে। স্বামীজির তো এমনটাই চেয়ে ছিল। তিনি ধারাপ্রবাহ সংস্কৃত বলতে বলতে নিরাকার সিদ্ধান্তের উপর বেদ ও উপনিষদের এক ব্যাখ্যা আরম্ভ করেন, আর কৃষ্ণানন্দকে তার অর্থ মানার জন্য বাধিত করে। কৃষ্ণানন্দ কোন প্রমাণ দিতে পারেননি। কেবল গীতার ঐ শ্লোক "যদা যদা হি ধর্মস্য গ্লানির্ভবতি ভারত" লোকের দিকে মুখ করে তাকিয়ে পড়তে লাগলেন। স্বামীজি রেগে গর্জন করে বললেন, আপনি তর্ক আমার সঙ্গে করছেন অতএব আমারই অভিমুখ হন। কিন্তু ওর তো বিচারই উঠে গিয়েছে, আর লাইন ভুলে যায়। মুখে থুথুর ঝাক এসে যায়। গলার শ্বাস বন্ধ হতে চলে, মুখ ফিকা পরে যায়, কোন প্রকার লাজ থাকে, এই জন্য তিনি তর্ক শাস্ত্রের শরণ নিয়ে স্বামীজিকে বললেন, আচ্ছা লক্ষণের লক্ষণ বলেন ? স্বামীজি উত্তর দিলেন, যেমন কারণের কারণ হয় না, তেমনই লক্ষণের লক্ষণ হয় না। সভায় লোকেরা হেসে কৃষ্ণন্দকে হার প্রকাশিত করে দেন আর কৃষ্ণনন্দ ঘাবরিয়ে ওখান থেকে চলে গেলেন।

**উপরোক্ত লেখাতে স্পষ্ট হয় যে,—**বিদ্যানদের হার জিৎ অবিদ্যানের হাতে ছিল স্বামী দয়ানন্দ অনরগল সংস্কৃত বলত তাই মহর্ষি দয়ানন্দ স্বামীকে বিজেতা ঘোষণা করে দিয়েছিল এবং পরমাত্মাকে নিরাকারই মেনে নেন। কিন্তু যজুর্বেদ অধ্যায় ১ মন্ত্র ১৫ তথা যজুর্বেদ অধ্যায় ৫ মন্ত্র ১-তে স্পষ্ট আছে যে পরমাত্মা সশরীর সাকারে আছেন। স্বামী দয়ানন্দ সংস্কৃত ভাষায় প্রবচন করার প্রমাণ:— "সত্যার্থ প্রকাশ" ভূমিকা পৃষ্ঠা ৮-তে স্বামী দয়ানন্দ বললেন, প্রথমবার সত্যার্থ প্রকাশ ছাপিয়েছি। ওই সময়ে আমার হিন্দি ভাল করে হত না। কেননা ছোটবেলা থেকে সন্ ১৮৮২ (সংবৎ ১৯৩৯) পর্যন্ত্য সংস্কৃতে ভাষণ দিতাম। তাতে সিদ্ধ হয়, স্বামী সংস্কৃত ভাষাতেই শব্দার্থ করতেন সংবত্ ১৯৩৯ (সন ১৮৮২)-তে সত্যার্থ প্রকাশ পুস্তককে দ্বিতীয়বার ছাপানোর এক বৎসর পরে সন্ ১৮৮৩-তে স্বামী দয়ানন্দ নিধন হন। স্পষ্ট হয়েছে যে কি নিধন হওয়ার এক বর্ষ পূর্বে স্বামী দয়ানন্দ হিন্দি ভাষাকে জেনেছেন। এর আগে সংস্কৃত ভাষায় প্রবচন (ব্যাখ্যান) করতেন। শ্রোতাগণ সংস্কৃত ভাষাতে অপরিচিত ছিল, আর সেই অপরিচিত শ্রোতারা বিদ্যানদের

হার জিতের ফ্যাসলা করত।

এখন দাসেরও দাস (রামপাল দাস)-এর ইচ্ছা সর্ব পবিত্র ধর্মের প্রভু যিনি সেই পরমাত্মাকে প্রাপ্তির ইচ্ছা রাখা পুন্যাত্মারা তত্ত্বজ্ঞান দ্বারা পরিচিত হয়ে যান, তখন সত্য ও অসত্যের তত্ত্ব নিজেরাই বুঝবেন অথবা নকল হীরা ও আসল হীরা স্বয়ংই জানবেন।

**কথা ঃ—** এক ধনী ব্যক্তি ছিলেন, তার দুই পুত্র একজন ষোল বছর আরেকজন আঠারো বছরের হয়েছে, এর মধ্যে তার পিতার মৃত্যু হয়। তার মা একটা কাপড়ে বেঁধে কিছু হীরা সন্তানের হাতে দিয়ে বললেন, পুত্র এই হীরা নিয়ে তোমার জ্যাঠামশাইকে দিয়ে বলবে, আমাদের কাছে টাকাপয়সা নেই, এই হীরা আপনার কাছে রেখে আমাদের আপনার ব্যবসার সঙ্গে ভাগীদারী করে নেন। আমরা একা বালক ব্যাপার করতে পারি না। দুজন বাচ্চা মায়ের কাপড়ে বাঁধা হীরা নিয়ে জ্যাঠামশাইয়ের কাছে গেলেন আর মা যা বলেছিলেন সেইভাবে প্রার্থনা করলেন। ওই জ্যাঠামশাই হীরার দিকে তাকিয়ে দেখলেন আর বাচ্চার প্রার্থনা স্বীকার করে বললেন এই হীরা তোমার মাকে সামলিয়ে রাখতে বলো। আর তোমরা আমার সাথে অন্য শহরে চলো ওখানে আমি অনেক উধারে মাল পাই, পরে ফিরে এসে এই হীরার প্রয়োগ করবো। দুইজন বালক জ্যাঠামশাইয়ে সাথে অন্য শহরে গেলেন একদিন জ্যাঠামশাই এক হীরা বাচ্চাকে দিয়ে বললেন পুত্র এই হীরা, ঐ শেঠকে দিয়ে এসো, যার কাছ থেকে ৫০ হাজারের মাল নিয়ে এসেছিলাম এবং তাকে বলবে এই হীরা রাখ পরে এসে ঋণ শোধ করে হীরা ফিরিয়ে নেব। দুই বাচ্চা ঐ শেঠের কাছে জ্যাঠামশাইয়ের শেখানো কথা বলে হীরা দিলেন, শেঠ এক স্বর্ণকারকে ডেকে ঐ হীরা দেখালেন, স্বর্ণকার দেখে বললেন, এই পাথরের তো একশো টাকাও দাম না, এতো নকল হীরা, শেঠ এই বলে গলির মধ্যে রেগে ছুড়ে ফেলেদিলেন এবং ভালমন্দ বেশী কথাও শুনিয়ে দিলেন। বাচ্চা দুইজন গলি থেকে নকল হীরা উঠিয়ে কাঁদতে কাঁদতে জ্যাঠামশাইকে সব কথা বললেন।

জ্যাঠামশাই বললেন পুত্র তিনি স্বর্ণকার, তিনি যা বলেছেন সব সত্যই বলেছেন, এটা বাস্তবে নকল হীরা ছিল, এর দাম একশো টাকাও নয়। পুত্র আমার ভুল হয়েছিল, হীরা তো এইটা ভুল করে আমি নকল হীরা দিয়ে দিয়েছিলাম। এখন যাও আর শেঠকে বলবে, আমার জ্যাঠামশাই ঠগ্‌বাজ নয়, আসল হীরার জায়গায় ভুল করে নকল হীরা দিয়ে দিয়েছেন। দুই ভাই আবার গিলেন ওই শেঠের কাছে, আর বলল আমার জ্যাঠামশাই ঠগবাজ নয়, আসল হীরার জায়গায় ভুল করে নকল হীরা চলে এসেছিল। এইটা আসল হীরা এটা নাও (স্বর্ণকার বললেন বাস্তবে এইটাই আসল হীরা, আর ওইটা নকল হীরা)। তারপর জিনিষ পত্র নিয়ে দুই বাচ্চা ও জ্যাঠামশাই দেশের বাড়ি আসলেন, তখন বাচ্চাদের বললেন, যাও এখন তোমার মায়ের কাছ থেকে ওই হীরা নিয়ে এসো। দুই বাচ্চা নিজের মায়ের কাছ থেকে সেই কাপড়ে বাঁধা হীরা এনে খুলে দেখে একটাও আসল হীরা নেই, সব নকল। বাচ্চাদের জ্যাঠামশাই দুই জনকে আগেই আসল ও নকল হীরা কোনটা বুঝিয়ে দিয়েছিলেন। দুই জন পুত্র তার মাকে বললেন, মা এতো আসল হীরা না, নকল হীরা। দুইজন বাচ্চাই জ্যাঠামশাইয়ের কাছে এসে বলছে, জ্যাঠামশাই আমার মা খুব সরল। আসল হীরা ও নকল হীরার জ্ঞান নেই। ওই কাপড়ে বাঁধা নকল হীরা ছিল। জ্যাঠামশাই বললেন পুত্র যেই দিন ওই পুটলি আমার কাছে নিয়ে এসেছিলে ঐ দিন ওটা নকল হীরা ছিল আমি জানতাম। যদি আমি সেই

দিনই নকল হীরা বলতাম, তাহলে তোমার মা ভাবত আজ আমার স্বামী মারা গিয়েছে, তাই আসল হীরাকে নকল হীরা বলছে। পুত্র আজ সেইজন্য তোমাদেরকে আসল হীরা ও নকল হীরা চেনানো শিখিয়ে দিয়েছি। তাই তোমরা স্বয়ংই ফ্যাসলা করতে পেরেছ।

**বিশেষঃ**—এই প্রকার আজ দাসের এই ইচ্ছা যে, এই তত্ত্বজ্ঞানকে জনগণের কাছে পৌছিয়ে দিই এবং তারা শাস্ত্রের প্রমাণ দেখে, স্বয়ং আপনারা জেনে ও পড়ে শুনে সত্য ও অসত্যকে যোগ্য রূপে জেনে নিন।

শাস্ত্রার্থ আগে বিদ্যানরা করতেন এবং তাদের হার জিতের ফ্যাসলা অবিদ্যানরা করতো, এইভাবে সত্যকে চেপে রেখে তাদের বিদ্যানের পরিচয় দিতেন। এই দাস চান যে, প্রভু প্রেমী পুন্যাত্মারা শাস্ত্র পড়ে জানুক তারপর স্বয়ংই জেনে বুঝেই যাবেন।

## ।। শাস্ত্রার্থ মহর্ষি সর্বানন্দ ও পরমেশ্বর কবীর (কবির্দেব)-এর সঙ্গে।।

এক সর্বানন্দ নামের মহর্ষি ছিলেন। তার পূজ্য মাতা শ্রীমতি সারদা দেবী, পাপ কর্মফলের জন্য যন্ত্রণায় ভুগছিলেন। তিনি কষ্ট নিবারণের জন্য যন্ত্র-মন্ত্র-যজ্ঞ বছরের পর বছর করে এসেছেন, বৈদ্যের কাছে থেকে ঔষধ খেয়েছেন কিছুতেই কষ্ট নিবারণ হয় নাই। ওই সময়ের মহর্ষির কাছ থেকে উপদেশও নিয়েছেন, মহর্ষি বলতেন প্রারব্ধ (আগের)-কর্মফল ভুগতেই হয়। সেই কর্মের ফলে কোন ক্ষমা নেই। ভগবান শ্রী রামচন্দ্র বালিকে বধ করেছিল। ওই পাপের কর্মদন্ড শ্রীরাম (বিষ্ণু) বালীর আত্মা শ্রীকৃষ্ণ অবতারের সময় ভুগতে হয়েছে। বালির আত্মা দ্বাপরে গিয়ে শ্রীকৃষ্ণকে বিষাক্ত তীর দিয়ে শিকারী হয়ে বধ করেছিল। এই প্রকারের কথা সাধু মহর্ষি গুরুদের মুখ থেকে শোনা। প্রারব্ধ কর্মফল কেঁদে কেঁদে ভোগ করছিলেন। একদিন কোন নিজের কুটুম্বর মুখ থেকে শুনে কাশীতে গিয়ে স্বয়ং সশরীরে প্রকট হয়েছিলেন (কবির্দেব) কবির পরমেশ্বরের থেকে উপদেশ প্রাপ্ত করলে ওই দিনই রোগ থেকে মুক্ত হয়ে গিয়েছিলেন। কেননা পবিত্র যজুর্বেদ অধ্যায় ৫ মন্ত্র ৩২-তে লেখা যে, কবিরং ঘারিরসি” অর্থাৎ (কবীর্) কবীর (অংঘারি) পাপের শত্রু (অসি) আছে। এই পবিত্র যজুর্বেদে অধ্যায় ৮ মন্ত্র ১৩-তে লেখা আছে যে, পরমাত্মা (এনস: এনস:) অধর্মের অধর্ম অর্থাৎ পাপের উপর পাপ ঘোর পাপকেও সমাপ্ত করে দেন। প্রভু কবির্দেব (কবির পরমেশ্বর) বললেন, পুত্রী সারদা, এই সুখ তোমার ভাগ্যে ছিল না। আমি আমার কোষ থেকে প্রদান করেছি তথা পাপ বিনাশক হওয়ার প্রমাণ দিলাম। আপনার পুত্র মহর্ষি সর্বানন্দ বলে বেড়ায় যে কি প্রভু পাপ ক্ষমা (বিনাশ) করতে পারে না তথা আপনি আমার কাছ থেকে উপদেশ প্রাপ্ত করে আত্মকল্যাণ করো। ভক্তিমতি সারদা স্বয়ং এসে পরমেশ্বর কবীর প্রভু (কবির্দেব) থেকে উপদেশ নিয়ে নিজের কল্যাণ করিয়েছেন। মহর্ষি সর্বানন্দ যে কিনা ভক্তিমতি সারদার পুত্র ছিল, শাস্ত্রার্থর অনেক অভিমান ছিল। মহর্ষি সর্বানন্দ তার সমকালিন সর্ব বিদ্যানদের শাস্ত্রার্থ করে পরাজিত করেছিলেন। তারপর ভাবল একথা প্রত্যেককে বলা লাগে যে আমি সর্ব বিদ্যানকে পরাজয় করেছি। কেননা আমি আমার মায়ের কাছ থেকে, নিজের নাম সর্বাজিত, রাখি। এই ভেবে নিজের মায়ের কাছে প্রার্থনা করে বললেন মা, আমার নাম বদলে, সর্বাজিত রাখো। মা বললেন পুত্র কেন সর্বানন্দ কি খারাপ নাম ? মহর্ষি সর্বানন্দ বললেন মা আমি শাস্ত্রর্থে সর্ব বিদ্যানদের হারিয়ে দিয়েছি, তাই আমার নাম

সর্বাজিত রেখে দাও। মা বললেন পুত্র, এক বিদ্যান আমার গুরু মহারাজ কবির্দেব (কবীর প্রভু) উনাকেও পরাজিৎ করে দাও, পরে ওইখান থেকে আমার পুত্র আসলেই সর্বাজিত রেখে দেব। মায়ের এই কথা শুনে সর্বানন্দ তো প্রথমে হেঁসেছে পরে বললেন মা, তুমি একদম সরল সোজা। ওই জুলাহা (ধানক/তাঁতী) কবীর তো অশিক্ষিত, ওকে কি পরাজিৎ করব? এখনই যাব এখনই আসব।

মহর্ষি সর্বানন্দ সর্ব শাস্ত্র এক বলদের গাড়ীর উপর রেখে কবির্দেব (কবীর পরেমশ্বর)-এর ঝোপড়ীর সামনে এলেন। পরমেশ্বর কবীরের ধর্ম মেয়ে কমালী আগে কুঁয়োর পাশে মিলেছিল। সে দরজার কাছে এসে বললেন আসেন মহর্ষিদেব, এইটাই পরম পিতা কবীরের ঘর। সর্বানন্দ মেয়ে কমালীকে দিয়ে নিজের ঘটি জলে এমন ভাবে ভরেছে যে, যদি একটু জল আরও ঢালে তো বাইরে পড়ে যাবে তথা মেয়ে কমালীকে বললেন, পুত্রী এই লোটা (ঘটি) ধীরে ধীরে নিয়ে গিয়ে কবীরকে দিয়ে দেবে এবং যে উত্তর তিনি দেবেন আমায় এসে বলবে। মেয়ে কমালী দ্বারা নিয়ে আসা ঘটিতে পরমেশ্বর কবীর (কবির্দেব) এক কাপড় সেলাই করা বড় সুঁচ ফেলে দিলে, কিছু জল বাইরে পৃথিবীর উপর পড়ে যায়, আর পুত্রীকে বললেন, এই ঘটি সর্বানন্দকে ফিরিয়ে দেও। ঘটি ফিরিয়ে নিয়ে যাওয়ার পর; পুত্রী কমালীকে সর্বানন্দ জিজ্ঞাসা করলেন, কি উত্তর দিলেন কবীর? কমালী প্রভুর দ্বারা সুঁচ দেওয়ার বৃত্তান্ত শুনালেন। তখন মহর্ষি সর্বানন্দ পরম পূজ্য কবীর পরমেশ্বর (কবির্দেব)-কে জিজ্ঞাসা করলেন আপনি আমার প্রশ্নের কি উত্তর দিলেন? প্রভু কবীর জিজ্ঞাসা করলেন কি? প্রশ্ন ছিল আপনার?

সর্বানন্দ মহর্ষি বললেন, আমি সর্ব বিদ্যানদের শাস্ত্রার্থতে পরাজিত করে দিয়েছি। আমি আমার মায়ের কাছে প্রার্থনা করেছিলাম, আমার নাম সর্বাজিত রাখো। আমার মা বললেন আপনাকে পরাজিত করলেই আমার নাম পরিবর্তন করে দেবেন। আপনার কাছে ঘটিতে পূর্ণ রূপে জল ভরে পাঠানোর তাৎপর্য হল যে, আমি জ্ঞানে এমন পরিপূর্ণ যেমন ওই লোটার (ঘটির) জল। কারণ এর উপর আর জল থাকবে না, সে বাইরে পড়ে যাবে, অর্থাৎ আমার সাথে জ্ঞান চর্চা করে কোন লাভ হবে না।

আপনার জ্ঞান আমার মধ্যে সমাবে না ব্যর্থই থুথুর মত হবে। এইজন্য হার মেনে লিখে দাও, এতে আপনার হিত হবে।

পূজ্য কবীর পরমেশ্বর (কবির্দেব) বললেন যে, আপনার জলে পরিপূর্ণ ঘটিতে লোহার সুঁচ ফেলার অভিপ্রায় হল যে কি, আমার জ্ঞান (তত্ত্বজ্ঞান) এত ভারী (সত্য) আছে, যে এক সুঁচ ঘটির জলকে বের করে নীচে ফেলে দেয়। এই প্রকার আমার তত্ত্বজ্ঞান, আপনার অসত্য জ্ঞান (রূপ কথা) কে বের করে আপনার হৃদয়ে সমিয়ে যাবে।

মহর্ষি সর্বানন্দ বললেন প্রশ্ন করেন। এক বহু চর্চিত বিদ্যানকে তাঁতীর (জুলা হা/ধানক) মোহল্লা (কলোনী)-তে আসতে দেখে আসে পাশের ভোলাভালা অশিক্ষিত তাঁতীর শাস্ত্রার্থ শোনার জন্য একত্রিত হলো।

**পূজ্য কবিরদেব প্রশ্ন করলেনঃ—**

কৌন ব্রহ্মা কা পিতা হে, কৌন বিষ্ণুকে মাঁ
শঙ্কর কা দাদা কৌন হে, সর্বানন্দ দে বতা।।

**উত্তর মহর্ষি সর্বানন্দেরঃ—**ব্রহ্মা রজোগুণ, বিষ্ণু সতগুণ ও শিব তমোগুণ যুক্ত আছে। এই তিনজনই অজর-অমর ও অবিনাশী, সর্বেশ্বর-মহেশ্বর-মৃত্যুঞ্জয় আছে। ইনাদের মাতা পিতা কেহ নাই। আপনি অজ্ঞানী, আপনার শাস্ত্রের কোন জ্ঞান নেই, এই জন্যে উট-পটাঙ্গ স বা উল্টো প্রশ্ন জিজ্ঞাসা করছেন। সর্ব শ্রোতারা তালি বাজিয়ে সর্বানন্দের সমর্থন করলেন।

পূজ্য কবীর প্রভু (কবির্দেব) বললেন, মহর্ষি আপনি শ্রীমদ ভাগবত পুরাণের তৃতীয় স্কন্দ তথা শ্রী শিবপুরাণে ৬ ও ৭-তে রুদ্র সংহিতা অধ্যায় প্রভুর সাক্ষী রেখে, গীতার উপর হাত রেখে পড়ে অনুবাদ শুনান। মহর্ষি সর্বানন্দ পবিত্র গীতায় হাত রেখে শপথ করে বললেন, সঠিক সঠিক বলব।

পবিত্র পুরাণকে প্রভু কবীর (কবির্দেব) বলার পরে ধ্যান দিয়ে পড়লেন। শ্রী শিবপুরাণ (গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত, যার অনুবাদক হল শ্রী হনুমান প্রসাদ পোদ্দার)-তে পৃষ্ঠা নং ১০০ থেকে ১০৩-তে লেখা আছে যে, সদাশিব অর্থাৎ কাল রূপী ব্রহ্ম তথা প্রকৃতি (দূর্গা)-র সংযোগে (পতি-পত্নী) দ্বারা সতগুণ বিষ্ণু, রজোগুণ ব্রহ্মা ও তমোগুণ শিবের জন্ম হয়েছে। এই প্রকৃতি (দূর্গা) যে অষ্টাঙ্গী বলা হয়, ত্রিদেব জননী (তিনজন-ব্রহ্মা, বিষ্ণু-শিব)-এর মাতা বলা হয়েছে।

পবিত্র শ্রীমদ দেবীপুরাণ (গীতা প্রেস গোরখপুর থেকে প্রকাশিত, অনুবাদক শ্রী হনুমান প্রসাদ পোদ্দার ও চিমন লাল গোস্বামী) তৃতীয় স্কন্ধতে পৃষ্ঠা নং ১১৪ থেকে ১২৩ পর্যন্ত্য-তে স্পষ্ট বর্ণন আছে যে, ভগবান বিষ্ণু বলছেন যে কি, এই প্রকৃতি (দূর্গা) আমাদের তিনজনেরই মাতা। আমি ইনাকে ওই সময় দেখেছিলাম, যখন আমি ছোট্ট বাচ্চা ছিলাম। মায়ের স্তুতি করে বিষ্ণু বলছেন, হে মাতা আমি (বিষ্ণু), ব্রহ্মা ও শিব নাশবান। আমাদের আবির্ভাব (জন্ম) ও তিরোভাব (মৃত্যু) হয়ে থাকে।

আপনি প্রকৃতি দেবী আছেন। ভগবান শঙ্কর বললেন, হে মাতা যদি ব্রহ্মা ও বিষ্ণু আপনার থেকে উৎপত্তি হয়ে থাকে তাহলে আমি শঙ্কর ও আপনার দ্বারা উৎপন্ন হয়েছি, অতএব আপনি আমারও মাতা আছেন।

মহর্ষি সর্বানন্দ প্রথমেই শোনাশুনি অর্ধেক শাস্ত্র বিরুদ্ধ জ্ঞান (লোক বেদ)-এর আধারে তিন (ব্রহ্মা, বিষ্ণু তথা শিব)-কে অবিনাশী ও অজন্মা বলতে থাকত। পুরাণ পড়তেন তবুও অজ্ঞানীই ছিল। কেননা ব্রহ্ম (কাল) পবিত্র গীতাতে বলতেন আমি সর্ব প্রাণী (যারা আমার একুশ ব্রহ্মাণ্ডের অধীন আছে)দের বুদ্ধি আছি। যখন ইচ্ছা জ্ঞান প্রদান করে দিই তথা যখন ইচ্ছা অজ্ঞান ভরে দিই। ওই সময় পূর্ণ পরমাত্মার বলার পরে কাল (ব্রহ্ম)-র প্রেসার (চাপ) সরে গিয়েছিল তাই সর্বানন্দের স্পষ্ট জ্ঞান হয়েছিল। বাস্তবে এই রকমই লেখা আছে। কিন্তু মান হানির ভয়ে বললেন, আমি সর্ব কিছু পড়েছি, এই রকম কোথাও লেখা নেই। কবির্দেব (কবীর পরমেশ্বর)-কে বললেন তুই মিথ্যাবাদী তুই কি জানিস শাস্ত্রের বিষয়। আমি প্রত্যেকদিন পড়ে থাকি। পরে সর্বানন্দ ধারা প্রবাহিক সংস্কৃত বলা শুরু করে, কুড়ি মিনিট পর্যন্ত্য কোন এক বেদবাণী মুখস্ত বলতে লাগে কিন্তু পুরাণ আরা শুনাতে পারিনি।

সর্ব উপস্থিত ভোলা-ভালা (সরল-সোজা) শ্রোতা গণ তো সংস্কৃত বোঝে না, সর্বানন্দের কণ্ঠস্থ সংস্কৃত শুনে প্রভাবিত হয়ে সর্বানন্দ মহর্ষির সমর্থনে বাহ-বাহ মহাজ্ঞানী বলতে লাগল এবং সর্বানন্দকে বিজয়ী ঘোষণা করল, পরমেশ্বর কবীর (কবির্দেব)-কে পরাজিত ভেবে নিল। পরম পূজ্য কবীর পরমেশ্বর (কবির্দেব)-বললেন, সর্বানন্দ জী আপনি পবিত্র গীতার শপথ খেয়েছিলেন, সেটাও কি ভুলে গিয়েছ? যখন সামনে লেখা শাস্ত্রের সত্য প্রমাণকে মানবেন না, তাহলে আমি হারলাম তুমি জিতলে।

এখন একটা কথা মনে পড়ছে, এক জমিদারের পুত্র সপ্তম ক্লাশে পড়ত। সে কিছু ইংরাজী ভাষা শিখেছিল। একদিন দুই পিতা ও পুত্র গরুর গাড়ি নিয়ে যাচ্ছিল। সামনে দিয়ে এক ইংরেজ আসছিল, সে এই পিতা পুত্রের কাছে ইংরাজি ভাষায় রাস্তার কথা জানতে চাইলেন। তখন পিতা পুত্রকে বলছেন, পুত্র এই ইংরেজ নিজেকে খুব বেশী শিক্ষিত সিদ্ধ করতে চাইছে, তুমিও তো ইংরাজি ভাষা জান, বের করে দাও এর শিক্ষার ঘমন্ত (অভিমান শুনিয়ে দাও কিছু ইংরাজি ভাষা। জমিদারের পুত্র ইংরাজি ভাষাতে এক অসুখে পড়ার ছুটির প্রার্থনার পত্র, পুরো পরে শুনিয়ে দিয়েছে। ইংরেজ ওই নাদান (অবুজ) বাচ্চাকে বলছেন, রাস্তার কথা শুনাবে, তা নাকি অসুখের পড়ার প্রার্থনার চিঠিপত্র শুনাচ্ছে। সে মাথায় হাত রেখে ইংরেজ তার গাড়ি নিয়ে চলে গেলেন। জমিদার মূর্খের মত ইংরাজি তো কিছু বুঝলেন না, ছেলের ইংরাজি বলা দেখে বিজয় পুত্রর মাথা থপ থপিয়ে সাবাসি দিলেন, বাহ বাহ পুত্র তুইতো আমার জীবন সফল করে দিয়েছিস্। আজকে তুই ইংরেজী ভাষায়ালাকে পরাজিত করে দিয়েছিস। তখন পুত্র বলছে পিতা, ত্তস্তচন্দ্বব্দদ্ধ ঠক্তজনন্দ্ধস্তু (আমার প্রিয় বন্ধু নামের পুস্তক)-ও মনে আছে। যদি তাই শোনাতাম তো ইংরেজ গাড়ি ছেড়ে পালিয়ে যেত। এই প্রকারে কবীর পরমেশ্বর (কবির্দেব) কিছু জিজ্ঞাসা করেন, সর্বানন্দ এই সপ্তম ক্লাশের বাচ্চার মত মুখস্ত করা সংস্কৃত শোনালেন। পরম পূজ্য কবীর পরমেশ্বর (কবির্দেব) বললেন, সর্বানন্দ তুমি জিতলে আর আমি হারলাম। মহর্ষি সর্বানন্দ বললেন লিখে দাও, আমি কাঁচা কাজ করি না। পরমাত্মা কবীর (কবির্দেব) এই কৃপাও তুমি করে দাও। যা লেখার লিখে দাও, আমি আঙুল ছাপ দিয়ে দেব। মহর্ষি সর্বানন্দ লিখেছেন যে কি শাস্ত্রার্থতে সর্বানন্দ বিজয়ী হয়েছে তথা কবীর সাহেব পরাজিত হয়েছেন। আর কবীর পরমেশ্বরের আঙুলের ছাপ নিলেন। নিজের মায়ের কাছে গিয়ে সর্বানন্দ মহর্ষি বললেন, মাতা নেন আপনার গুরুদেবের পরাজিত হওয়ার প্রমাণ। ভক্তিমতী সারদা মাতা বললেন, পুত্র পড়ে তো শুনাও। যখন সর্বানন্দ পড়ছিলেন, তাতে লেখা রয়েছে, সর্বানন্দ পরাজিত হয়েছেন আর কবীর পরমেশ্বর জিতেছেন। সর্বানন্দের মাতা বললেন, পুত্র তুমি তো বলছিলে আমি বিজয়ী হয়েছি, এতো দেখছি তুমি হেরে এসেছো। মহর্ষি সর্বানন্দ বললেন, মাতা আমি লাগাতার শাস্ত্রতে ব্যস্ত ছিলাম, এই জন্য নিদ্রাবশে আমার লিখতে হয়তো ভুল হয়ে গিয়েছে। এখন আবার যাব গিয়ে ঠিক করে লিখে নিয়ে আসব। মাতা শর্ত লাগিয়েছিলেন, বিজয়ী হওয়ার কোন লিখিত প্রমাণ দিলে তাহলে আমি মানব, মুখে মুখে বললে মানব না। মহর্ষি সর্বানন্দ দ্বিতীয়বার গিয়ে বললেন, কবীর সাহেব, আমার লিখতে কিছু ত্রুটি রয়ে গিয়েছিল, দ্বিতীয়বার লিখতে হবে। সাহেব বললেন ঠিক আছে লিখে নাও। সর্বানন্দ আবারও লিখে বৃদ্ধ আঙুলের ছাপ লাগিয়ে মাতার কাছে আসলেন, আবার ওই বিপরীতই লেখা রয়েছে। মাকে বললেন আবারও

যাচ্ছি। তৃতীয়বার লিখিয়ে নিয়ে এসে, ঘরে প্রবেশ করার আগে দেখছে যে ঠিক আছে। সর্বানন্দ ওই লেখা থেকে দৃষ্টি হাটায়নি তথা এগিয়ে ঘরে প্রবেশ করতেই বললেন মাতা শুনাবো বলে পড়তে গেলে হঠাৎ চোখের সামনেই অক্ষর বদলে গেল। তৃতীয়বার আবার ওই প্রমাণ লিখা হয়েছে যে, শাস্ত্রার্থে সর্বানন্দ হেরে গিয়েছে এবং কবীর সাহেবের বিজয় হয়েছে। সর্বানন্দ কিছু বলতে পারেনি। তখন তার মাতা বললেন, পুত্র বলছিস না কেন? পড়ে শোনা কি লেখা আছে? মাতা জানতেন অবুঝ পুত্র, পাহাড়ের সাথে টকরাতে যাচ্ছে। মাতা সর্বানন্দকে বললেন পুত্র, পরমেশ্বর এসেছেন, গিয়ে চরণে পড়ে ভুল প্রার্থনা করে ক্ষমা চেয়ে নে। আর উপদেশ নিয়ে নিজের জীবন সফল কর। সর্বানন্দ নিজের মায়ের চরণ ছুয়ে কাঁদছে আর বলছেন মাতা স্বয়ং প্রভুই এসেছেন। আপনি আমার সঙ্গে চলেন, আমার একা যেতে লজ্জা করছে। সর্বানন্দের সাথে মাতা কবীর পরমেশ্বরের কাছে গিয়ে পুত্রকে উপদেশ দেওয়ালেন এবং ক্ষমা যাঞ্চনা চাইলেন। তখন ওই মহর্ষি অবুঝ প্রাণী পূর্ণ পরমাত্মার চরণে আসলেই উদ্ধার হবে। পূর্ণ ব্রহ্ম কবীর পরমেশ্বর (কবির্দেব) বললেন সর্বানন্দ তুমি অক্ষর জ্ঞানের আধারেও শাস্ত্রকে বোঝনি। কেননা আমার স্মরণে না আসা পর্যন্ত্য ব্রহ্ম/কাল বুদ্ধিকে বিকশিত হতে দেয় না। এখন ফিরে এই পবিত্র গীতা ও পবিত্র বেদ ও পবিত্র পুরাণ পড়ো। এখন তুমি ব্রাহ্মণ হলে। ব্রাহ্মণ সই ব্রহ্ম জানে, বিদ্যান ওই যে পূর্ণ ব্রহ্মকে চেনে। পরে নিজের কল্যাণ করে।

**বিশেষঃ—** আজ থেকে ৫৫০ বর্ষ পূবে এই পবিত্র বেদ, পবিত্র গীতা ও পবিত্র পুরাণে লেখা জ্ঞান কবীর পরমেশ্বর (কবির্দেব) নিজের সাধারণ বাণীর দ্বারা সবাইকে বলে গিয়েছেন। যে ওই সময় থেকে আজ পর্যন্ত্য মহর্ষি ব্যাকরণ ত্রুটি যুক্ত ভাষা বলে, পড়তেও আবশ্যক মনে করেনি বা বুঝতে চায়নি। আরও তারা বলতেন কবীর তো অজ্ঞানী, এর অক্ষর জ্ঞান তো কিছুই নেই। এ কি বোঝে সংস্কৃত ভাষায় লেখা শাস্ত্রের মধ্যে লুকানো থাকা গুঢ় রহস্যকে। আমরা বিদ্যান আছি, যা আমরা বলি সে সব শাস্ত্রে লেখা আছে। অতএব ব্রহ্মা, বিষ্ণু, ও শিবের কোন মাতা পিতা নেই। এতো অজন্মা-অজর অবিনাশী ও সর্বেশ্বর, মহেশ্বর, এবং মৃত্যুঞ্জয়। সর্ব সৃষ্টির রচনহার ও ত্রিগুণযুক্ত। আদি আদি ব্যাখ্যা ঠুকে এখনও বলে বেড়ায়। আজ সেই পবিত্র শাস্ত্র এই দাসের কাছেও আছে। যাহতে তিন প্রভু (ব্রহ্মা-রজোগুণী, বিষ্ণু-সতগুণী এবং শিব-তমগুণী)-র মাতা পিতা স্পষ্ট বিবরণ আছে। কবীর সাহেব প্রকট হওয়ার সময়ে বা তার আগেও আমাদেরই পূর্ব পুরুষরা অধিকাংশই অশিক্ষিত ছিলেন এবং শিক্ষিত বর্গদেরও শাস্ত্রজ্ঞান পূর্ণ রূপে ছিল না। ওই সময় কবীর পরমেশ্বর (কবির্দেব)-র দ্বারা বলা জ্ঞান সত্যকে জেনে বুঝে মিথ্যা করে দিত, আর বলতো কবীর মিথ্যা বলে, কোন শাস্ত্রতে নেই যে ব্রহ্মা, বিষ্ণু ও শিবের কোন মাতা পিতা আছে। তবে পবিত্র পুরাণ সাক্ষী আছে যে, ব্রহ্মা, বিষ্ণু ও শিবের জন্ম মৃত্যুও হয়ে থাকে এবং এরা অবিনাশী নয়। তিন দেবতার মাতা প্রকৃতি (দূর্গা/অষ্টাঙ্গী) ও পিতা জ্যোতি নিরঞ্জন (ব্রহ্ম/কাল) রূপী আছে।

আজ সমস্ত মানব সমাজ ভাই-বোন, বালক-যবান বয়স্ক গুরুজন, ছেলে ও মেয়ে শিক্ষিত হয়েছেন, আজ এদেরকে কেউ ফোঁসলাতে পারবেনা যে কি শাস্ত্রে এসব লেখা নেই, এই বলে। যেমন কবীর পরমেশ্বরের লেখা বাণী।

**পূজ্য কবির্দেবের অমৃতবাণী ঃ—**

ধর্মদাস যহ জগ বৌরানা। কই ন জানে পদ নিরবানা।।
অব মে তুমসে কহো চিতাই, ত্রিয়দেবন কি উৎপত্তি ভাই।।
জ্ঞানী শুনে জো হৃদে লগাই, মূর্খ শুনে জো গম্য না পাই।।
মা অষ্টাঙ্গী পিতা নিরঞ্জন, বে জম দারুণ বংশন অঞ্জন।।
পহিলে কিন্থ নিরঞ্জন রাই, পিছে সে মায়া উপজাই।।
ধর্মরায় কিনহো ভোগ-বিলাসা, মায়াকো রহি তব আশা।।
তীন পুত্র অষ্টঙ্গী যায়, ব্রহ্মা বিষ্ণু শিব নাম ধরায়ে।।
তিন দেব বিস্তার চালায়ে, ইনমে এ জগ ধোখা খায়ে।।
তিন লোক অপনে সুত দীন্থা, সুন্ন নিরঞ্জন বাসা লীন্থা।।
অলখ নিরঞ্জন সুন্য ঠিকানা, ব্রহ্মা বিষ্ণু শিব ভেদ না জানা।।
অলখ নিরঞ্জন বড়া বটপারা তিন লোক জীব কিন্থ অহারা।।
ব্রহ্মা বিষ্ণু শিব নহী বাঁচায়ে, সকল খায় পুন ধুর উড়ায়ে।।
তিনকে সুত হে তিনো দেবা, আন্ধর জীব করত হে সেবা।।
তিনদেব ওর অবতারা, তাকো ভজে সকল সংসারা।।
তিন গুণকা এই বিস্তারা, ধর্মদাস সে কহ পুকারা।।
গুণ তিনোকি ভক্তিমে, ভুল পরো সংসার।।
কহে কবির নিজ নাম বিন, কৈসৈং উতরে পাড়।।

**উপরোক্ত অমৃত বাণীতে—**পরমেশ্বর কবীর সাহেব আপন প্রিয় সেবক শ্রীধর্মদাস সাহেবকে বলছেন, ধর্মদাস এসব সংসার তত্ত্বজ্ঞানের অভাবে বিচলিত আছে। কেউই পূর্ণ মোক্ষ মার্গ ও সৃষ্টি রচনার পূর্ণ জ্ঞানের খবর জানে না। এইজন্য তোমাকে আমার দ্বারা রচনা সৃষ্টির কথা শুনাব। বুদ্ধিমান শীঘ্রই বুঝবে এবং হৃদয়ে রাখবে, আর যারা অবুঝ অজ্ঞানী কালের চক্রতে পড়া, সে প্রমাণ দেখেও মানবে না;ভক্তিযুক্ত পুণ্যাত্মারা হৃদয়ে বসাবে। এখন আমি বলছি তিন ভগবান, ব্রহ্মা, বিষ্ণু শিবের উৎপত্তি কেমন করে হয়েছে? এদের মাতার নাম অষ্টাঙ্গী (দূর্গা বা প্রকৃতি) এবং পিতা জ্যোতি নিরঞ্জন (ব্রহ্ম, কাল) আছে। এই ব্রহ্মকালের উৎপত্তি এক ডিম থেকে হয়েছে পরে দূর্গা উৎপত্তি হয়েছে। দূর্গার রূপে আসক্ত হয়ে (কাল) ব্রহ্ম ভুল কাজ মানে ছেড়-ছাড় অশ্লীল ব্যবহার দূর্গার সাথে করতে চেয়েছে, দূর্গা ভয়ে কালের মুখ দিয়ে সুক্ষ রূপে পেটে ঢুকে গিয়েছিল শরণ নেওয়ার জন্য। আমি ওখানে গিয়ে দূর্গাকে পেট (উদর)-থেকে বের করে, একুশ ব্রহ্মাণ্ড সহিত ১৬ সংখ দূরে পাঠিয়ে দিয়েছিলাম। জ্যোতি নিরঞ্জন ও প্রকৃতি দূর্গা ভোগ-বিলাসে এই তিনগুণ দেবের উৎপত্তি করেছে ব্রহ্মা বিষ্ণু ও শিবকে। এই তিনগুণ (রজোগুণ-ব্রহ্মা, সতগুণ-বিষ্ণু ও তমোগুণ শিব)-কে পূজা করে সর্বপ্রাণী কাল জালে ফাঁসতে থাকে। যতসময় বাস্তবিক মন্ত্র না মিলবে পূর্ণ মোক্ষ কি করে হবে।

# ।। ভুলে যাওয়া পথিকের সতমার্গের সন্ধান।।

## "ঈশাবন্তী বোনের দুঃখ ভরা কাহিনী"

আমি ভক্তিমতী ঈশাবন্তী দেবী, স্বামী শ্রী ভক্ত সুরেশ দাস অহলাবত পুত্র শ্রী প্রতাপ সিং অহলাবত, পানা গঞ্জা, গ্রাম-ডীঘল, জেলা-ঝজ্জর নিবাসী। হে বন্দী ছোড় সত-গুরু রামপালজি! আমি ও আমার পরিবার সবাই আপনার চরণের ধূলি আছি। আপনি আমাদের ওই সুখ দিয়েছেন, যা আমরা কল্পনাও করিনি বা না কল্পনা করতে পারি। আজ আমি যে বৃতান্ত লিখছি, যা আপনি আমাদের বক্‌শিষ রূপে দিয়েছেন, যাতে আমার এই দুঃখ ভরা কাহিনী শুনে, আমারই মত কোন দুঃখী পরিবার আপনার আশির্বাদে কল্যাণ করতে পারেন। আমাদের জীবন একেবারে অন্ধকারময় ছিল, যদি আপনার চরণে আজ না হতাম, তাহলে জীবিত থাকতাম না।

আমি অসাধ্য রোগে ভুগছিলাম, আমার ভাই ভাপড়ৌদা নিবাসী ওমপ্রকাশ পুত্র শ্রী দয়ানন্দ রাঠী, যে হরিয়ানা পুলিশের চাকরি করতো, সেও এই অসুখে মৃত্যু প্রাপ্ত হয়েছে। আমিও ওই স্টেজে পৌঁছে গিয়েছিলাম। আমি এই অবস্থায় পৌঁছেছিলাম যে হাত পা কাজ করা বন্ধ করে দিয়েছিল ও কথাও বন্ধ হয়ে গিয়েছিল। অনেক অনেক ডাক্তার ওঝা বৈদ্য দেখিয়েছি কোথাও ঠিক করতে পারেনি। আমার স্বামী এতই মদ খেতেন যে তিনি ঘরে আসলে বাচ্চারা খাটের নীচে লুকাতো। ঘরের কাসা পিতলের বাসনও মদের নেশায় বেচে মদ খেতেন, অনেক ঋণি হয়ে গিয়েছিলাম। পাড়া প্রতিবেশী ও অসহ্য মনে করতেন। একদিন মদের নেশায় আমাকে উঠিয়ে, এক কুয়োর কাছে ফেলার জন্য নিয়ে যাচ্ছিলেন, এর মধ্যে মহাপাপী প্রেত বলছে, কার কত শক্তি আছে দেখব, আমি তো এই ঘর সর্বনাশ করে ছাড়ব। আমার ভাই আমার জন্য অনেক পয়সা কড়ি ডাক্তারের পিছনে নষ্ট করেছে, কিন্তু কোন লাভ হয়নি। স্বামী মদ খেত, বাচ্চা ছোট ছোট ছিল। শশুড় বাড়ীতে কোন সাহারা ছিল না। আমার এক ভাই সুখবীর যে ডী.টি.সীতে ড্রাইবর ছিল, সে সদগুরু রামপাল মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়ে রেখেছিলেন। তিনি বললেন, বোন সন্ত রামপাল মহারাজের কাছ থেকে নাম উপদেশ দিয়ে নিয়ে আসি। মরতে তো তোকে হবেই, শেষ উপায় করি। এরপর আমার পিতা দয়ানন্দ রাঠী বললেন, নামে কি কেউ ঠিক হয় নাকি? এর পরে আমার ভাই নাম উপদেশের মহিমা সবাইকে বোঝালেন। তার পরে সবাই বললেন দেখা যাক, এরপর আমাকে সন্তরাম পাল মহারাজের কাছে নিয়ে গেলেন। ওই সময় সতগুরুদেব গ্রাম পাঞ্জাব ছেড়ে দিল্লিতে সতসঙ্গ করছিলেন। পুরোপরিবার আমাকে নিয়ে রাত ১০ টার সময় মহারাজের চরণে নিয়ে গেলেন। এই ঘটনা ২৫ ডিসেম্বর ১৯৯৬-তে শুনালেন।

আমার ভাই পূজ্য গুরুদেব রামপাল মহারাজকে আমার দুঃখের কাহিনী শুনালেন। গুরুদেব রাত ১০টার সময়ে সৎসঙ্গের মধ্যে আগে আমাকে নাম প্রদান করলেন। তার আগে আমার কথা বলা বন্ধ হয়ে গিয়েছিল, জিভ নড়তো না, বা উঠত না। যেদিন ২৬ ডিসেম্বর। সেদিন সকালে উঠে এবং আমার মুখ থেকে কথা বলা শুরু হয়েছিল। নিজের ভাইকে বললাম, এতদিনে অর্থাৎ এত বছর পরে, মনে হচ্ছে, আমি আমার শরীরে আছি। এমন মনে হল যে আমার শরীর থেকে কোন ভারি জিনিষ নেমে গেল। আমাকে কথা বলতে দেখে, আমার ভাই সুখবীর অবাক হয়ে বললেন, এতো সাক্ষাৎ কবীর পরমেশ্বর এসেছেন। আমি বিড়ি খেতাম, ওইদিন থেকে ছেড়ে দিয়েছি,

আমার স্বামী ভক্ত সুরেশ বললেন, তুমি কি নাম নিয়ে এসেছ, আমি দেখছি তোমার নামে কি শক্তি আছে? নিজের মা কে বলছিলেন, এ কেমন নাম নিয়ে এসেছে, সকালে বাচ্চারা গুড্ মোর্নিং-এর জায়গায় সৎ সাহেব বোলতে লেগেছে। ভক্ত সুরেশ এক বছর পর্যন্ত এইরকমই মদ খেতেন ও ঘরে রোজ ঝগড়া করতেন।

একদিন এই বন্দী ছোড় কবীর সাহেব, গরীব দাস সাহেব এবং রামপাল মহারাজের ফটো ভাঙতে যাচ্ছিলেন, তখন আমি হাত জোড় করে বন্দী ছোড়কে প্রার্থনা করি, হে বন্দী ছোড় আপনি এর বুদ্ধিকে কন্ট্রোল করতে পারেন তখন বন্দী ছোড় নিজেই ইনাকে এমন চমৎকার দেখিয়েছেন যে আমার স্বামী পূজা স্থলে গিয়ে ফটো রেখে দিয়ে, উল্টো পায়ে দন্ডবৎ প্রণাম করলেন, সেইদিন থেকে আজ পর্যন্ত্য মদ বিড়ি খায় না, সব ত্যাগ করেছেন। এই ঘটনার প্রমাণ আছে গবাহ্ পানা গঞ্জা ও ডীঘল গ্রামে। আমার পূণর্জন্ম দেখে, আমার দুখে দুখী আমার ভাই রাজেন্দ্র সিং রাঠী ডি,এস,পি(হরিয়ানার) ও ভাই ওমপ্রকাশ রাঠী উকিল (দিল্লির) সহিত পুরো পরিবার নামদান নিয়েছেন। নাম উপদেশ নেওয়ার পরে কবীর পরমেশ্বর এমন এমন সুখ দিয়েছেন, যার কল্পনাও করা যায় না। আমার মহিষকে সাপে কেটেছিল, মহিষের অবস্থা খুবই খারাপ। ডাক্তারকে দেখালাম বললেন, একে কোন বিষযুক্ত জানোয়ার কেটেছে এবং দশটা ইনজেক্সন লাগিয়েছেন। পরের দিন আমার মহিষের চোখ দিয়ে নীল জল বইতে শুরু করল এবং মহিষ অন্ধ হয়ে গেল। ডাক্তার পারবে না বললেন। সেদিন রাত্রে সতগুরু রাম পাল জি স্বপ্নে এসে, মহিষের শরীরের উপর হাত বুলালেন। সকালে আমি ও পাশের ঘরের লোক নিজের চোখে মহিষের মুখের মধ্যে সাপকে দেখলাম আর বের করলাম। মহিষের স্বাস্থ্য ঠিক হয়ে গিয়েছে দুধও দিচ্ছে। এমন এমন না জানি কত সুখ গুরুদেব রূপী পরমেশ্বর আমাদের দিয়েছেন। কাল আমাদের কাছে ১০ টাকা ও ছিল না আজ জমিতে ফসল ফলে টাকা পয়সার অভাব নেই, কারর কাছে হাত পাততে হয় না। দেনাও শোধ হয়েছে। পাড়া প্রতিবেশী বলেন তোমার গুরুদেব রাম ভগবান। অজ্ঞানী অবুঝ কি জানবে আপনার মহিমা ? সন্ত রামপাল মহারাজের বিরোধীর কাজ শুধু কাদা ছোড়া। যার উপর তার কৃপা হয়েছে সে জানে আপনার কাছে কি কি পেয়েছি আমি সব প্রভু প্রেমীর কাছে প্রার্থনা করছি, মরতে তো হবেই একদিন, তবে এই সুযোগ কেউ ছাড়বেন না, পরে যেন অফসোস না করতে হয়। গুরুদেবের কাছ থেকে নাম নেওয়ার পর এত সুখ মিলেছে, হে পরমেশ্বর আমি বর্ণন করতে পারছিনা। তবুও বর্ণন করার চেষ্টা করছি। আমি আপনার কাছ থেকে ১৯৯৬তে নাম নিয়েছি, তার ঠিক দেড় বছর পরের এক ঘটনা বলছি—

একদিন রাত্রে স্বপ্নে দেখি, আমি এক গ্রামে গিয়ে শশ্মান কতদূর এবং কোথায় আছে জিজ্ঞাসা করি, আমাকে বলল কাল এখানে আসবে আমাকে সে জায়গাও দেখিয়েছে। সে জায়গার নাম মুণ্ডান পানা, সেখানে শশ্মান ছিল। যখন সকাল হয়েছে তো আমার হাজা হয়ে গিয়ে, মাথায় এমন যন্ত্রণা হচ্ছে যেন, এখনই মাথা ফেটে মরে যাব। এর মধ্যে মৃত্যু ও এসে গিয়েছে। ডাক্তারকে ডাকা হয়েছে, তিনি ইনজেক্সন দিলেন, তার পরে ডাক্তার বললেন এতো মারা গিয়েছে। তার পরে চার দূত দেখতে পাই। তারা আমায় দুইদিক থেকে টানা শুরু করে আর বলছে আমাদের ভগবান পাঠিয়েছে, আপনাকে নিয়ে যেতে, আপনার আয়ূ শেষ। আমি বললাম, আমার গুরুদেব নিয়ে

যেতে দেবেন না। তখন তারা বলল তোমার গুরুদেব কি করবে? তোমার সময় পূর্ণ হয়ে গিয়েছে, আমরা এমনই করব তোমার হাত দিয়েই তোমার মারব, পরে আমার দুই হাত ধরে আমার গলা জোড়ে দাবায় আর প্রাণ আমার চোখে এসে যায়। আমি কিছু বলতে পারিনি। বন্দী ছোড় বলেন, "আ যম তেরে ঘট নে ঘেরৈ, তু রাম নাম কহন নহী পাবেগা", ওইরকম স্থিতি আমার হয়েছিল, তার পরে কবীর সাহেব পদ্মফুলে বসে আছেন এমন অবস্থায় আমার সামনে প্রকট হলেন, এর মধ্যে আমার ভিতর দিয়ে পূজ্য সদগুরু রামপাল মহারাজের আওয়াজ এসেছে, এই মেয়েকে আপনি কি করে নিয়ে যাবেন? একে আমি যেতে দেব না, একে যখন আমি চাইব তখনই নিয়ে যাব। এর যদি পাত্রবং হাত কেটে দাও তাও আমি জুড়িয়ে দেব। গুরুদেব আরও অনেক কথা বলেছেন যা আমি বর্ণন করতে পারছি না। তার পরে যম দূত পালিয়ে গেলেন। তখন গুরুদেব আমায় বললেন পুত্রী, ভয় পেয়ো না, তোর মৃত্যুকে আমি সরিয়ে দিয়েছি, এখন আমি যখন চাইব তখন নিয়ে যাব।

আমার একটা মহিষ ছিল, সে কয়েকদিন পরেই বাচ্চা দেবে। একদিন একদম স্তব্ধ হয়ে গিয়েছিল, ডাক্তারকে ডাকায়, সে টাইম হওয়ার আগেই বাচ্চা হাত দিয়ে বের করেছেন। পড়ে মহিষের ফুল পড়েনি, আমি ফুলের নাড়িতে এক টুকরো ইট বেঁধে দিই, পড়ে ইটের ভারে নাড়ি ছিড়ে যায়, এর মধ্যে কিছুক্ষণ পরে মহিষের স্বাস্থ্য খুবই শোচনীয়, সবাই বলছে মহিষ এখন আর বাঁচবে না। আমি ঘাবড়িয়ে পাঁচ ডাক্তার ডাকতে গিয়েছি, এক ডাক্তারও আসতে চায়নি, বলে আমরা পারব না। ওই পরমাত্মা যদি কিছু করতে পারে। এর পরে দুঃখে আমিও আশা ছেড়ে দিয়েছিলাম, ভাবছি আজ আর বাঁচাতে পারব না। তখন আমি স্বামীকে বললাম ভক্তজি, আশা ছেড়ো না আমাদের বন্দী ছোড় (গুরুদেব) সব ঠিক করে দেবেন, এরপরে বন্দী ছোড়ের ফটোর সামনে দন্ডবৎ প্রণাম করলাম ও প্রার্থনা করলাম। পরের দিন সকালে এক ডাক্তারের কাছে গেলাম, সে এসে দেখে বললেন বাঁচবে না, আর এও তিনি বললেন, আমাদের মহিষের এমন হয়েছিল বাঁচে নি। তিনি বললেন, যদিও বাঁচে কিন্তু দুধ দেবে না। তার সাতদিন পরে স্বপ্নে গুরুদেব দেখা দিয়ে মহিষের ফুল বের করে দিয়েছেন। সকালে দেখি ফুল পড়েছে মহিষ একদম সুস্থ হয়ে গিয়েছে এবং ১৫ কিলো দুধও দিয়েছে। এ আমার বন্দী ছোড়ের কৃপা আছে, আমাদের আশেপাশে এই অবস্থায় ৪/৫ মহিষ মারা গিয়েছিল।

আমার ছোট ছেলে যার বয়স ১৪ বৎসর নবনিত নাম, এর যখন ছয় মাস বয়স ছিল তখন নিমোনিয়া হয়েছিল, ৫ বছর পর্যন্ত সমাপ্তই হয় না অসুখ বিসুখ। একদিন ওকে আমি সদগুরু রামপাল মহারাজের কাছ থেকে দীক্ষা দিয়ে নিয়ে আসি, সেই দিন থেকে আজ পর্যন্ত কোন অসুখই হয় নি। আজ তার বয়সী সব বাচ্চা থেকে ওর স্বাস্থ্য একদম ফিটফাট্ এসবই সদগুরুই কৃপাতে।

একদিন পূর্ণিমার সৎসঙ্গের সময় ২০০৪ সাল, বৃষ্টি না হওয়ার কারণে, আমার ধান গাছ একদম শুকিয়ে যাচ্ছিল, বছরে এক দুবার ছোট ছোট নদীর শাখার জল এক দুইবার নালার মাধ্যমে আসে আবার চলে যায়। এখন নদীর জলের আসতে প্রায় একমাস দেরী লাগতে পারে। আমি পূর্ণিমার সেই সতসঙ্গ সমাপ্ত করে যখন জমি দেখতে গিয়েছি, দেখি আমার ১৫ বিঘা জমিতে জলে ভরে গিয়েছে, এটা স্বপ্নেও ভাবা অসম্ভব, ঐ বার সবার জমিতে ১০ মন ধান হয়েছে আমার

জমিতে ২০ মন ধান হয়েছে। সবাই বলতো তোমার গুরুদেবের কৃপায় তোমার জমিতে জল এসেছে। আমাদের এই হরিয়ানায় টিউবয়েলের জল দেওয়ার কোন ব্যবস্থা নেই, আমাদের নদীর শাখার জলের উপরই নির্ভর করতে হয়।

এই রকম ছোট ছোট বড় বড় অনেক সুখ দিয়েছেন যা স্বপ্নেও ভাবা যায় না। এখন আজ আমার পুত্র দুইজন (ভক্ত অমিত ও নবনিত) সদগুরু রামপাল মহারাজের কৃপায় ২০১০-তে পুলিশের চাকরি পেয়েছে। আমার ও আমার পরিবারের পক্ষ থেকে পাঠকদের কাছে প্রার্থনা যে সুখী জীবন ও আত্মার কল্যাণের জন্য অবশ্যই সতলোক আশ্রমে গিয়ে সদগুরু রামপাল মহারাজের কাছ থেকে মুফৎ নাম প্রাপ্ত করুন, মানব জীবন নষ্ট করবেন না। কবীর পরমেশ্বর বাণী ঃ—

কাল করে সো আজ কর, আজ করে সে অব
পলমে প্রলয় হোগী, বহুর করোগে কব।।
সত সাহেব! জয় বন্দী ছোড়! সৎ গুরু রামপাল মহারাজজি কি জয়!

## ।। "ভাঙা সংসার গড়েছেন" ।।

আমি ভক্ত রমেশ পুত্র শ্রী উমেদ সিং, গ্রাম-পেটবাড়, তহশীল-হান্সি, জেঃ-হিসার নিবাসী, এখন এমপ্লাইজ কলোণী, জেলের সামনে জীন্দে সপরিবার থাকি। নাম নেওয়ার আগে আমরা ভূতদেরই পূজা করতাম, আমাদের গ্রামে বাবা সরিয়ার মান্যতা ছিল, যেখানে আমি প্রত্যেক মাসের পূর্ণিমায় প্রদ্বীপ জ্বালাতে যেতাম। আর প্রতি শুক্রবার, জন্মাষ্টমী, শিবরাত্রীর ব্রতও করতাম। মা বাবার ও পূর্ব পুরুষদের শ্রাদ্ধ পিন্ডদানও করতাম। এসব করেও আমার ঘর একদম্ ভেঙে গিয়েছে। যখন আমার বয়স বারো বৎসর তখন আমার বাবা মারা যায়। ঘরে তিনজন মাত্র সদস্য ছিলাম এবং তিনজনেরই কোনো না কোনো কারণে লড়াই চালু থাকত।

তিন জনকেই ভূত প্রেত খুব দুঃখী করে রাখত এবং অসুখ বিসুখও আমাদের ঘর থেকে যেত না। কেউ বলতো পাঁচ হাজার দাও আমি একদম ঠিক করে দেব, কেউ বলতো দশ হাজার দিলে কোনদিনই কোন ভূত প্রেত কাছে আসবে না।

আমি একদম উজাড় হয়ে গিয়েছিলাম। ঘরে কোন আরাম বা শান্তি বলতে কিছুই ছিল না। আমার নিজের আত্মীয় ভক্ত রঘুবীর সিংহ গ্রাম-কৌংথ কলাং, নিবাসী;তার কথায় আমার মা সন্ ১৯৯৬ তে সন্ত রামপাল মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়েছিলেন। আমার মা বলাতে আমার পত্নীও সন্ত রামপাল মহারাজের কাছ থেকে নাম নিয়েছে। নাম নেওয়ার এক বছরের মধ্যে আমার পত্নীর এক পুত্র হয়। আমার ভগবান থেকে মন উঠে গিয়েছিল। এই জন্য আমি নাম নেই নি। আর মা ও পত্নীকেও সন্তের কাছে যেতে মানা করতাম।

আমার ছেলে যখন পনেরো দিনের হয়েছে সেদিন খুব অসুখে পড়েছিল, ডাক্তার দেখে বললেন, সকালে হয়তো মারা যেতে পারে, একে এখন নিয়ে যাও। সন্ধ্যা বেলায় এক ভক্ত বন্দী ছোড় সদগুরু রামপাল মহারাজের বিষয়ে বললেন যে জিন্দ এক জায়গা সেখানে গুরুদেব এসেছেন। তিনি পূর্ণ সন্ত, তিনিই এই বাচ্চাকে যদি ঠিক করতে পারেন। আমি ডাক্তার ও বৈদ্য ওঝা দেখিয়ে সর্বহারা হয়ে গিয়েছি। আমার তো ভগবান থেকে মন উঠেই গিয়েছিল তাই তাকে মানে সেই

ভক্তকে মানা করে দিয়েছি। তিনি দ্বিতীয় বার প্রার্থনা করে আমায় বললেন স্বয়ং ভগবানের অবতার আমার গুরুদেব এই পৃথিবীতে এসেছেন। যদি তিনি দয়া করে তাহলে এই বাচ্চা ঠিক হতে পারে। ওই ভক্তের এতটা বিশ্বাস দেখে আমি আমার মাকে অনুমতি দিলাম। আমার মা ওই বাচ্চাকে নিয়ে গিয়ে সতগুরু রামপাল মহারাজের চরণে রেখে দিয়ে বললেন, মহারাজ এই বাচ্চা মারা গিয়েছে এখন আপনিই একে ঠিক করতে পারেন। তখন রামপাল মহারাজজী বললেন কবীর পরমেশ্বরের দয়ায় এ বাচ্চা ঠিক হয়ে যাবে। পরের দিন যে বাচ্চার মরার কথা সেই বাচ্চা ভাল হয়ে গিয়েছে। বন্দী ছোড় সতগুরু রামপাল মহারাজ কি জয়।

আমার ভাঙা সংসার সদগুরু রামপাল মহারাজের কৃপায় দ্বিতীয়বার বসে গিয়েছে। এত চমৎকার দেখার পরেও পাপের অন্ধকারের জন্য আমি নাম নিইনি। আগের মত দেবদেবীর পূজা শুরু করেছি। আমাদের ঘরে যখন সৎগুরু রামপাল মহারাজ, গরীব দাস মহারাজের বাণী পাঠ করতেন, তখন আমি বাইরে গিয়ে মদ খেতাম। এক বৎসর পরে আমাদের ঘরে পাঠ হচ্ছিল সন্ধ্যার সময় বন্দী ছোড় সতগুরু রামপাল মহারাজজী সতসঙ্গ করেছিলেন। সেদিন আমি সতসঙ্গ শুনেছি ও নামও নিয়েছি। তখন থেকে আমাদের ঘরে দুঃখ নামের কোন কিছুই নেই। আমার মা কারর কথায় পড়ে, নাম খন্ডিত করে দিয়েছিলেন। কিছু সময় পশ্চাৎ সন্ ২০০০ সালে মাঁয়ের পায়ে জ্বলন হতে লাগল। ডাক্তার দেখিয়েছি, তিনি বললেন ব্লাড ক্যানসার হয়েছে। তিনি ১০/১৫ দিনের মধ্যে মারা যাবে। যদি চন্ডিগড়ে পি.জি.আই তে নিয়ে যাও তো দেড় লাখ খরচ লাগতে পারে, তবে এক বছর পর্যন্ত্য হয়তো বাঁচতে পারে। কিন্তু যন্ত্রণা কম হবে না। সতগুরু, রামপাল মহারাজ বললেন, আপনার মা নাম খন্ডিত করে দিয়েছে। যেমন কারেন্টের বিল না ভরলে লাইন কেটে দেওয়া হয়। তাকে চালু করার জন্য যেমন আবার দরখাস্ত লিখতে হয় ঠিক এও তেমন। আমার মা ভুল স্বীকার করলেন এবং গুরুদেবের কাছে ক্ষমা চাইলেন। মহারাজজী দ্বিতীয়বার নাম প্রদান করলেন ও মাথায় হাত দিয়ে আশির্বাদ দিলেন। মাথায় হাত রাখতেই ব্যাথা জ্বলন কমে গেল। কমপক্ষে দুই বৎসর পরে মাড়ির দাঁত পড়ে যাওয়ার কারণে সেখান থেকে রক্ত বের হচ্ছিল। ডাক্তার দাঁত বের করার পরে সেলাই ও করেছে কিন্তু রক্ত বন্ধ হচ্ছিল না। পরে ডাক্তার চেকাপ করে বললেন ব্লাড ক্যানসার হয়েছে এবং ফেটে গিয়েছে। এখন এ ঠিক হবে না, ইনাকে ঘরে নিয়ে যাও, এই রক্ত বের হতে থাকবে দুই দিন পরে মারা যাবে। ফির পরের দিন পায়খানাও পেশাব থেকেও রক্ত পড়া শুরু হল। তখন আমি রামপাল মহারাজজীকে ফোনে সব কথা বললাম ডাক্তার যা যা বলেছেন। তখন তিনি বললেন বন্দী ছোড় যা করবেন ভাল করবেন। পরের দিন রাত দুটোর সময় যমদূত তাকে নিতে এসেছে;আমার মা আমাকে বললেন, তোর বাবা আমাকে নিতে এসেছে (যিনি দশবছর আগে মারা গেছেন)। এই বলতেই যমদূত আমার মায়ের ভিতরে প্রবেশ করল আর বলতে লাগল, একে আমি নিতে এসেছি, আর নিয়েই যাব, এর সময় শেষ হয়ে গিয়েছে। আমাকে চা খেতে দে। তার জন্য চা চড়িয়ে দিয়েছি এর মধ্যে যমদূত বলছে তোমরা জান না তোমাদের ঘরে কত বড় শক্তি আছে, সে আমাকে মারছে, এখানে আমি থাকতে পারছি না, আমাকে তাড়াতাড়ি চা খাওয়া, তাকে চা দিলাম, সে গরম চা খেয়ে চলে গেল। যাওয়ার সময় বলে গেল তোমাদের ঘরে পূর্ণ পরমাত্মা দাঁড়িয়ে আছে। আমি একে নিয়ে যেতে পারছি না। এই

বলতেই সে চলে গেল। এক মিনিটের মধ্যে ওই রক্ত পড়া বন্ধ হয়ে গেল। জিভ ও দাঁত কালো হয়ে গিয়েছিল। সে সব পরিস্কার হয়ে গিয়েছে। সতগুরু রামপাল মহারাজের কৃপাতে তিনি পূর্ণ সুস্থ হলেন। তার পরে পাঁচ বৎসর আয়ু বাড়িয়ে দিলেন কবীর পরমেশ্বর সাহেব। ২৪ শে জুলাই ২০০৫-তে সত্য ভক্তি করে সতলোকে প্রস্থান করলেন। বন্দী ছোড় রাম পালজী কি জয় সৎ সাহেব।

## ।। কিডনি ঠিক করলেন ও শয়তানকে মানুষ বানালেন ।।

আমি ভক্ত জগদীশ পুত্র শ্রীপ্রভুরাম, গ্রাম-পাঞ্জাব খোড়, দিল্লি-৮১। ডী.টী.সী.(দিল্লি ট্রান্সপোর্ট কর্পোরেশন)-তে মেকানিক। আমাকে মদে রাক্ষস বৃত্তির মানুষ বানিয়ে দিয়েছিল। মদ খাওয়া, মাংস, মাছ, সিগরেট, বিড়ি খেতাম।

আমি চাকরি থেকে সন্ধ্যা ৭/৮ বাজে ফিরতাম। কখন মদ বেশী খাওয়া হয়ে গেলে রাত্র ১০ সাড়ে ১০টা বেজে যেত। মদ খাওয়ার পরে পাগলের মত এদিক ওদিক পড়ে যেতাম। এই অবস্থায় এসে ঘরে ঢুকে মেয়ে ও ছেলের সাথে পত্নীকেও পিটতাম;এটা আমার প্রতিদিনের কাজ ছিল ঠিক তেমন। বাচ্চারা ভয়ে এদিক ওদিক লুকিয়ে থাকত। বাবার ভালবাসা যে কেমন তারা সেটা পেত না। মদ খেয়ে চোখ সব সময় লাল থাকত। তাই বাচ্চারা ভয়ে সামনে আসত না।

অন্যদিকে আমার ধর্মপত্নী তার দুঃখী জীবনের সাথে ভয়ানক রোগ নিয়ে মরণের শ্বাস গুনছে। তার দুটো কীডনিই খারাপ হয়ে গিয়েছে। ডাক্তার বলতেন ঔষধ খেতে থাকো, তবে ছয় মাস পর্যন্ত্য টিকতে পারে, তারপরে জীবিত থাকা মুশকিল। অল ইন্ডিয়া মেডিকেল আর ডাঃ রাম মনোহর লোহিয়া হসপিটাল দিল্লি থেকে রিপোর্ট এসেছে দুটো কিডনীই খারাপ হয়ে গিয়েছে। ছয়মাসের বেশী জীবিত থাকবে না সাথে ঔষধ যতদিন বাঁচবে চালিয়ে যেতে হবে। ওই সন্তানের কি দশা যার পিতা মদ খেয়ে নেশায় চবিবশ ঘণ্টা থাকে আর মা-মৃত্যু শয্যায় পড়ে আছে। কোন ওজন উঠানো ভারি কাজ করতে পারে না। যখন ওই ছোট ছোট মাসুম ফুলের মত বাচ্চারা জানল যে তাদের মা আর ছয় মাস পর্যন্ত্য বাঁচবে, সেই বাচ্চার চোখের জল বইতে থাকে। এক তো বাবা মদখোর ওদিকে মা জীবনের শেষ দিন গুনছেন। আমাদের কি হবে? তিন মেয়ে ও এক ছেলে মায়ের কাছে বসে কাঁদে আর ভগবানকে বলছে, হে ভগবান মায়ের সঙ্গে আমাদেরও ডেকে নাও, এখানে কার সাহারায় বাঁচব?

পরমাত্মা ওই বাচ্চাদের ও মায়ের ডাক শুনলেন, আর আমাদের ও শুভ কর্ম উদয় হয়েছে যে, আমাদের বাড়ীর পাশে ভক্তিমতি নিহালী দেবী তার গুরুদেব সন্ত রামপাল মহারাজের আজ্ঞানুসার ডিসেম্বর ৩০/৩১/১লা জানুয়ারী ১৯৯০ সালে সতগুরু গরীবদাস জী মহারাজের অমৃতময় বাণী তিন দিনের অখন্ড পাঠ নিজের ঘরে করালেন। সেখানে সন্ত রামপাল মহারাজ ৩১ ডিসেম্বর ১৯৯৬ সাল রাত্র ৯ থেকে ১১ বাজে পর্যন্ত্য সৎসঙ্গ করেছিলেন। আমার ধর্মপত্নী সুমিত্রা দেবীও পাশের বাড়ীতে সতসঙ্গ শুনতে গিয়েছিল। কিছু সময় পরে আমি (জগদীশ) ও চাকরী থেকে ঘরে এসেছি। ঘরে এসে বাচ্চাদের কাছে শুনি তার মা পাশের নিহালী দেবীর ঘরে সৎসঙ্গ শুনতে গিয়েছে। এই শুনে আমি খুব রেগে গিয়েছিলাম, বললাম কোন পাখন্ডির কাছে গিয়েছে সৎসঙ্গ শুনতে? আমি এখনই মেরে ওকে ঘরে আনছি। এই বিচার করে আমি ভক্তমতী নিহালী দেবীর

ঘরে চলে গিয়েছি। মদ খেয়েই ছিলাম;যখন আমি নিহালী দেবীর ঘরে পৌঁছেছি তো সন্ত রামপাল মহারাজ জী সৎসঙ্গ করছিলেন। অনেক সংখ্যায় লোক সৎসঙ্গ শুনছিলেন। তাদের সবাই কে দেখে আমি কিছু বলিনি, চুপচাপ পিছনে গিয়ে বসে পড়লাম। আমি সৎসঙ্গ শুনলাম, সৎসঙ্গে মহারাজ বললেন যেঃ—

শরাব পীবৈ কড়বা পানী, সত্তর জনম শ্বাণ কে জানী
গরীব, সো নারী জারী করৈ, সুরাপান সো বার।
এক চিল্লম হুঁক্কা ভরৈ, ডুটব কালী ধার,
কবীর মানুষ জনম পায় কর, নহী ভজৈ হরি নাম।
জৈসা কূয়া জল বিনা, খুদবায়া কি কাম।।

মহারাজজী সৎসঙ্গে বলছিলেন, যে বাচ্চাকে তার পিতার বুকে থাকা উচিৎ ওই মদখোর বাপকে দেখে বাচ্চা লুকিয়ে বেড়ায়। সেই মদখোর ব্যক্তি নিজেও দুঃখী, ধনহানি, সমাজে সম্মান ইজ্জৎ সমাপ্ত এবং পরিবার ও রিস্তোদর (কুটুম্ব) সাথে পাড়া প্রতিবেশী ও তাকে বদদূয়া (অভিশাপ) দেয়। আর পত্নী ও বাচ্চার উপর তো দুঃখের পাহাড় নেমে আসে। সাথে পত্নীর মা-বাবা, ভাই-বোন আদি দিন রাত চিন্তাতে থাকেন। এই সবার পাপ ঐ অবুঝ মদখোরের মাথায় চাপে। মনুষ্য জনম তো প্রভু তার নিজের আত্ম কল্যাণ করার জন্য দিয়েছেন, এই মানব দেহকে এইভাবে মদ, মাংস খেয়ে নষ্ট করা উচিৎ নয়। প্রভু ভক্তি করা উচিৎ। যেমন যে বাচ্চা স্কুলে যেতে চায় না, শিক্ষা গ্রহণ করে না, সারাদিন দুষ্টুর মতো কাজ করে বেড়ায়, সে শিক্ষা থেকে বঞ্চিত থাকে, পরে সারা জীবন মজদূরী করে জীবন নির্বাহ করতে হয়। যখন তারই সহপাঠী কোন ডাক্তার, শিক্ষক বা অফিসার হয়, তখন সেভাবে আমি যদি দুষ্টুমি বুদ্ধির কাজ না করে ওর মত মন দিয়ে পড়তাম তাহলে আজ আমি এত কষ্ট করতাম না। তবে পরে ভেবে কি হবে, আগে ভাবা উচিৎ ছিল।

**কবীর সাহেব বলতেন ঃ—**

অচ্ছে দিন পিছে গয়ে, গুরু সে কিয়া ন হেত
অব পছতাবা ক্যা করে, জব চিড়িয়া চুগ গয়ে ক্ষেত।।

এই প্রকার যদি মনুষ্য জনমে, যে প্রাণী প্রভু ভক্তি না করে, তবে সে পশু পক্ষীর যোনীতে যেতে হয়। যে ব্যক্তি মদ খায় সে মদের নেশায় খাবারে ভরা থালা লাথি মেরে ফেলে দেয়। ভক্তি না করলে ভিন্ন ভিন্ন যোনীতে জন্ম নিয়ে দুঃখ কষ্ট ভোগ করতে হয়। কখনও কুকুরের যোনীতে ধারণ করে শীতের ঠান্ডায় সারারাত গলি গলিতে ঘুরে বেড়াতে হয় একটু শীতের থেকে বাঁচার জন্য। উপরে বৃষ্টি পড়ে, ক্ষিদের যন্ত্রণায় কাহারও রান্না ঘরে ঢোকে খাবারের জন্য লাঠির বারি খায় পা ভেঙে দেয়, এই যন্ত্রণা জানাবার কেউ নেই। নোংরা খায়, পায়খানা খেতে হয় পেট ভরার জন্য। এই রকম কষ্ট চুরাশী লাখ পশু যোনীর পরে, একবার নিজের আত্মকল্যাণের জন্য ভগবানকে ভক্তি করার জন্যই মানব শরীর ধরা হয়। ওই মদ খাওয়া মদখোরের আত্মা যখন কুকুরের যোনী ভোগ করে। সেই কুকুর যখন মানব শরীরে ছিল, যদি সৎসঙ্গে যেত, ভালো কাজ করত, ভালো বিচারের মানুষ হয়ে নিজের আত্মকল্যাণ করত তাহলে আজ তার কুকুরের যোনীতে মল মূত্র খেতে হত না। মদের নেশা কিছু সময় পর্যন্ত্য থাকে। আর পরমাত্মার নাম ভজলে সর্বদা আনন্দে

থাকা যায়। উপরোক্ত সৎসঙ্গ আদরণীয় সন্ত রামপাল মহারাজের কাছ থেকে শুনে, আমার মদের নেশা ছুমন্ত্র হয়ে গিয়েছিল। চোখে জল পড়ছে। ঘরে গিয়েছি, ঘুম আসে না। জানুয়ারী ১৯৯৭ দুপুর ১.৩০টার সময় গুরুদেবের কাছে আত্মকল্যাণের জন্য পত্নীকে সাথে নিয়ে গেলাম তারপর থেকে আজ পর্যন্ত মদ, তামাক, মাংস ছুইনি। আমার পত্নীও সতগুরু রামপাল মহারাজের কাছ থেকে নাম নিয়েছে, ওই দিন থেকে সবাই একদম সুস্থ আছি। ডাক্তার ডাক্তারের চিকিৎসা ও অসুখের এক্সরে আদি রিপোর্ট আজও আমার ঘরে রাখা আছে। তার কাছ থেকে আমি ও আমার পত্নী নাম নেওয়ার পর থেকে সুখী হয়েছি। আজও সেই রিপোর্ট জন জনকে দেখায় প্রমাণের জন্য। আজ আমাদের মাঝে এসেছেন প্রভুর দূতের অবতার রূপ, পরমেশ্বরের সংবাদ বাহক সন্ত রামপাল মহারাজ তাকে জানুক। আমরা আজ নিজেকে ভাগ্যবান মনে করছি। কৃপা করে নিঃশুল্ক (বিনা মূল্যে) উপদেশ নিয়ে আপনাদের সর্ব পরিবারের আত্মকল্যাণ করুন। আমার মত শয়তানকে মানব দেহের মূল্যবোধ করিয়েছেন। তাকে শত কোটি প্রণাম জানাই।

**।। সৎ সাহেব।।** **ভক্ত জগদীশ।**

---

## ।। "ভূত ও অসুখে কষ্ট পাওয়া পরিবারকে খুশীতে ভরিয়ে দেওয়া"।।

ভক্তিমতি অপলেশ দেবী পত্নী শ্রী রামেহর পুত্র শ্রী মাঙ্গেরাম, গ্রাম-মিরচ, তহশীল চরখী দাদরী, জিলা ভিবানী (হরিয়ানা)। আমি অপলেশ দেবী, দুঃখী জীবনের এক ঝলক আপনাদের জানাচ্ছি। আমি ও আমার বাচ্চা রাহুল আর জ্যোতি, যারা অতীতের খারাপ সময়ের স্মরণ করলে আজ ও তারা শিউরে ওঠে। যার বর্ণন করলে প্রাণ মুখে চলে আসে।

৬ ডিসেম্বর ১৯৯৫ সালে বদমাশ লোক আমার স্বামীকে ডিউটির সময়েই মেরে দিয়েছিল। কিন্তু এই পূর্ণ পরমাত্মা (কবীর সাহেব) আমাদের ধ্যান রেখেছেন, আর আমার স্বামীকে জীবন দান দিয়েছেন, আজ আমাদের সব পরিবার সহিত বন্দী ছোড় সদগুরু রামপাল মহারাজের দয়াতে পূর্ণ পরমাত্মার চরণে স্থান পেয়েছি। আমার পরিবারে আমার স্বামীকে পরিস্কার কাপড় পড়াতাম। কিছুক্ষণ পরে কোমড়ের অংশ লাল রক্তে ভরে যেত। বাচ্চাদেরও রক্তের বমি হত, আমার হার্টের অসুখে খুব কষ্ট পেতাম। যার কারণে বছর ধরে ঔষধ খেতে হত। আমার স্বামী দিল্লির পুলিশ ছিলেন আমার শরীরে ফোঁড়া-প্যাচরা হত। ঘরে এই সব অসুখের কারণ স্বামীর মগজ খারাপ হয়ে যেত।

এই সব কষ্টের জন্য ১৯৯৫ সাল থেকে জুলাই ২০০০ পর্যন্ত্য এক ডজনেরও বেশী, লোভী লালচী গুরুদেব দরজা খট খটিয়েছি এবং ভারতবর্ষের তীর্থস্থান, যেমন—যমুনা, গঙ্গা, হরিদ্বার, জ্বালাজি, চামুন্ডা, চিন্তপুরনী, নগর ফোর্ট, বালাজি, মেহেন্দিপুর। গুড়গাঁবা বালী মাই ও গোরখ টিলা রাজস্থান এই রকম প্রত্যেক স্থানে বাচ্চাদের নিয়ে চক্কর লাগিয়েও কোন লাভ হয়নি।

এই প্রকার আমাদের পরিবারের অবস্থা হয়ে গিয়েছিল যে-পূজা পার্বন রং খেলা, এসব কোনো মসজিদে বসে কাটাতে হত।

আমি খুব ভাগ্যশালী যে আমার সন্তপাল মহারাজের দ্বারা পরমপূজ্য কবীর পরমেশ্বরের শরণে ঠাঁই পেয়েছে। তখন কোথায় গিয়েছে সে কালের দূত আর সেই ভয়ঙ্কর রোগ। যার চিকিৎসা অল ইন্ডিয়া হসপিটালে চলছিল ? যা সতগুরুদেবের চরণের ধূলির কাছে টিকে থাকতে পারেনি।

২৫শে ফেব্রুয়ারী ২০০১ সালে এক কালের পূজা করা এক কবিরাজ ফোন করে জিজ্ঞাসা করছে অপলেশ তোমার নাম ? আমি বললাম হ্যাঁ, আপনার নাম কি ? তখন সে আবার বললেন, এই বলবান নামের ব্যক্তি তোমার কি হয় ? আমি বললাম, আপনার নাম কি ? আপনি কে ? আর এত সব কথা কেন জিজ্ঞাসা করছেন ? তখন সেই কবিরাজ বললেন পুত্রী তুমি আমার নাম জিজ্ঞাসা করো না, আমি বলতে চাই না। হান্সী নামের এক জায়গা থেকে বলছি। এই বলবান নামের ব্যক্তি ও তার সাথে আরেকজনও এসেছিল। এই দুইজন আমায় ৩৭০০ টাকা দিয়ে গিয়েছে, তোমাদের পরিবারকে নষ্ট করার জন্য। আর ওই বলবান নামের ব্যক্তি তোমার ফোন নম্বর দিয়ে গিয়েছে, আমি তার কাছ থেকে এই জন্য নিয়েছিলাম যে দূগতি তোমাদের হয়েছে কি হয়নি। তোমার কাছে ফোন করে জানতে পারব তাই। যেদিন রাত্রে এই খারাপ কাজ করে, ঘুমাতে গিয়েছি, সেই সময়ে সাদা কাপড়ে, যে গুরুকে তুমি ভক্তি পূজা কর, তাকে দেখতে পেয়েছি, তিনি আমাকে বলেছেন এর বদলে তোর পরিণাম তুই নিজেই ভুগবি। এই পরিবার সর্ব শক্তিমান সর্ব কষ্ট হরণ করা পরম পূজ্য কবীর পরমেশ্বরের শরণে আছে, তোর হিম্মৎ কি ? ওই যমদূত কালও এই পরিবারের কিছু নষ্ট করতে পারবে না।

**গরীব-** জম জৌরা জাসৈ ডরৈ, মিটৈ কর্ম কী লেখ,
অদলী অদল কবীর হে, কুল কে সদগুরু এক।।

পরম পূজ্য কবীর পরমেশ্বরকে যম (কাল ও কালের দূত) এবং মৃত্যু ও ভয় পায়। সেই পূর্ণ প্রভু পাপ কর্মের দন্ডের লেখাকেও সমাপ্ত করে দেয়। এর পরে ওই কবিরাজ বললেন পুত্রী তোমাকে বলে দিচ্ছি, তুমি যে দেব পুরযোত্তমের পূজা কর, সে খুব শক্তিশালী। আমি ২৫ বৎসর ধরে এই যাদু-টোনা করে থাকি, না জানি কত পরিবারের সর্বনাশ করে দিয়েছি। তবে আজ প্রথমবার আমার হার হয়েছে। পুত্রী এই শক্তিকে তুমি ছেড়ো না, নয়তো মার খেয়ে যাবে। তোমাদের বিনাশের জন্য বলবান আদি ঘুরে বেড়াচ্ছে। আমি বললাম, আমি পূর্ণ পরমাত্মার পূজা করি। বলবান আমার স্বামীর বড়ভাই, আমাদের পাকা শত্রু হয়েছে। আজ আমরা এতই আনন্দিত ও গৌরবযুক্ত, কোন বস্তু বা কাজের আবশ্যকতা হলে, সেটা সতগুরুদেব, সত কবীর সাহেব পূর্ণ করে দেন। আজ গুরু ও গোবিন্দ দুইজন দাঁড়িয়ে আমি কার চরণে লাগব। হম বলিহারী সতগুরুদেব রামপাল জীর চরণে তে যে পরমেশ্বরকে দিয়া মিলায়।

হে ভাই ও বোন আমরা পরিবার মিলে আপনাদের এই সংবাদ দিতে চাই যে, যদি আপনাদের সতলোকের রাস্তা পূর্ণ মোক্ষ ও সর্বসুখ প্রাপ্ত হতে ইচ্ছা হয় আর সংসারের দুঃখ থেকে মুক্তি পেতে চান, তাহলে বন্দী ছোড় সন্ত রামপাল মহারাজের থেকে সতনাম প্রাপ্ত করে আপনাদের দূর্লভ মানব জনম সফল করুন। **সত সাহেব!** **ভক্তিমতি অপলেশ দেবী**

---

## ভক্তমতী অপলেশ দেবী।

## ।। ভক্ত সতীশের আত্মকথা।।

আমি ভক্ত সতীশ দাস ১৯৩ সেক্টর ৭, আর, কে, পুরম, নই দিল্লি নিবাসী। উপরোক্ত পঙক্তি আমার জীবনের চরিতার্থ হয়েছে। কেননা সৎগুরু, বন্দী ছোড় রামপাল মহারাজের ডিসেম্বর সন্ ১৯৯৭-তে প্রীতমপুরা দিল্লিতে সৎসঙ্গ হয়েছিল। পরে আমার এক বন্ধু বলার পর আমি

সৎসঙ্গ শুনতে গিয়েছিলাম, কিন্তু এতদিন যে দেব দেবীর পূজা বা নিয়ম পরম্পরা গত মেনে করে আসছি, সেই সবকে ছাড়ার কথা শুনে, সতসঙ্গে মন লাগছিল না। সৎগুরু শাস্ত্র থেকে পড়ে পড়ে আমাদের শুনাচ্ছিলেন ও বুঝাচ্ছিলেন, আমার মনে হল। এই বই নিয়ে ঘরেই পড়লে ভাল। এইভাবে কাল (জ্যোতি নিরঞ্জন) আমার বুদ্ধি স্থির করে ভক্তি চ্যানেল বন্ধ করে দিয়েছে।

**সতগুরু আমাদের বুঝাচ্ছেন—**

গুরু বিন কিন্হে ন পায়া জ্ঞানা, জ্যোং থোথা ভুস ছড়ে কিসনো,
গুরুবিন ভরম না ছুটে ভাই, কোটি উপায় কর চতুরাই।।

এই প্রকার আমার বুদ্ধি স্থির হওয়ার কারণে, আমি এধার ওধারের কথা বলে ঘরে চলে এসেছি। সন্ ১৯৯৯ আমার মা শ্রীমতি মঞ্জু দেবীর ব্রেন টিউমার (ব্রেন ক্যানসার) হয়ে গিয়েছে, তারজন্য দিল্লি সফদর গঞ্জ হাসপাতালে নিরীক্ষণ ও চিকিৎসার সময় একথা জেনেছি। এর পরে আমি তাকে পন্ত হাসপাতাল A.I.I.M.S নয়ী দিল্লিতে আর তার পরে এপ্যোলা হসপিটাল নিউ দিল্লির ডাক্তারকেও দেখিয়েছি। সব ডাক্তার তাড়াতাড়ি অপরেশন করবার জন্য পরামর্শ দিলেন ও বললেন অপরেশনের পরে এক হাতে প্যারালাইসিস হতে পারে। এ্যাপেলো হসপিটালের ডাক্তার তো এও বললেন ইনার চোখ দুটো এখনো কি করে ঠিক আছে? ওই সময়েই আই স্পেশালিষ্ট থেকে টেস্ট করাতে বললেন, আমি তখনই চেক করিয়েছি। তখন আই স্পেশালিষ্ট তার নিউরো সার্জেন পরামর্শ দিলেন পনেরো দিন পরে পরে চোখের পরীক্ষা করাতে থেকো। কখনও দৃষ্টি শক্তি চলে যেতে পারে। কেননা ব্রেন টিউমার এমনই জায়গায় আছে। আমার পত্নীরও আমার দুটো পা বিকলাঙ্গ, তার হাত ও চোখ নষ্ট হওয়ার কথা শুনে, শ্বাস যেন বন্ধ হয়ে যাওয়ার মত। তখন কোন উপায় না দেখে অন্তে পন্ত হসপিটাল নিউ দিল্লিতে অপরেশন করার কথা ভেবেছি আর ডাক্তারের বলার পরে INMAS হসপিটাল তিমারপুর দিল্লি থেকে M.R.I করেছি এবং অন্যান্য টেস্ট ও করিয়েছি। কেবল অপরেশনের তারিখ নিতে বাকী ছিল। আমার পূর্ণ পরমাত্মা তত্ত্বদর্শী সন্ত রামপাল মহারাজের আগের শোনা সৎ সঙ্গের এই পঙ্ক্তি মনে পড়েছেঃ—

জিন মিলতে সুখ উপজে, মিটেং কোটি উপাধ।
ভূবন চতুর্দশ ঢুণ্ডিও, পরম স্নেহী সাধ।।

আর আমার ভক্তির চ্যানেল পরমেশ্বর ON করে দিয়েছে এবং মনে ভাবনা উৎপন্ন হয়েছে যে, অপরেশনের আগে নাম নিলে কেমন হবে? তখন আমার বন্ধু সাথে প্রীতমপুরা দিল্লিতে গিয়ে ৪ঠা ফেব্রুয়ারী ২০০১ সালে পূর্ণ পরমাত্মা তত্ত্বদর্শী সন্ত রামপাল মহারাজ থেকে নামদান নিয়ে। পূর্বের সর্ব পূজা বিধি করা ছেড়ে দিয়েছি।

সৎগুরু অখন্ড পাঠ করানোর সলাহ (পরামর্শ) দিয়ে বললেন, পরমাত্মা চাইলে অপরেশন নাও করা লাগতে পারে এবং সব কিছু ঠিকঠাক হয়ে যেতে পারে। আমরা সৎগুরুর আদেশ অনুসারে তিন দিনের অখন্ড পাঠ করিয়েছিলাম, এর পরে ডাক্তারের কাছ থেকে অপরেশনের তারিখ নেওয়ার জন্য পন্ত হসপিটালের দিল্লিতে গেলেন। যে ডাক্তার অপরেশনের জন্য বলেছিলেন, ঐ ডাক্তার অন্য M.R.I-কে দেখে বললেন এখন অপরেশনের কোন দরকার হবে না। তখন শ্রী গুরুর বাণী মনে পড়েছেঃ—

সতগুরু দাতা হে কলি মাহিং, প্রাণ উধারণ উতরে সাঁই
সতগুরু দাতা দীন দয়ালং, জম কিংকর কে তোড়েং জালং।।

আর আমি সৎগুরুর কথা মনে করে করে কাঁদতে লাগলাম আর ভাবলাম হে পরমেশ্বর আমি আপনার মহিমা কোন শব্দে ব্যাখ্যা করব। এই প্রকার কবীর সাহেবের অবতার তত্ত্বদর্শী সন্ত রামপালজী মহারাজের কৃপাতে অপরেশন করতে হয়নি। তার পরে এক পয়সারও ট্যাবলেট ঔষধ খায়নি এখন আমি সুখময় জীবন কাটাচ্ছি সৎগুরুর কৃপায়।

২০ নভেম্বর রাতে আমার পত্নীর শরীর মৃত প্রায় অবস্থায় ছিল, পরমেশ্বরের অমৃতজল খাওয়ানোর পরে ঠিক হয়ে যায় এবং হুঁশ আসে। তখন আমি ওকে নিয়ে সৎগুরুর কাছে গিয়ে বললাম, আজ তো এর মৃত্যু হওয়ার কথা ছিল। কবীর পরেমশ্বর ওর আয়ূ বাড়িয়ে দিয়ে বাঁচিয়ে রেখেছেন ভক্তি করার জন্য।

২২ শে নভেম্বর ২০০৪ আমার পত্নীকে সোনিপত সৎসঙ্গে (প্যারালাইসেস) এটেক করেছিল এবং তার কারণে ওর হাতের শক্তি সমাপ্ত হতে লাগল ওই সময় সদগুরুর হাত ওর হাতে দেখতে লাগল, কমপক্ষে পাঁচ মিনিট পর্যন্ত্য দেখতে পেল। যখন প্যারালাইসিসের প্রতিক্রিয়া সমাপ্ত হয়ে গেল তখন সদগুরুর সেখান হতে অদৃশ্য হয়ে গেল এবং আজ পর্যন্ত্য ও ঠিক আছে প্যারালাইসিস ও ঠিক হয়েছে সতগুরু রামপাল মহারাজ জী যিনি কবীর পরমেশ্বরের অবতার হয়ে এসেছেন, আমাদেরকে উদ্ধার ও সুখী করার জন্য, তাই সিদ্ধ করলেন—

গরীব যম জৌরা জাসে ডরে, মিটে কর্ম কে অংক।
কাগজ কীরে দরগহ দই, চৌদ্দ কোটি ন চম্প।।

**ভক্ত সতীশ মেহর।**
**R.L.F-907/17 রাজনগর-II**
**পালম কলোণী, নই দিল্লি**
**মো :- ০৯৭১৮১৮৪৭০৪**

---

## ।। ভক্ত রাম সরূপ দাসের আত্মকথা।।

### (বন্দী ছোড় কবীর পরমেশ্বর কী জয়)

আমি ভক্ত রামসরূপ পুত্র সঙ্গত রাম গ্রাম-বড়ৌলী জেলা-আম্বালা নিবাসী। আমি ১৩ বৎসর ধরে ধন-ধন সৎগুরুর নাম নিয়ে রেখেছিলেম। ছয় বৎসর আগে আমার হাত পা কাজ করা বন্ধ করে দিয়েছিল। কোমড় থেকে নীচে পর্যন্ত্য আমার সারা শরীর মৃতপ্রায় অবস্থা ছিল। আমার দুই ছেলে অম্বালা হসপিটালে নিয়ে গিয়ে প্রাইভেট ডাক্তারও দেখিয়েছিলে। এর দুই বছর বাদ আমাকে চিকিৎসার জন্য বিভিন্ন জায়গায় নিয়ে যাওয়ার পর P.G.I চন্ডিগড়ও নিয়ে এক বৎসরে দুই বার টেস্ট করিয়েছিল। কেননা যে মেসিনে আমায় টেস্ট করতো, তাতে আমার নম্বর এক মাস পরে হত। তার টেস্টিং ফি ছয় হাজার টাকা ছিল। সেখানে দুইবার টেস্ট করেও আমার রোগ ধরতে পারেনি, দুইবারই আমার মাথার অপরেশনে করতে বলেছিল, কিন্তু তাতে আমার জীবন

চলে যেতে পারে এবং ঠিক হওয়ার কোন গ্যারেন্টি নেই এই বলেছিল, তারপরে আমার পরিবারের সদস্য আমায় বাবা রামদেবের আশ্রমে নিয়ে গিয়ে কতদিন চিকিৎসা করেছিল কিন্তু কোন কিছু লাভ হয় নি তাই আবার বাড়ি ফিরিয়ে এনেছিল। পরে আমাকে ঝাড় ফুঁক করা লোকের কাছে নিয়ে গিয়েছিল, পাঞ্জাব হরিয়ানা ও অন্যান্য জায়গায়ও নিয়ে গিয়ে কোথাও আরাম পায়নি।

আমি ভাবতে লাগলাম এখন আর বেশীদিন বাঁচব না। যখন সব দিক থেকে নিরাশা হয়ে গিয়েছি তো একদিন আমার মেয়ে, যাকে শাহপুর (অম্বানা)-এ বিয়ে দিয়েছি, সে আমাকে ওখানে নিয়ে গিয়েছিল। আমার জামাই সঞ্জু, কুকু ভগতের কথা বলেছে, যে ১৫ই আগষ্ট ২০০৮-তে আমাকে বরবালা আশ্রমে সৎগুরু বন্দী ছোড় রামপাল মহারাজের কাছে নিয়ে ১৬ ই আগষ্ট ২০০৮-তে নামদান দিয়ে এনেছিলেন তার পরেই আরাম ও সুস্থ হয়েছি। আজ সদগুরুর কৃপাতে এখন আমি জমিতে নিজে নিজে ট্রেক্টর চালায়, সারা জমিতে বুলানোর কাজ করতে পারি। মহারাজের আশির্বাদে আমি দ্বিতীয়বার জনম পেয়েছি। মহারাজের গুণের মহিমা আমি মুখে বর্ণনা করতে পারছি না। শুধু এই প্রার্থনা করছি সব ভক্তবৃন্দের কাছে যে পরমেশ্বরের অসীম কৃপা না হলে, এমন সদগুরু পাওয়া দূর্লভ। সদগুরুর চরণে কোটি কোটি প্রণাম রইল।

**বন্দী ছোড় সদগুরু রামপাল মহারাজ কি জয়**
**আপনার দাস ভক্ত রামসরূপ দাস**
**গ্রাম - বড়ৌলী, জিলা - অম্বালা।**

---

## ।। ভক্ত বহীদ খাঁয়ের আত্মকথা।।

**(বন্দী ছোড় কবীর সাহেব কি জয়)**

বন্দী ছোড়, সৎগুরু রামপাল মহারাজের চরণে কোটি কোটি দন্ডবৎ প্রণাম। আমি বহিদ্ খাঁ, পুত্র, মুন্সি খাঁ গ্রাম ও তহশীল-মেহগ্রাম জেলা-ভিন্ত (মধ্যপ্রদেশ) নিবাসী। আমি তিন বৎসর ধরে অসুখে পড়ে ছিলাম। আমার দুটো কিডনীই খারাপ ছিল। আমি দুই বছর গ্যালিয়রের বড় বড় M.B.B.S ডাক্তার দ্বারা চিকিৎসা করিয়েছি, কোন লাভ হয়নি। পরে গ্যালিয়রের ডাক্তার আমায় দিল্লি A.I.M.S (অল ইন্ডিয়া মেডিকেল) এর জন্য রেফার করে দিয়েছে। ওখানকার ডাক্তার সব চেকাপ করে বললেন, ৩ বোতল রক্ত লাগবে, আপনার রক্ত ফিল্টর হবে পরে আপনার কোন সদস্যের কিডনী বের করে আপনাকে অপরেশন করে লাগানো হবে, আর অপরেশনের খরচ ৪ লাখ হবে। আমি টাকা দিতে অক্ষম এই জন্য দিল্লি থেকে ঘরে ফিরে এসেছি। যন্ত্রণায় মৃত্যুর জন্য অপেক্ষা করতে লাগলাম। কেননা, খাওয়ায়, চলতে ফিরতে, উঠতে-বসতে অসমর্থ হয়ে গিয়েছিলাম।

তখন কোন এক ব্যক্তি দ্বারা জানতে পারলাম হরিয়ানা বরবালা জেলা-হিসারে পরমাত্মা এসেছেন, যিনি অসাধ্য রোগকে পরমাত্মার ভক্তি দ্বারা ঠিক করে দেন। এই শব্দ শুনে ২৪.৭.২০০৯ আপনার চরণে এসে নামদান নিয়েছি। নামদান নেওয়ার পরে একদম সুস্থ হয়ে গিয়েছি। আমার সতগুরু ! প্রমাণের জন্য সব অসুখের বা রোগের টেস্টের কাগজ আমার কাছে আজও আছে। হে পরম পিতা পরমেশ্বর আপনি যে আমাকে নতুন জীবন দান করেছেন আপনার কৃপায় দানের ঋণ কোনদিন শোধ করতে পারব না। হে আমার সৎগুরু আপনার এই দাসের উপর কৃপা করে এই

রকমই আপনার চরণে রাখবেন?

**।। সৎ সাহেব।।**

**ভক্ত বহীদ খাঁ পুত্র মুন্সী খাঁ**
**গ্রাম - ডাকখানা ও তহশীল-মেহগ্রাম**
**জেলা - ভিন্ড (মধ্যপ্রদেশ)**
**ফোন নং - ০৯৮২৬৩৩৫১৫৪**

---

## ।। ভক্তিমতি তারা কটটার উপর অসীম কৃপা করেছেন।।

বন্দী ছোড় সতগুরু, রামপাল মহারাজের চরণে কোটি কোটি প্রণাম জানাই। আমি তারা কট্টা জয়পুর নিবাসী সংস্কৃতে এম-এ করেছি। রাজস্থান ইউনিভার্সিটি থেকে বি-এ ও সংস্কৃতে স্বর্ণপদক প্রাপ্ত হয়েছে। আমি ছয় লেখকের গীতা, উপনিষদ, পুরাণ ও সব দর্শন শাস্ত্র এবং অনেক গুরুর প্রবচন শুনেছি কিন্তু সন্তুষ্ট হয়নি। একবার জয়পুরে ভাস্কর ভক্তি চ্যানেল সৎগুরু রামপাল মহারাজের প্রোগাম দেখেছিলাম ৩০শে নভেম্বর ২০০৩ নাম উপদেশ নিয়েছি।

ওই সময়ে অনেক রোগের কারণে চিন্তাযুক্ত ছিলাম। মে মাস ১৯৯১-তে বায়োপসী টেস্টের মাধ্যমে জানতে পারলাম যে, আমার অলসরেটিব কোলাইটিস (Ulceralive Colitis) নামের রোগ হয়েছে। এতে পাকস্থলীতে ঘা হয়ে থাকে আর পায়খানার সঙ্গে রক্ত পড়ে। ডাক্তার এর কথা বলেছেন যে, এ রোগের কোথাও চিকিৎসা নেই বা হয় না। আমার ৩-৬-২০০২-তে পাকস্থলীতে অলসর ৭৫cm পর্যন্ত্য বেড়ে গিয়েছে। ১৪-৪-২০০৮ গুরুদেব বলার পর ঔষধ খাওয়া বন্ধ করে দিয়েছি। এর মধ্যে ৪টে ট্যাবলেট এমন যে ডাক্তার বলেছেন যদি জীবিত থাকতে ইচ্ছা হয় তাহলে কোন দিন এই ট্যাবলেট বন্ধ করবে না। ২৩-৪-২০০৪-তে আমার Lungs (ফুসফুস)-তে infection হয়ে গিয়েছিল। যখন আমি ডাক্তারের কাছে চিকিৎসার জন্য গিয়েছিলাম, তখন ডাক্তার আমার এক্স-রে দেখে বললেন, আপনি এমন রোগে ভুগছেন, যাতে জ্বর হওয়া উচিৎ ওজন কম ও রক্ত কমে যাওয়া উচিৎ। তবে আপনি তো একেবারে সুস্থ। আমি বললাম আমার সৎগুরু রামপাল মহারাজের এই কৃপা, কর্মর মার আমার উপর পড়তে চেয়েছিল। কিন্তু আমার গুরুদেব এই মারের হাত থেকে রক্ষা করেছেন। এইভাবে পরমাত্মা তার নিজের ভক্তের রক্ষা করে থাকেন। এই শুনে ডাক্তার খুব প্রভাবিত হন। জানুয়ারী ৯ তারিখ একবার প্রচারের জন্য যাওয়ার কথা ছিল, রাতভোর রক্তের ধারা বইতে লাগল, মরতে তো হবেই প্রচার করতে করতে মরি এই ভেবে নিলাম। তৃতীয়দিন এমনিতেই ঠিক হয়ে গেল। ডাঃ একবার বললেন কোরটিসুন সটিরাইড (Corlisoon Stiraid) শরীরকে চালানোর জন্য রোজ নিতে হবে। কিন্তু সৎগুরুর আদেশে সব ঔষধ ত্যাগ করে দিয়েছি। আমি তারপরে একটাও ঔষধ খায়নি, আজ সৎগুরু রামপাল মহারাজের কৃপায় সুস্থ আছি। এত দিনের অসুখ আজ গুরুদেবের চরণে আসায় তা একদম ঠিক হয়ে গিয়েছে।

তবে আমার সমস্ত প্রভু ভক্তের কাছে নিবেদন যে, এই রকম সত্যজ্ঞান ও সত্য ভক্তির পথ এই পৃথিবীতে কোন জায়গায় নেই। সৎগুরু রামপাল মহারাজজী সাক্ষাৎ পরমেশ্বর আছেন।

**।। সত সাহেব।।**

**সৎগুরুর চরণে দন্ডবৎ প্রণাম কোটি কোটি**

**ভক্তি মতি তারা কট্টা**
**ফোন নং - ০৯৭৭২৩১২৩৩৫**

# ।। গুরু কৃপার মহিমা ।।

আমি শ্রী ত্রিলোক দাস গ্রাম-টীমড়খেড়া জেলা - কটনি মধ্যপ্রদেশ নিবাসী। আমি দিন ২৭-০৬-২০১০-তে নামদান নিয়েছিলাম, যখন নামদান নিয়েছিলাম তখন আমি জানতাম না। যে এ নামদানই নয় শুধু, অমৃত, পান করেছি বলা যায় আমার কথা অতিসয়োক্তি লাগবে। এর মধ্যে আমি যা অনুভব করেছি বা যা কিছু প্রমাণ আমার সামনে হয়েছে, আমি কল্পনাও করিনি যে কি, আমার সাথে এমন চমৎকার হবে, নামদান নেওয়ার ছয় মাস পরে আমার ছেলে অসুখ হয়। যে ছেলের জন্ম পাঁচ মেয়ের পরে হয়েছে। আমার ছেলের চিকিৎসা একভাবে এক মাস পর্যন্ত্য এম.বি.বি.এস ডাক্তারের দ্বারা করাচ্ছিলাম, কিন্তু এক মাসে ঠিক হয়নি। হঠাৎ একদিন আমার ছেলে সকাল ০৯.০০ বাজে বেহুঁশ হয়ে গিয়েছিল। আমি তাকে নিয়ে এক জায়গার নাম উমরিয়াপান সেখানে দৌড়েছি, সব ডাক্তার চিকিৎসা করতে পারবে না বলে মানা করে দিয়েছেন। তখন ওখান থেকে সিহোরার এম.বি.বি.এস. ডাক্তারের কাছে গিয়েছিলাম, উনিও মানা করে দিলেন, আর আমাকে বলতে চাইছেন, যে তোমার ছেলে মারা গিয়েছে। পুত্রর বয়স তখন এক বছর। তখন এক ডাক্তারের কাছে গেলাম সে বললেন অক্সিজেন দেওয়া হলে মনে হয় কিছু হতে পারে। তখন আর এক ট্যাক্সি করে জবলপুর বাচ্চাদের রিসর্চ সেন্টার সেখানে গেলাম। ওখানকার ডাক্তার বললেন, এই বাচ্চার কোথাও নড়চড় হচ্ছে না যেখানে সুঁচ লাগাচ্ছি কিছুই মনে হচ্ছে না। এই বাচ্চাকে ভর্ত্তি করা রিস্ক হয়ে যাবে।

আমি বললাম ভর্ত্তি তো করেন ও চিকিৎসাও চালু করেন বাদ বাকী পরমাত্মার উপর ছেড়ে দেন। ডাক্তার বললেন ছয় ঘন্টার মধ্যে যদি হোঁশ আসে তাহলে তো ঠিক, নয় তো মুশকিল আছে। সকাল নয় টা থেকে রাত্রি নয় টা পর্যন্ত্য হুঁশ আসেনি, ছেলের মা আর আমি কান্না শুরু করে দিয়েছি, আমার ধ্যান হঠাৎ "জ্ঞান গঙ্গা" ও ভক্তি সৌদাগরের সন্দেশ (সংবাদ)"-এ লেখা চমৎকারের দিকে লক্ষ্য গিয়েছে যা,ভক্তদের সাথে ঘটেছে। আমি তখন নিজে নিজেকে সামলিয়ে গুরুর চরণে নিজেকে সমর্পিত করে বলছি হে গুরুদেব, আমার ছেলেকে রক্ষা করো, আর আমার যা বিশ্বাস আছে গুরুর মহিমার উপর তার লাজ রাখো। যখন বারোটার সময় ডাক্তার আবার এসেছেন, এবং জিজ্ঞাসা করলেন, বাচ্চার কিছু ভাল বোঝ? আমি বললাম যেমন সকালে ছিল এখনই ঠিক তেমনই আছে। ডাক্তার তখন ইনজেক্সন চাইল আর ছেলের পায়ের জাংঘের উপর লাগাতেই ছেলে জোড়ে কাঁদতে লাগল, মনে হল যেন, ইনজেক্সন গুরুদেব লাগিয়েছে, পুরো হসপিটাল হলে খুশীর মহল জেগে উঠেছে। ডাক্তার আমার মাথায় হাত রেখে বললেন, তোমার ছেলে হোঁশে এসেছে এই রোগয়ালা মানুষ অনেক কমই হুঁশেতে আসে।

বিচারণীয় বিষয় হল ইনজেক্সনে রিয়েকশন্ তো দশ বা বিশ মিনিট পরে হয়ে থাকে। ছেলে তো ইনজেক্সনের সূঁচের ব্যাথায় কেঁদে উঠেছে। এতে স্পষ্ট বোঝা যায় এই আশ্চর্য সব পরমেশ্বর কবীর সাহেবের।

**পঙক্তি ঃ-** সতগুরু শরণ মে আনে সে আই টলৈ বলা, জৈ ভাগ্য মে মৃত্যু হো-কাঁটে মে-টল-যা গুরুজি বললেন মন দিয়ে মন্ত্র জপ করাতে চমৎকার হয়েছে। আমি অবাক হয়ে গিয়েছিলাম,

হসপিটালেই গুরুদেবের চরণে বন্দনা করে ধন্যবাদ জানিয়েছিলাম আর কেঁদে ফেলেছিলাম। ডাক্তার বললেন একে আটদিন পর্যন্ত্য চিকিৎসার প্রয়োজন ২৪ ঘন্টায় ৫ হাজার টাকা লাগত। সকালে ডাক্তারের কাছে ছুটি চাইলে বললেন, একে আপনারা ঘরে ফিরিয়ে নিয়ে গেলে মারা যেতে পারে, কেননা কেবলই হুঁশ এসেছে। আমি বললাম যা হবে দেখা যাবে। ব্যাস আমার বাচ্চাকে ছুটি দিন।

আজ বাচ্চার ছয় মাস থেকে বেশী হয়ে গিয়েছে, ওর জ্বরও আজ পর্যন্ত্য হয়নি। এই রকম মহিমা দেখে আমি ধন্য হয়ে গিয়েছি। আমার সাইকেল কেনার সাহস হত না, কেননা আমার পারিবারিক পরিস্থিতি ভাল ছিল না। হঠাৎ স্টেট ব্যাংকের ম্যানেজার বললেন আপনি কি লোন নিতে পছন্দ করবেন, আমি বললাম যদি পায় তাহলে এর থেকে বড় আর কি হতে পারে, আমার পারিবারিক স্থিতি ভাল হয়ে যাবে। ব্যাংক ম্যানেজার আমায় দেড় লাখ টাকা দিলেন। সাইকেল কিনতে না পারা ব্যক্তি হঠাৎ ৫৫০০ টাকার হিরো হোন্ডা গাড়ী নিয়ে এসেছে। আজ আমি গাড়িতে ঘুরছি, আর এক শাসকীয় স্কুলের কেরাণী পদে নিযুক্ত আছি। চাকরি আমি ১৬ বছর ধরে করছি কিন্তু পারিবারিক পরিস্থিতি ঠিক হচ্ছিল না। জবলপুর সংভাগ থেকে প্রমোশন হয়েছে আর আমার সিনগল প্রমোশন হয়েছে, আমি কেরাণী থেকে বাবু হয়ে গিয়েছি, কাল সবাইকে চেয়ার এগিয়ে দেনে বালা, আজ সাহেব হয়ে ওই চেয়ারে বসেছি। আমার বেতন এত হয়েছে যা আমি কোনদিন ভাবিনি। আমার ছোট ভাই বি.এডের আশা ছেড়ে নিরাশ হয়ে গিয়েছিল। একদিন হঠাৎ ওর কাছে কাউনসলিঙ্গ লেটার এসেছে, ওর বিশ্বাস হয়নি, কেননা ও ২৯ অংকো পেয়েছিল আর বি.এড করতে হলে ৩৩ অংকের উপরে দরকার, কিন্তু এইবার ২৮ অংক বালাকে নিয়ে নিয়েছে। তার জন্য ২৯ অংক হওয়ার কারণে পেয়ে গিয়েছে। আজ ও বি.এড. করছে। এই চার চমৎকার এমনই হয়েছে যে, যার বিষয়ে কোন দিন ভাবতেও পারিনি। তবে রামায়ণে লেখা ওই মনে পড়েছে যে কি, মাতা পিতা গুরু কী বাণী, বিনা বিচার কর শুভ জানি, এই সব চমৎকার এক বৎসরের ভিতর হয়েছে। প্রমাণের জন্য ঃ—

(১) ভারত হসপিটালের সেন্টারের সব ডাকিউমেন্ট

(২) গাড়ীর সব কাগজ পত্র

(৩) প্রমোশনের আদেশ

(৪) বি.এডের কাউসলিঙ্গ লেটার

এই সব নাম দান নেওয়ার ছয়মাস পরেই হয়েছে। কিন্তু শুধু নাম দান নিলেই লাভ হয় না, গুরুদেবের আদেশের মার্গে চলতে হবে।

"হরি রুঠে গুরু ঠৌর হে, গুরু রুঠে নহী ঠৌর"

**গুরু দেবের চরণে শিষ্যের সাদর সমর্পিত আছে।**

**ভক্ত ত্রিলোক দাস বৈরাগী**

**স হা, গ্রেড-৩**

**শাস, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়, মুরবারী**

**৩২-টীমর খেড়া, জিলা-কটনি (ম.প্র.)**

**মোবা নং-৯৬৮৫৮৫৪৭৩৩, ৯৪২৪৬২৫০১৪**

## ।। ১১০০ বোলটেজ তার থেকে ছুটানো ।।

আমি ভক্ত সুরেশ দাস পুত্র শ্রী চাঁদ রাম গ্রা: ধনানা, জেলা-সোনীপত, বর্তমান শাস্ত্রীনগর রোহতক (হরিয়ানা) নিবসী। সতগুরু রামপাল মহারাজের কাছ থেকে নাম উপদেশ নেওয়ার পূর্বে আমার ঘরের পরিস্থিতি বা আর্থিক অবস্থা খুব শোচনীয় ছিল। পরিবারের এমন কেউ নেই যে অসুখ ছাড়া আছে। আমার পত্নীকে তো ভূত-প্রেত খুবই বেশী জ্বালাতন করত। এত কষ্ট থাকা সত্ত্বেও আমি দেব দেবীদের খুব ভক্তি করতাম, হনুমানজীর উপর বেশী আস্থা রাখতাম। কিন্তু ঘরে সঙ্কটের উপর সঙ্কট লেগেই থাকত। কোন কাজে লাভ হত না। পূর্ণ পরমাত্মা সৎগুরু রামপাল মহারাজ আমাদের পরিবারে হওয়ার কারণ, আমি তাকে পূর্ণ পরমাত্মা মানতে পারিনি। যার লোকসান আমাদের কয়েক বর্ষধরে ভুগতে হয়েছে। একদিন সিংহপুরা গ্রাম নিবাসী ভক্ত বিকাশ আমাকে বললেন, তোমাদের ঘরে পূর্ণ পরমাত্মা জগৎ গুরু রামপাল মহারাজ এসেছেন, আর তুমি কোথায় ঘুমিয়ে আছ ? তখন আমি বললাম কাল আমাকে এত কষ্ট দিচ্ছে, যে কি আমার তার কথা শুনার সময়ও মেলে না। সারা দিন ডাক্তারের পিছনে চক্কর লাগাতে থাকি আর আর্থিক অবস্থা খুবই খারাপ। ওই ভক্ত আমাকে অনেক বুঝিয়েছেন, বললেন, পূর্ণ পরমাত্মা এমনই দয়ালু যে, সন্ত রামপাল মহারাজের কাছ থেকে দীক্ষা নাম নেওয়ার জন্য ২০১০ অক্টোবর মাসে সৎলোক আশ্রম বরবালা গিয়েছিলাম। নাম উপদেশ নেওয়ার পরে সদগুরু নিজের দয়ার দরজা খুলে দিয়েছেন, আমার ওই সুখ অনুভব হতে লেগেছে, যে যার বর্ণন আমার মুখে বলতে মুশকিল হবে।

আমার পত্নীকে ভূত-প্রেত খুব জ্বালাতন করত, সদগুরুর কৃপায় এখন ওর অবস্থা ভাল। ৭ সেপ্টেম্বর ২০১১-তে আমার ছেলে মোহিত বয়স ১২ বছর, আমি মিস্ত্রি আনতে পাঠিয়েছি। আমার ছেলে মিস্ত্রির ছাদের উপর ব্যালকনীতে গিয়েছিল, ওই ব্যালকনীর উপর দিয়ে ১১০০ (এগারো হাজার) বোলটেজের তার ছিল, ছেলে ও তারের দূরত্ব মাত্র একফুট মাত্র ছিল। যখন ছেলে কাছে যায় এবং কারেন্টের তার তাকে টেনে নিয়ে মাথা লেগে গিয়ে এক ইঞ্চি গর্ত হয়ে ঢুকে যায়। আর মুখ জ্বলে গিয়ে সারা শরীরে ঢুকে পায়ের বুড়ো আঙুল ভেঙে তার বেরোতে লেগেছে। ওই সময় সৎগুরু রামপাল মহারাজ আকাশ দিয়ে চমৎকার তেজ শরীরে আসতে দেখতে পেল, যেন হাজার লাইটের আলো গুরুদেবের শরীরে। তিনি ছেলের হাত ধরে কারেন্টের তার থেকে ছাড়িয়ে ব্যালকনিতে শুয়ে দিলেন। তখন ছেলের সঙ্গে মহারাজের অনেক কথা হয়েছিল। যখন গুরুদেব চলে যাচ্ছিলেন, তো ছেলে জিজ্ঞাসা করলেন গুরদেব আপনি কোথায় যাচ্ছেন? গুরুদেব বললেন পুত্র, আমি তোমার সাথে আছি ভয় পেয়োনো। ওই সময় ছেলের মা কাছেই ছিল, তিনি ওই দৃশ্য নিজের চোখের সামনে দেখেছেন এবং অনেক ঘাবরিয়েও গিয়েছিল। কেননা ছেলের শরীরে কারেন্ট জড়িয়ে বের হচ্ছিল। তার পরে ছেলেকে পি.জি.আই রোহতক হসপিটালে নিয়ে গিয়েছিলেন। ওখানেও ছেলে গুরুদেবকে দেখে, আমাকে বলল, গুরুদেব আমার সাথে আছেন। মা তুমি ঘাবরিয়ো না। আজ আমরা যদি গুরুদেবের শরণে না যেতাম আজ কোন মতে আমার ছেলে জীবিত থাকত না। আমার পত্নীকে প্রেত মেরে ফেলত, আর আমার সংসার ধ্বংস হয়ে যেত। এ সদগুরু রামপাল মহারাজের কৃপা ও দয়া।

সর্ব পাঠকের কাছে আমার এই প্রার্থনা, আমার এই সত্য ঘটনার কথা পড়ে আপনারা

সতগুরু রামপাল মহারাজের শরণে গিয়ে সময় থাকতে আপনার জীবন ও আত্মার কল্যাণ করান। মানুষের পূর্ব জন্মের পাপ ও আমার গুরুদেবের কৃপায় নষ্ট হয়ে, অঘটন হওয়ার হাত থেকে বাঁচা যায়। সৎগুরু রামপাল মহারাজের সৎসঙ্গ বচনে আমি শুনেছি, পূর্ণ পরমাত্মা বন্দী ছোড় আমাদের সর্বপাপ নাশ করে দেন। এই রকম প্রমাণ ঋকবেদ মন্ডল ১০ সুক্ত ১৬১ মন্ত্র নং২-তে এং মন্ডল ৯-সুক্ত ৮০ মন্ত্র নং ২-তে ও লেখা আছে যে, যদি কোন রোগীর প্রাণ শক্তি ক্ষীণও হয়ে যায় এবং তার আয়ূ যদি একটুও না থাকে, তার প্রাণের রক্ষা করি, ও তাকে একশো বছর আয়ূ বাড়িয়ে দিই এবং তাকে সমস্ত সুখ প্রদান করি।

ভক্তগণ সদগুরু রামপাল মহারাজ নিজের অমৃত বচনোতে একথাও বলেছেন, প্রত্যেক প্রাণী তার নিজের করা কর্মের সুখ ও দুঃখের ফল ভোগ করে। আজ পর্যন্ত্য সব গুরু, আচার্য্যদের মুখে শুনে আসছি, আমরা যে পূর্ব জন্মের পাপের ও পূণ্যের ফল এ জনেমে ভোগ করছি, এ সব ভোগ করার পরেই শেষ হবে। হে সভ্য পাঠক! সৎগুরু রামপাল মহারাজ বলেন, পাপ কর্মতেই দু:খ হয়; তবে পাপ কর্মই নাশ করলে তো দুঃখের সমাপ্ত হয়ে যায়। যদি ভক্তি করতে করতেও পাপ কর্মের ফল (দুঃখ) ভোগাও করতে হয় তাহলে তো আর ভক্তির কোন আবশ্যকতাই হয় না। ৭ সেপ্টেম্বর ২০১১ আমাদের পূর্বের প্রারব্ধ কর্মের ফলস্বরূপ আমার ছেলের মৃত্যু হওয়ার কথা ছিল। আমাদের রামপাল মহারাজ সৎগুরুর কৃপাতে পরম পূজ্য কবীর পরমেশ্বর আমাদের পাপের নাশ করে, ছেলের আয়ূ বাড়িয়ে দিয়েছেন। যদি ৭ সেপ্টেম্বর ২০১১ প্রারব্ধে কর্মের ফল স্বরূপ, ছেলে মারা যেত তাহলে আমাদের সব সদস্য ভক্তিই ত্যাগ করে দিতাম এবং নাস্তিক হয়ে যেতাম। কেননা ওই সময় আমাদের পরমাত্মার জ্ঞান পূর্ণ প্রাপ্ত ছিল না, এখন ভগবানের উপর পূর্ণ বিশ্বাস হয়ে গিয়েছে আর এও বিশ্বাস হয়েছে যে , পরমাত্মা ঈশ্বর একমাত্র কবির্দেব। যিনি পাপ নাশক সর্ব সুখদায়ক ও পূর্ণ মোক্ষদায়ক তথা সদগুরু রামপাল মহারাজ তার পাঠানো অবতার এসেছেন, অতএব আপনাদের কাছে এই প্রার্থনা অবিলম্বে সৎলোক আশ্রম বরবালায় এসে এবং উপদেশ নামদান নিয়ে নিজেদের ও পরিবার আত্মীয়স্বজন বন্ধু বান্ধবদের জীবন ধন্য করুন। আপনাদের কাছে আমার বলার উদ্দেশ্য এই যে, আমার মত জ্ঞানহীন দুঃখীর উপর কৃপা করে জ্ঞানের সৎমার্গ ও মোক্ষমার্গের সন্ধান দিয়েছেন, সেই সৎগুরুর স্মরণে সব দুঃখী এসে সঙ্কট নিবারণ করুন।

যহ সংসার সমঝদা নহী, কহন্দা শাম দোপহরেনু
গরীবদাস ও বক্ত জাত হে, রোবেগে ইস পহরে (সময়) নু।।

**প্রার্থী**

**ভক্ত সুরেশ দাস পুত্র শ্রী চাঁদ রাম**
**শাস্ত্রী নগর, হিসার বাইপাস, রোহতক**
**মোবাঃ নং - ০৯৮২৯৫৮৮৬২৮**

---

## ।। ভক্ত দীপক দাসের পরিবারের আত্মকথা।।

### (বন্দীছোড় সৎগুরু রামপালজী মহারাজের দয়া)

এই দাসের নাম দীপক দাস, পিতা শ্রী বলজিৎসিং, গ্রাম-মহলানা, জেলা-সোনীপত। আমাদের তিন পুরুষের সদস্যরা, রাধাস্বামী পন্থের ডেরা বাবা জয়মল সিং-এর কাছ থেকে নাম উপদেশ

নেওয়া ছিল । সর্বপ্রথমে আমার ঠাকুরমার মা অর্থ্যাৎ বাবার দিদিমা নাম উপদেশ নিয়েছিলেন। পরে আমার বাবা মা রাধাস্বামী পন্থের গুরু গোবিন্দ সিং - এর কাছ থেকে নাম উপদেশ নেন। আমি গুরু গোবিন্দ মহারাজকে পূর্ন পুরুষ ভেবে মেনে নিয়েছিলাম এবং এই পন্থের উপর পূর্নশ্রদ্ধা, এই জন্য করতাম যে এই পন্থই বুঝি প্রভু প্রাপ্তি করিয়ে দেবার শ্রেষ্ঠ পন্থ। যেহেতু এই রাধাস্বামী পন্থের বিশাল আয়োজন ও লোকসংখ্যা দেখে আকর্ষিত হয়েছিলাম আর সেবা করার জন্য ডেরা বাবা জয়মল সিং (পাঞ্জাব) তথা ছত্তরপুর-পুসা রোড দিল্লিতেও যেতা। তবে এই পন্থে বয়স হিসাবে নাম দেওয়া হত তার কারনের সেই সময়ে আমার সেই যোগ্য বয়স হয়নি।

আমার মাতা পিতা যখন ছত্তরপুরে নাম উপদেশ নিতে গেলেন, তার পরে বাড়ীতে আমার ছোট ভাইয়ের (পাঁচ বছর) হাত থেকে ভুল বশত অজান্তে প্রতিবেশীর এক বাচ্চার চোখে কোনো এক বস্তু লেগে যায়। বিকালে যখন আমার মা বাবা নাম উপদেশ নিয়ে বাড়ি আসলেন তখন ওই প্রতিবেশী বললেন, আপনার ছেলে আমার ছেলেকে ইচ্ছা করে চোখে আঘাত করেছে তাই সেই দিন থেকে তাদের সঙ্গে আমাদের ঝগড়ার সৃষ্টি হয়। তার কারনে তাদের সঙ্গে আমাদের শত্রুতা বাড়তে লাগল, আমাদের উপর অশান্তির বাদল নেমে আসল।

সেই ঝগড়ার কারনে আমার ঠাকুরদাদা অসুস্থ হয়ে মারা গেলেন আমার ঠাকুরদাদার মৃত দেহ তখন এক ঘরে রাখা ছিল। ঠিক ওই সময় আমার ঠাকুরমার আত্মা ( যে কিনা বারো বছর পূর্বে মারা গিয়েছেন) আমার পিসির দেহে প্রেত হয়ে প্রবেশ করে (আমার ঠাকুরমাও রাধাস্বামী পন্থের সেই পাঁচ নাম জপ করতেন) জীবিত সময় কাশি ও হাঁপানী ছিল সেই ঠাকুরমায়ের মত আমার পিসিও সেই ভাবে কাঁশতে লাগলেন এবং বললেন, আজ তোদের ঠাকুরদাদার জীবন সমাপ্ত হয়ে গেল, তাই তোদের দেখাশোনা করতে এসেছি। সেই কথা শুনে আমি বললাম ঠাকুরমা, তোমাকে তো খুব দুঃখী মনে হচ্ছে, তোমাকে তোমার গুরুদেব তাহলে কি সতলোকে নিয়ে যায়নি ? তখন তিনি বললেন, আমি ভুল সাধনা করার জন্যই আমার এই মানব দূর্লভ জনম ব্যর্থ করে দিয়েছি, আর এখন প্রেত যোনিতে মৃতুর পরে কষ্ট পাচ্ছি, আমি সতলোকে যেতে পারিনি। আমার মা তখন আশ্চর্যের সাথে প্রশ্ন করলেন মাঁ ! আপনার গুরুদেব চরণ সিং কী তাহলে আপনাকে সামলাতে পারেননি ? এই কথা শুনে দুঃখের সাথে বললেন, তিনি কিছুই করেননি তাই আজও কষ্ট পাচ্ছি।

এই ঘটনার দুই বছর পরে একদিন আমার অন্য পিসির (কমলাদেবী) দেহের ভিতরে ঠাকুরদাদার আত্মা প্রেত হয়ে প্রবেশ করে বললেন, আমি খুবই দুঃখী তথা আমার কোনো সদগতি হয়নি, তবে আমি এখন স্নান করতে চাই। শুনে আমার মা বললেন, আপনি তো সতলোকে গিয়েছেন, তবে কি ওখানে স্নান করার জন্য জল নেই ? এই কথার উত্তরে ঠাকুরদাদা কোনো জবাব দেননি (অর্থাৎ পিসির ভিতরে ঠাকুরদাদার আত্মা) পরে আমার মা জল এনে স্নান করাতে চাইলেন, তাই দেখে তিনি বললেন বউমা ! আমি নিজে নিজেই স্নান করবো। তাহার স্নান হয়ে যাওয়ার পর, মা পিসিকে পিসির শাড়ী পরালেন, তাই দেখে তিনি (ঠাকুর দাদার আত্মা) বললেন বউমা ! আমার ধূতি নিয়ে এসো, আমি একাই ধুতি পড়ে নেব। তখন ঘরে ধূতি না থাকার কারনে একটা চাদর দিলেন, পিসি (ঠাকুরদাদার আত্মা) শাড়ীর উপরে সেই চাদর জড়িয়ে নিলেন। পরে বললেন আমাকে চা বানিয়ে দাও। চা দেওয়া মাত্রই গরম গরম চা তাড়াতাড়ি খেয়ে নিলেন। আমি বললাম ঠাকুরদা ! তাহলে

আপনি কি সতলোকে যাননি? তিনি বললেন আমি খুব কষ্টে আছি, এই কথা শুনে আমার মা বললেন, আপনি তো রাধাস্বামী চরণ সিং মহারাজের কাছ থেকে নাম উপদেশ নিয়েছিলেন এবং তার ভক্তিও করতেন, তবে কি তিনি আপনাকে উদ্ধার করেননি? তখন পিসির ভিতরের ঠাকুরদাদার আত্মা বললেন, তিনি আমায় উদ্ধার করিনি, আমি কেবল ধাক্কা খেয়ে বেড়াচ্ছি এবং খুব দুঃখ পাচ্ছি তথা কষ্টও পাচ্ছি। এইসব ঘটনার কিছুদিনপরে আমার চোখের দৃষ্টিশক্তি কমে যায় তার কারনে চশমার বারবার নম্বর বদলাতে থাকি। আমি এক বন্ধুর বাড়িতে পড়তে যেতাম সেখান একদিন পূর্নব্রহ্মের অবতার সতগুরু রামপালজী মহারাজের এক শিষ্য ভক্ত সন্তরাম দাস আসেন এবং তাহার গুরুদেবের মহিমার কথা শুনিয়ে বললেন, আমার গুরুদেবের কাছ থেকে নাম উপদেশ নিলে তোমার চোখ ঠিক হয়ে যাবে আরো বললেন এইসব কষ্টদুঃখ থেকে আমাদের মুক্তি দেবার জন্যই, পরমেশ্বর কবীরসাহেব পূর্ন গুরু রুপে অবতার হয়ে এসেছেন। তখন আমি বললাম আমার বাবা মা তো রাধাস্বামী পন্থের কাছ থেকে নাম উপদেশ নিয়েছেন, ভক্ত সন্তরাম তখন বললেন ওই রাধাস্বামী পন্থ কিন্ত স্বয়ং সম্পূর্ন নয়।

এই পন্থের সাধনাতে না তো সতলোক প্রাপ্তি হবে আর না কোন দিন পাপের কর্মফল ভোগ কষ্ট থেকে মুক্ত হয়ে পাপ নষ্ট হবে। এই পাপের ফলের কারনে যে দুঃখ কষ্ট হয় না তার থেকে মুক্তি পাবে। তবে কেবল কবীর পরমেশ্বরের পাঠানো অবতার পূর্ণগুরু ছাড়া অন্য কাহারও দ্বারা এইসব সম্ভব নয় এই পৃথিবীতে সতগুরু রামপালজী মহারাজের যে আধাত্মিক গূঢ় রহস্যের জ্ঞান যদি কাহারও হয়ে যায়, তাহলে তার চোখে দ্বিতীয় কোন গুরুই নজরে পড়বে না। পরমেশ্বরকে প্রাপ্তি আর মুক্তি প্রাপ্তির জন্য তিনি যে তিনটি মন্ত্র জপের নাম উপদেশ দেন, সেই মন্ত্র এই পৃথিবীতে কোনো ধর্ম গুরুর কাছে নেই। আমার বাবার শ্বাসকষ্টের রোগ ছিল, তিনি দশ পা হাঁটতেই হাঁপিয়ে যেতেন এবং তার হাই ও লো ব্লাড প্রেসার রোগ ছিল। আমার বাবার ইলেকশানের ডিউটির সময়ে হার্ট অ্যাটাক হয়, তবে কোনো ভাল কর্ম সংস্কারের কারনে হয়তো তিনি বেঁচে যান। তখন আমি ভাবতাম যে মনে হয় রাধাস্বামী পন্থের সন্ত গুরুবিন্দ্র সিং কৃপাতে এবার বুঝি বাবা বেঁচে গেলেন। কিন্তু এর পরেও বছরের পর বছর এক এক রাত আমার বাবার এক এক পল শ্বাসের কষ্ট দেখেছি যে তিনি একদম মৃত প্রায় অবস্থায় হয়ে যেতেন তাই কান্না ছাড়া কোনো উপায় ছিল না। কেননা ঔষধের ডোজ ডাক্তার যতটা বাড়ানোর দরকার ছিল, শেষ পর্যায়ে বাড়িয়ে দিয়েছিলেন। আমার মা ডেরে বাবা জয়মল সিং থেকে আনা প্রসাদ বাবাকে খাওয়াতেন আর রাধাস্বামী পন্থী গুরুবিন্দ্র সিং মহারাজের মুর্তির সামনে বসে প্রার্থনা করতেন ও কাঁদতেন। সেই সময় আমার ছোট ভাইয়ের উপরি দৃষ্টি (প্রেতের প্রকোপ) হত অতএব রাত্রে চমকে উঠতো আর বলতো, কে যেন আমার পা টেনে ধরছে, আমাকে ঘুমাতে দিচ্ছে না, তাই এর কারনে ভাই সব সময় অসুস্থ থাকত। পূর্ণ পরমাত্মা কবীর পরমেশ্বরের দয়াতে ৮ ই অক্টোবর ১৯৯৮ সালে সতগুরু রামপালজী মহারাজের কাছ থেকে নাম উপদেশ গ্রহন করি। সতগুরু রামপালজী মহারাজের কৃপায় বিশ (২০) দিনের মধ্যে আমার চশমা ব্যবহার বন্ধ হয়ে যায় এবং ঔষধ খাওয়াও বন্ধ করে দিলাম। আমার সাথে এই সত্য ঘটনা ঘটার পরে সতগুরু রামপালজী মহারাজের উপর পূর্ণ বিশ্বাস বেড়ে যায়। পরে ভক্ত সন্তরাম দাস আমার মা বাবাকে বুঝিয়ে বললেন আপনারা পূর্ণপরমাত্মা

